রুদ্রং নিত্যং প্রণমতে দেবদানবসম্মতঃ।
স তস্মৈ দর্শনং প্রাপ্তো দিবসে দিবসে ভবেৎ ॥৫২॥
দিবসে দ্বাদশে যস্তু প্রাপ্তে বৈ প্রাশতে হবিঃ।
সদা দ্বাদশ মাসান্ বৈ সর্বমেধফলং লভেৎ।
আদিত্যদ্বাদশং তস্য বিমানং সংবিধীয়তে ॥৫৩॥
মণিমুক্তাপ্রবালৈশ্চ মহার্হৈরুপশোভিতম্।
হংসমালাপরিক্ষিপ্তং নাগবীথীসমাকুলম্ ॥৫৪॥
ময়ূরৈশ্চক্রবাকৈশ্চ কূজদ্ভিরুপশোভিতম্।
অট্টৈর্মহদ্ভিঃ সংযুক্তং ব্রহ্মলোকে প্রতিষ্ঠিতম্ ॥৫৫॥
নিত্যমাবসথং রাজন্! নরনারীসমাবৃতম্।
ঋষিরেবং মহাভাগস্ত্বঙ্গিরা প্রাহ ধর্ম্মবিৎ ॥৫৬॥ (বিশেষকম্)

---

ভারতকৌমুদী

রুদ্রমিতি। দেবদানবয়োঃ সম্মতঃ প্রিয়ঃ, তস্মৈ তস্য ॥৫২॥

দিবস ইতি। প্রাশতে প্রাশ্নাতি, হবির্হবিষ্যম্। আদিত্যদ্বাদশং দ্বাদশাদিত্যসম্বন্ধি। ষট্পাদোঽয়ং শ্লোকঃ ॥৫৩॥

মণীতি। মহার্হৈর্মহামূল্যৈঃ। হংসানাং মালয়া শ্রেণ্যা পরিক্ষিপ্তং পরিবেষ্টিতম্, নাগবীথ্যা হস্তিচিহ্নশ্রেণ্যা সমাকুলং ব্যাপ্তম্। অট্টৈঃ স্তম্ভৈঃ। এবমাবসথং তস্য ব্রতিনো বাসগৃহম্, অঙ্গিরা প্রাহ স্ম ॥৫৪—৫৬॥

---

আর সেই লোক অসংখ্য বৎসর অর্থাৎ শত সহস্র কোটি ও দশশত কোটি বৎসর এমন কি কল্পান্ত পর্য্যন্ত সেই রুদ্রভবনে বাস করে ॥৫১॥

তারপর সেই লোক দেবগণ ও দানবগণের প্রিয় হইয়া প্রত্যহ রুদ্রদেবকে নমস্কার করে এবং রুদ্রদেবও প্রত্যহ তাহার দৃষ্টিপথে উপস্থিত থাকেন ॥৫২॥

যে লোক এক বৎসর যাবৎ প্রতিমাসে এগার দিন উপবাসের পরে দ্বাদশ দিনে হবিষ্যান্ন ভোজন করে; সেই লোক সর্বমেধযজ্ঞের ফল লাভ করে এবং বিধাতা তাহার জন্য দ্বাদশাদিত্যের বিমান বিধান করেন ॥৫৩॥

রাজা! মহাত্মা ও ধর্ম্মজ্ঞ ঋষি অঙ্গিরা সেই ব্রতীর সম্বন্ধে এইরূপ গৃহের কথা বলিয়াছেন; যে গৃহ মহামূল্য মণি, মুক্তা ও প্রবালদ্বারা উপশোভিত, হংসশ্রেণী পরিবেষ্টিত, হস্তিচিহ্নশ্রেণী পরিব্যাপ্ত, রবকারী ময়ূর ও চক্রবাকগণে পরিশোভিত ও বিশাল বিশাল স্তম্ভসংযুক্ত রহিয়াছে; আর যে গৃহ ব্রহ্মলোকে প্রতিষ্ঠিত এবং সর্ব্বদা নরনারীগণে পরিবৃত হইয়া আছে ॥৫৪—৫৬॥

---

(৫৩) আদিত্যং দ্বাদশে তস্য⋯বঙ্গ বৰ্দ্ধ, আদিত্যৈর্দ্বাদশৈস্তস্য—নি।

ত্রয়োদশে তু দিবসে প্রাপ্তে যঃ প্রাশতে হবিঃ।
সদা দ্বাদশ মাসান্ বৈ দেবসত্রফলং লভেৎ ॥৫৭॥
রক্তপদ্মোদরং নাম বিমানং সাধয়েন্নরঃ।
জাতরূপপ্রযুক্তঞ্চ রত্নসঞ্চয়ভূষিতম্ ॥৫৮॥
দেবকন্যাভিরাকীর্ণং দিব্যাভরণভূষিতম্।
পুণ্যগন্ধোদরং দিব্যং বায়ব্যৈরুপশোভিতম্ ॥৫৯॥ (যুগ্মকম্)
তত্র শঙ্কুপতাকে দ্বে যুগান্তং কল্পমেব চ।
অযুতাযুতং তথা পদ্মং সমুদ্রঞ্চ তথা বসেৎ ॥৬০॥
গীতগন্ধর্ব্বঘোষৈশ্চ ভেরীপণবনিঃস্বনৈঃ।
সদা প্রহ্লাদিতস্তাভির্দ্দেবকন্যাভিরিজ্যতে ॥৬১॥

---

ভারতকৌমুদী

ত্রয়োদশ ইতি। সদা প্রতিমাসম্, দেবসত্রস্য তদাখ্যযজ্ঞস্য ফলম্ ॥৫৭॥

রক্তেতি। রক্তপদ্মমিব উদরং মধ্যদেশো যস্য তৎ, সাধয়েৎ প্রাপ্নুয়াৎ। জাতরূপেণ স্বর্ণেন প্রযুক্তং খচিতম্। পুণ্যগন্ধ উদরে মধ্যে যস্য তৎ, বায়ব্যৈর্বায়ুদেবতাকৈরস্ত্রৈঃ ॥৫৮—৫৯॥

তত্রেতি। তত্র ব্রহ্মলোকে, শঙ্কুপ্রভৃতয়ঃ সংখ্যাশব্দাঃ। তৃতীয়পাদে অক্ষরাধিক্য-মার্ষম্ ॥৬০॥

গীতেতি। গীতানি চ গন্ধর্ব্বাণাং ঘোষাঃ শব্দাবশেষাশ্চ তৈঃ। প্রহ্লাদিত আনন্দিতঃ, ইজ্যতে পূজ্যতে ॥৬১॥

---

যে লোক একবৎসর যাবৎ প্রতিমাসে বারদিন উপবাসের পর ত্রয়োদশদিনে একবারমাত্র হবিষ্যান্ন ভোজন করে; সেই লোক দেবসত্রযজ্ঞের ফল লাভ করিয়া থাকে ॥৫৭॥

সেই মানুষ সেই ব্রতের ফলে 'রক্তপদ্মোদর' নামে বিমান লাভ করে। সেই বিমান স্বর্ণখচিত, রত্নসমূহ ভূষিত, দেবকন্যাগণে পূর্ণ, দিব্যালঙ্কারে অলঙ্কৃত, মধ্যে পবিত্র গন্ধযুক্ত এবং বায়ব্য অস্ত্রে উপশোভিত থাকে ॥৫৮—৫৯॥

সেই ব্রতী দুই শঙ্কু ও পতাকা, এক যুগান্ত ও কল্প, অযুত অযুত, পদ্ম এবং সমুদ্র পরিমিত বৎসর সেই ব্রহ্মলোকে বাস করে ॥৬০॥

অপ্সরাদের গান ও গন্ধর্ব্বগণের মধুর রব এবং ভেরী ও পণববাদ্যের শব্দে সেই ব্যক্তি সর্ব্বদা আনন্দিত হয় এবং তত্রত্য দেবকন্যারা তাহার পূজা করে ॥৬১॥

---

(৬১) দেবকন্যাভিরীড্যতে—নি।

চতুর্দ্দশে তু দিবসে যঃ পূর্ণে প্রাশতে হবিঃ।
সদা দ্বাদশ মাসাংস্তু মহামেধফলং লভেৎ ॥৬২॥
অনির্দ্দেশ্যবয়োরূপা দেবকন্যাঃ স্বলঙ্কৃতাঃ।
মৃষ্টতপ্তাঙ্গদধরা বিমানৈরুপযান্তি তম্ ॥৬৩॥
কলহংসবিনির্ঘোষৈর্নূপুরাণাঞ্চ নিঃস্বনৈঃ।
কাঞ্চীনাঞ্চ সমুৎকর্ষৈস্তত্র তত্র নিবোধ্যতে ॥৬৪॥
দেবকন্যানিবাসে চ তস্মিন্ বসতি মানবঃ।
জাহ্নবীবালুকাকীর্ণং পূর্ণং সংবৎসরং নরঃ ॥৬৫॥
যস্তু পক্ষে গতে ভুঙ্ক্তে একভক্তং জিতেন্দ্রিয়ঃ।
সদা দ্বাদশ মাসাংস্তু জুহ্বানো জাতবেদসম্।
রাজসূয়সহস্রস্য ফলং প্রাপ্নোত্যনুত্তমম্ ॥৬৬॥

---

ভারতকৌমুদী

চতুরিতি। মহামেধো নাম যজ্ঞবিশেষস্তস্য ফলম্ ॥৬২॥

অনির্দ্দেশ্যেতি। অনির্দ্দেশ্যে অনির্ব্বচনীয়ে বয়োরূপে যাসাং তাঃ। মৃষ্টতপ্তাঙ্গদধরাঃ পরিষ্কৃততপ্তকাঞ্চনাঙ্গদধারিণ্যঃ ॥৬৩॥

কলেতি। সমুৎকর্ষৈঃ উদ্ধাকর্ষণজনিতঝণৎকারৈঃ ॥৬৪॥

দেবেতি। তস্মিন্ ব্রহ্মলোকে। জাহ্নবীবালুকাকীর্ণং যথা স্যাত্তথা ॥৬৫॥

য ইতি। পক্ষে পক্ষপরিমিতে পঞ্চদশে দিনে, গতে প্রাপ্তে। ষট্পাদোঽয়ং শ্লোকঃ ॥৬৬॥

---

যে লোক দ্বাদশ মাস যাবৎ প্রত্যেক মাসে তের দিন উপবাসের পরে চতুর্দ্দশ দিনে একবার মাত্র হবিষ্যান্ন ভোজন করে; সেই লোক মহামেধযজ্ঞের ফল পায় ॥৬২॥

আর অনির্ব্বচনীয় যৌবনরূপশালিনী, সুন্দরভাবে অলঙ্কৃতা ও পরিমার্জ্জিত স্বর্ণকেয়ূরধারিণী দেবকন্যারা বিমানে আরোহণ করিয়া তাহার নিকট উপস্থিত হয় ॥৬৩॥

আর সেই মানুষ, সেই ব্রহ্মলোকে সেইরূপ ভবনে নিদ্রিত হইয়া কলহংসের রবে, নূপুরের নিনাদে এবং কাঞ্চীর ঝণৎকারে জাগরিত হয় ॥৬৪॥

আর সেই ব্যক্তি, সেই ব্রহ্মলোকে দেবকন্যাগণের ভবনে পূর্ণ এক বৎসর যাবৎ গঙ্গার বালুকাবিক্ষিপ্ত অবস্থায় বাস করে ॥৬৫॥

যে মানুষ জিতেন্দ্রিয় হইয়া এক বৎসর যাবৎ প্রতিদিন অগ্নিতে হোম করিতে থাকিয়া চৌদ্দ দিন উপবাসের পর পনর দিনের দিন একবার মাত্র

যানমারোহতে দিব্যং হংসবর্হিণসেবিতম্।
মণিমণ্ডলকৈশ্চিত্রং জাতরূপসমাবৃতম্ ॥৬৭॥
দিব্যাভরণশোভাভির্বরস্ত্রীভিরলঙ্কৃতম্।
একস্তম্ভং চতুর্দ্বারং সপ্তভৌমং সুমঙ্গলম্ ॥৬৮॥ (বিশেষকম্)
বৈজয়ন্তীসহস্রৈশ্চ শোভিতং গীতনিঃস্বনৈঃ।
দিব্যং দিব্যগুণোপেতং বিমানমধিরোহতি ॥৬৯॥
মণিমুক্তাপ্রবালৈশ্চ ভূষিতং বৈদ্যুতপ্রভম্।
বসেদ্‌যুগসহস্রঞ্চ খড়্গাকুঞ্জরবাহনঃ ॥৭০॥
ষোড়শে দিবসে প্রাপ্তে যঃ কুর্য্যাদেকভোজনম্।
সদা দ্বাদশ মাসান্ বৈ সোমযজ্ঞফলং লভেৎ ॥৭১॥
সোমকন্যানিবাসেষু সোঽধ্যাবসতি নিত্যশঃ।
সৌম্যগন্ধানুলিপ্তশ্চ কামকারগতির্ভবেৎ ॥৭২॥

ভারতকৌমুদী

যানমিতি। জাতরূপেণ স্বর্ণপট্টেন সমাবৃতম্, সপ্তভৌমং সপ্ততলম্। বৈজয়ন্তীনাং পতাকানাং সহস্রৈঃ ॥৬৭—৬৯॥

মণীতি। বৈদ্যুতী প্রভা যস্য তৎ। খড়্গো গণ্ডকঃ কুঞ্জরো হস্তী চ বাহনে যস্য সঃ ॥৭০॥

ষোড়শ ইতি। প্রাপ্তে উপস্থিতে। সোমযজ্ঞস্য সোমযাগস্য ফলম্ ॥৭১॥

হবিষ্যান্ন ভোজন করে; সেই মানুষ সহস্র রাজসূয়যজ্ঞের অত্যুত্তম ফল লাভ করিয়া থাকে ॥৬৬॥

আর সেই মানুষ, কোন সময়ে হংস ও ময়ূরসেবিত, মণিসমূহে বিচিত্র, স্বর্ণপট্টে সমাবৃত এবং দিব্যাভরণভূষিত কামিনীগণাধিষ্ঠিত ব্যোমযানে আরোহণ করে; কখনও বা একস্তম্ভ, চতুর্দ্বার, সপ্ততল, সহস্র পতাকাযুক্ত, গীতমুখরিত এবং স্বর্গীয় গুণসম্পন্ন স্বর্গীয় বিমানে আরোহণ করিয়া থাকে ॥৬৭—৬৯॥

আর সেই লোক, গণ্ডার ও হস্তী বাহন লাভ করিয়া সহস্র যুগ পর্য্যন্ত মণিমুক্তা ও প্রবালে ভূষিত এবং বিদ্যুতের ন্যায় প্রভাযুক্ত সেই দিব্য বিমানে বাস করে ॥৭০॥

যে ব্যক্তি, এক বৎসর যাবৎ প্রতি মাসে পনের দিন উপবাসের পর ষোড়শ দিনে একাহার করে; সেই ব্যক্তি সোমযাগের ফল লাভ করিয়া থাকে ॥৭১॥

(৭২) কামচারগতির্ভবেৎ—পি।

সুদর্শনাভির্নারীভির্মধুরাভিস্তথৈব চ।
অর্চ্চ্যতে বৈ বিমানস্থঃ কামভোগৈশ্চ সেব্যতে ॥৭৩॥
ফলং পদ্মশতপ্রখ্যং মহাকল্পং দশাধিকম্।
আবর্ত্তনানি চত্বারি সাধয়েচ্চাপ্যসৌ নরঃ ॥৭৪॥
দিবসে সপ্তদশমে যঃ প্রাপ্তে প্রাশতে হবিঃ।
সদা দ্বাদশ মাসান্ বৈ জুহ্বানো জাতবেদসম্ ॥৭৫॥
স্থানং বারুণমৈন্দ্রঞ্চ রৌদ্রং বাপ্যধিগচ্ছতি।
মারুতৌশনসে চৈব ব্রহ্মলোকং স গচ্ছতি ॥৭৬॥ (যুগ্মকম্)
তত্র দৈবতকন্যাভিরাসনেনোপচর্য্যতে।
ভূর্ভুবং চাপি দেবর্ষিং বিশ্বরূপমবেক্ষতে ॥৭৭॥
তত্র দেবাধিদেবস্য কুমার্য্যো রময়ন্তি তম্।
দ্বাত্রিংশদ্রূপধারিণ্যো মধুরাঃ সমলঙ্কৃতাঃ ॥৭৮॥

---

ভারতকৌমুদী

সোমেতি। সৌম্যগন্ধেন মনোহরগন্ধদ্রব্যেণ অনুলিপ্তঃ, কামকারেণ ইচ্ছানুসারেণ গতির্যস্য সঃ ॥৭২॥

সুদর্শনাভিরিতি। মধুরাভির্মনোহরস্বভাবাভিঃ ॥৭৩॥

ফলমিতি। বহুতরসংখ্যাবিশেষঃ পদ্মং তস্য শতপ্রখ্যং শততুল্যম্। আবর্ত্তনানি সত্যাদি-যুগানাম্, সাধয়েৎ স্বর্গবাসসুখং নিষ্পাদয়েৎ ॥৭৪॥

দিবস ইতি। সপ্তদশ মা মানং যস্য তস্মিন্। মারুতং বায়ব্যম্ ঔশনসং শুক্রসম্বন্ধি চ স্থানং তে ॥৭৫—৭৬॥

তত্রেতি। আসনেন সমীপোপবেশনেন। ভূর্ভুবং তদাখ্যং লোকদ্বয়ম্ ॥৭৭॥

আর সেই ব্যক্তি সর্ব্বদা চন্দ্রকন্যাভবনে বাস করে, মনোহর গন্ধদ্রব্যে অনুলিপ্ত হয় এবং ইচ্ছানুসারে তাহার গতি হইয়া থাকে ॥৭২॥

বিশেষতঃ সেই ব্যক্তি যখন বিমানে থাকে; তখন সুদর্শনা ও মধুরস্বভাবা নারীরা তাহার পরিচর্য্যা করে এবং কামসম্ভোগদ্বারা সেবা করিয়া থাকে ॥৭৩॥

তারপর সেই মানুষ, শতপদ্মসংখ্যক বৎসরের তুল্য দশাধিক মহাকল্প এবং চতুর্যুগের চারিটী আবর্ত্তন কাল, সেই স্বর্গবাস সুখরূপ ফল লাভ করে ॥৭৪॥

যে লোক, এক বৎসর যাবৎ প্রতিদিন অগ্নিতে হোম করিতে থাকিয়া ষোল দিন উপবাসের পর সতর দিনের দিন হবিষ্যান্ন ভোজন করে; সেই লোক বারুণ, ঐন্দ্র, রৌদ্র, বায়ব্য, শৌক্র ও ব্রহ্মলোকে গমন করিয়া থাকে ॥৭৫—৭৬॥

সেই সেই লোকে দেবকন্যারা নিকটে বসিয়া তাহার সেবা করে এবং সেই লোক ভূর্লোক, ভুবর্লোক ও বিশ্বরূপধারী দেবর্ষিগণকে দেখিতে পায় ॥৭৭॥

চন্দ্রাদিত্যাবুভৌ যাবদ্গগনে চরতঃ প্রভো ! ।
তাবচ্চরত্যসৌ ধীরঃ সুধামৃতরসাশনঃ ॥৭৯॥
অষ্টাদশে যো দিবসে প্রাশ্নীয়াদেকভোজনম্ ।
সদা দ্বাদশ মাসান্ বৈ সপ্তলোকান্ স পশ্যতি ॥৮০॥
রথৈঃ স নন্দিঘোষৈশ্চ পৃষ্ঠতঃ সোঽনুগম্যতে ।
দেবকন্যাধিরূঢ়ৈস্তু ভ্রাজমানৈঃ স্বলঙ্কৃতৈঃ ॥৮১॥
ব্যাঘ্রসিংহপ্রযুক্তঞ্চ মেঘস্বননিনাদিতম্ ।
বিমানমুত্তমং দিব্যং সুসুখী হ্যধিরোহতি ॥৮২॥
তত্র কল্পসহস্রং স কন্যাভিঃ সহ মোদতে ।
সুধারসঞ্চ ভুঞ্জীত অমৃতোপমমুত্তমম্ ॥৮৩॥

---

ভারতকৌমুদী

তত্রেতি । দেবাদিদেবস্য দেবরাজস্য । দ্বাত্রিংশদিতি কুমার্য্য ইত্যস্য বিশেষণম্ ॥৭৮॥
চন্দ্রেতি । সুধাং সুধামিব শুভ্রমমৃতরসমশ্নাতীতি সঃ ॥৭৯॥
অষ্টেতি । সদা প্রতিমাসম্, সপ্তলোকান্ ভূপ্রভৃতীন্ ॥৮০॥
রথৈরিতি । সনন্দিঘোষৈরানন্দজনকজয়ধ্বনিসহিতৈঃ ॥৮১॥
ব্যাঘ্রেতি । ব্যাঘ্রসিংহাভ্যাং তচ্চিহ্নাভ্যাং প্রযুক্তং সমন্বিতম্ ॥৮২॥
তত্রেতি । অমৃতোপমম্ অতিসুস্বাদুদ্রব্যতুল্যম্ ॥৮৩॥

আর ইন্দ্রলোকে রূপবতী, মধুরদর্শনা ও অলঙ্কৃতা বত্রিশটী ইন্দ্রকন্যা তাহার সহিত রমণ করে ॥৭৮॥

রাজা ! চন্দ্র ও সূর্য্য এই দুই দেবতা যত কাল আকাশে বিচরণ করেন ; তত কাল সেই জ্ঞানী লোক, সুধার ন্যায় শুভ্রবর্ণ অমৃত পান করিতে থাকিয়া স্বর্গে বিচরণ করেন ॥৭৯॥

যে ব্যক্তি এক বৎসর যাবৎ প্রত্যেক মাসে সতর দিন উপবাসের পর অষ্টাদশ দিনে একবার মাত্র হবিষ্যান্ন ভোজন করে ; সেই ব্যক্তি ভূপ্রভৃতি সপ্তলোক দর্শন করিতে পারে ॥৮০॥

সুষ্ঠুভাবে অলঙ্কৃত, উজ্জ্বল ও দেবকন্যাগণাধিষ্ঠিত রথ সকল আনন্দজনক জয়ধ্বনির সহিত তাহার পশ্চাৎ পশ্চাৎ গমন করে ॥৮১॥

আর সেই লোক অত্যন্ত সুখী হইয়া সিংহ ও ব্যাঘ্রের মূর্ত্তিযুক্ত এবং মেঘধ্বনির ন্যায় গম্ভীর ধ্বনিসমন্বিত স্বর্গীয় উত্তম বিমানে আরোহণ করে ॥৮২॥

তারপর সেই লোক সহস্র কল্পকাল পর্য্যন্ত স্বর্গলোকে দেবকন্যাগণের সহিত আমোদ করে এবং অত্যন্ত সুস্বাদু উত্তম অমৃত পান করিয়া থাকে ॥৮৩॥

একোনবিংশতিদিনে যো ভুঙ্‌ক্তে একভোজনম্‌।
সদা দ্বাদশ মাসান্‌ বৈ সপ্তলোকান্‌ স পশ্যতি ॥৮৪॥
উত্তমং লভতে স্থানমপ্সরোগণসেবিতম্‌।
গন্ধর্ব্বৈরুপগীতঞ্চ বিমানং সূর্য্যবর্চ্চসম্‌ ॥৮৫॥
তত্রামরবরস্ত্রীভির্মোদতে বিগতজ্বরঃ।
দিব্যাম্বরধরঃ শ্রীমানযুতানাং শতং শতম্‌ ॥৮৬॥
পূর্ণেঽথ বিংশে দিবসে যো ভুঙ্‌ক্তে হ্যেকভোজনম্‌।
সদা দ্বাদশ মাসাংস্তু সত্যবাদী ধৃতব্রতঃ ॥৮৭॥
অমাংসাশী ব্রহ্মচারী সর্ব্বভূতহিতে রতঃ।
স লোকান্‌ বিপুলান্‌ রম্যানাদিত্যানামুপাশ্নুতে ॥৮৮॥ (যুগ্মকম্‌)
গন্ধর্ব্বৈরপ্সরোভিশ্চ দিব্যমাল্যানুলেপনৈঃ।
বিমানৈঃ কাঞ্চনৈর্দিব্যৈঃ পৃষ্ঠতশ্চানুগম্যতে ॥৮৯॥

---

ভারতকৌমুদী

একেতি। "বৃত্তিবিষয়ে সংখ্যাশব্দানাং পূরণার্থত্ব"মিতি নিয়মাৎ একোনবিংশতিপদম্‌ একোনবিংশার্থকম্‌ ॥৮৪॥

উত্তমমিতি। "ব্যোমযানং বিমানোঽস্ত্রী"ত্যমরোক্তিপ্রামাণ্যাদত্র বিমানশব্দস্য পুংস্থেন সূর্য্যবর্চ্চসমিত্যুপপদ্যতে ॥৮৫॥

তত্রেতি। বিগতজ্বরস্তিরোহিতসর্ব্বসন্তাপঃ ॥৮৬॥

পূর্ণ ইতি। ধৃতব্রতো গৃহীতসাধুনিয়মঃ, আদিত্যানাং দ্বাদশসংখ্যাত্বাদ্বহুবচনম্‌ ॥৮৭—৮৮॥

---

যে মানুষ এক বৎসর যাবৎ প্রত্যেক মাসে আঠার দিন উপবাসের পর ঊনবিংশ দিনে একবার মাত্র হবিষ্যান্ন ভোজন করে; সেই মানুষ ভূপ্রভৃতি সপ্তলোক দর্শন করিতে পারে ॥৮৪॥

আর সেই মানুষ, অপ্সরোগণসেবিত উত্তম স্থান এবং গন্ধর্ব্বগণ গীতযুক্ত ও সূর্য্যের ন্যায় উজ্জ্বল বিমান লাভ করে ॥৮৫॥

তারপর সেই মানুষ শত শত অযুত বৎসর যাবৎ সর্ব্বসন্তাপশূন্য উত্তম বস্ত্র পরিধায়ী ও পরম শোভান্বিত হইয়া উত্তম অপ্সরাদের সহিত সেই স্থানে ও সেই বিমানে আমোদ করিয়া থাকে ॥৮৬॥

যে লোক এক বৎসর যাবৎ সত্যবাদী, সাধুনিয়মান্বিত, নিরামিষভোজী, ব্রহ্মচারী ও সর্ব্বভূতের হিতসাধনে নিরত হইয়া ঊনিশ দিন উপবাসের পর বিংশ দিনে একবার মাত্র হবিষ্যান্ন ভোজন করে; সেই মানুষ বিশাল ও মনোহর সূর্য্যলোকে গমন করিয়া থাকে ॥৮৭—৮৮॥

একবিংশে তু দিবসে যো ভুঙ্‌ক্তে হ্যেকভোজনম্ ।
সদা দ্বাদশ মাসান্ বৈ জুহ্বানো জাতবেদসম্ ॥৯০॥
লোকমৌশনসং দিব্যং শক্রলোকঞ্চ গচ্ছতি ।
অশ্বিনোর্মরুতাং চৈব সুখেষ্বভিরতঃ সদা ॥৯১॥ (যুগ্মকম্)
অনভিজ্ঞশ্চ দুঃখানাং বিমানবরমাস্থিতঃ ।
সেব্যমানো বরস্ত্রীভিঃ ক্রীড়ত্যমরবৎ প্রভুঃ ॥৯২॥
দ্বাবিংশে দিবসে প্রাপ্তে যো ভুঙ্‌ক্তে হ্যেকভোজনম্ ।
সদা দ্বাদশ মাসান্ বৈ জুহ্বানো জাতবেদসম্ ॥৯৩॥
অহিংসানিরতো ধীমান্ সত্যবাগনসূয়কঃ ।
লোকান্ বসূনামাপ্নোতি দিবাকরসমপ্রভঃ ॥৯৪॥ (যুগ্মকম্)
কামচারী সুধাহারো বিমানবরমাস্থিতঃ ।
রমতে দেবকন্যাভির্দিব্যাভরণভূষিতঃ ॥৯৫॥

---

ভারতকৌমুদী

গন্ধর্বৈরিতি। দিব্যানি স্বর্গীয়াণি মাল্যানুলেপনানি যেষাং তৈঃ ॥৮৯॥

একেতি। দ্বাদশ মাসানেকবৎসরং যাবৎ। ঔশনসং শুক্রসম্বন্ধিনম্। অশ্বিনোঃ অশ্বিনীকুমারদ্বয়স্য, মরুতাং বায়ূনাঞ্চ লোকম্ ॥৯০—৯১॥

অনভিজ্ঞ ইতি। আস্থিত আরূঢ়ঃ। প্রভুঃ পুণ্যপ্রভাববান্ ॥৯২॥

দ্বাবিংশ ইতি। জাতবেদসমগ্নিম্। অনসূয়কঃ পরদোষাবিষ্কাররহিতঃ ॥৯৩—৯৪॥

কামেতি। সুধামমৃতম্, আহরতি ভুঙ্‌ক্ত ইতি সুধাহারঃ ॥৯৫॥

---

বিশেষতঃ দিব্য মাল্য ও অনুলেপনধারী গন্ধর্ব্বগণ এবং অপ্সরোগণ স্বর্ণময় স্বর্গীয় বিমানে আরোহণ করিয়া তাহার পশ্চাৎ পশ্চাৎ গমন করে ॥৮৯॥

যে ব্যক্তি এক বৎসর যাবৎ প্রতিদিন অগ্নিতে হোম করিতে থাকিয়া কুড়ি দিন উপবাসের পর একুশ দিনের দিন একাহার করে; সেই ব্যক্তি স্বর্গীয় শুক্রলোক, ইন্দ্রলোক, অশ্বিনীকুমারলোক এবং বায়ুলোকে গমন করে; আর সর্ব্বদা সেই সেই লোকে সুখে নিরত থাকে ॥৯০—৯১॥

বিশেষতঃ সেই ব্যক্তি, দুঃখে অনভিজ্ঞ থাকিয়া উত্তম বিমানে আরোহণ করিয়া, উত্তম স্ত্রীগণে সেবিত হইয়া পুণ্যপ্রভাবে দেবতার ন্যায় ক্রীড়া করে ॥৯২॥

যে লোক এক বৎসর যাবৎ প্রতিদিন অগ্নিতে হোম করিতে থাকিয়া হিংসাশূন্য, জ্ঞানী, সত্যবাদী ও অসূয়াবিহীন হইয়া, একবিংশতি দিন উপবাসের পর দ্বাবিংশ দিনে একাহার করে; সেই লোক সূর্য্যের ন্যায় তেজস্বী হইয়া বসুলোক লাভ করে ॥৯৩—৯৪॥

ত্রয়োবিংশে তু দিবসে প্রাশেদ্‌যস্ত্বেকভোজনম্‌।
সদা দ্বাদশ মাসাংস্তু মিতাহারো জিতেন্দ্রিয়ঃ ॥৯৬॥
বায়োরুশনসশ্চৈব রুদ্রলোকঞ্চ গচ্ছতি।
কামচারী কামগমঃ পূজ্যমানোঽপ্সরোগণৈঃ ॥৯৭॥ (যুগ্মকম্‌)
অনেকগুণপর্য্যন্তং বিমানবরমাস্থিতঃ।
রমতে দেবকন্যাভির্দিব্যাভরণভূষিতঃ ॥৯৮॥
চতুর্ব্বিংশে তু দিবসে যঃ প্রাপ্তে প্রাশতে হবিঃ।
সদা দ্বাদশ মাসাংশ্চ জুহ্বানো জাতবেদসম্‌ ॥৯৯॥
আদিত্যানামধীবাসে মোদমানো বসেচ্চিরম্‌।
দিব্যমাল্যাম্বরধরো দিব্যগন্ধানুলেপনঃ ॥১০০॥ (যুগ্মকম্‌)
বিমানে কাঞ্চনে দিব্যে হংসযুক্তে মনোরমে।
রমতে দেবকন্যানাং সহস্রৈরযুতৈস্তথা ॥১০১॥

### ভারতকৌমুদী

ত্রয় ইতি। মিতাহারো ভোজনদিনেঽপি। উশনসঃ শুক্রস্য। কামেন ইচ্ছয়া চরতি কার্য্যং করোতীতি সঃ, কামেন গচ্ছতীতি কামগমঃ, অথবা কামং কাম্যং বস্তু গচ্ছতি লভত ইতি কামগমঃ ॥৯৬—৯৭॥

অনেকেতি। অনেকেষাং গুণানাং সৌন্দর্য্যাদীনাং পর্য্যন্তঃ শেষসীমা যত্র তৎ ॥৯৮॥

চতুরিতি। প্রাশতে প্রাশ্নাতি। সদা প্রত্যহম্‌, অধীবাসে লোকে ॥৯৯—১০০॥

তারপর সেই লোক দিব্যাভরণভূষিত, কামচারী ও অমৃতভোজী হইয়া উত্তম বিমানে আরোহণ করিয়া দেবকন্যাগণের সহিত রমণ করে ॥৯৫॥

যে মানুষ, এক বৎসর যাবৎ প্রত্যহ মিতাহারী ও জিতেন্দ্রিয় থাকিয়া বাইশ দিন উপবাসের পর তেইশ দিনের দিন একাহার করে; সেই মানুষ বায়ুলোক, শুক্রলোক ও রুদ্রলোকে গমন করে এবং অপ্সরোগণকর্তৃক সেবিত হইতে থাকিয়া ইচ্ছানুসারে সমস্ত কার্য্য করিতে পারে এবং অভীষ্ট বস্তু সকল লাভ করিয়া থাকে ॥৯৬—৯৭॥

আর সেই মানুষ দিব্যালঙ্কারে অলঙ্কৃত হইয়া বহু গুণসম্পন্ন উত্তম বিমানে আরোহণ করিয়া দেবকন্যাগণের সহিত রমণ করে ॥৯৮॥

যে ব্যক্তি এক বৎসর যাবৎ প্রতিদিন অগ্নিতে হোম করিতে থাকিয়া তেইশ দিন উপবাসের পর চব্বিশ দিনের দিন হবিষ্যান্ন ভোজন করে; সেই ব্যক্তি দিব্য মালা ও দিব্য বস্ত্রধারী এবং দিব্য গন্ধে অনুলিপ্ত হইয়া আনন্দিত ভাবে চিরকাল সূর্য্যলোকে বাস করে ॥৯৯—১০০॥

পঞ্চবিংশে তু দিবসে যঃ প্রাশেদেকভোজনম্ ।
সদা দ্বাদশ মাসাংস্তু পুষ্কলং যানমারুহেৎ ॥১০২॥
সিংহব্যাঘ্রপ্রযুক্তৈস্তু মেঘনিঃস্বননাদিতৈঃ ।
স রথৈর্নন্দিঘোষৈশ্চ পৃষ্ঠতো হ্যনুগম্যতে ॥১০৩॥
দেবকন্যাসমারূঢ়ৈঃ কাঞ্চনৈর্বিমলৈঃ শুভৈঃ ।
বিমানমুত্তমং দিব্যমাস্থায় সুমনোহরম্ ॥১০৪॥ (যুগ্মকম্)
তত্র কল্পসহস্রং বৈ বসতে স্ত্রীশতাবৃতে ।
সুধারসং চোপজীবন্নমৃতোপমমুত্তমম্ ॥১০৫॥
ষড়্‌বিংশে দিবসে যস্তু প্রাশ্নীয়াদেকভোজনম্ ।
সদা দ্বাদশ মাসাংস্তু নিয়তো নিয়তাশনঃ ॥১০৬॥
জিতেন্দ্রিয়ো বীতরাগো জুহ্বানো জাতবেদসম্ ।
স প্রাপ্নোতি মহাভাগঃ পূজ্যমানোঽপ্সরোগণৈঃ ॥১০৭॥

---

ভারতকৌমুদী

বিমান ইতি। কাঞ্চনস্ত স্বর্ণস্তেদমিতি তস্মিন্ ॥১০১॥

পঞ্চেতি। পুষ্কলং প্রচুরম্, যানং বিমানাদিকম্ ॥১০২॥

সিংহেতি। সিংহব্যাঘ্রাভ্যাং তচ্চিহ্নাভ্যাং প্রযুক্তৈঃ সমন্বিতৈঃ, মেঘস্তেব নিঃস্বনেন গম্ভীরধ্বনিনা নাদিতৈঃ। নন্দিঘোষৈরানন্দজনকজয়ধ্বনিভিঃ। কাঞ্চনৈঃ স্বর্ণময়ৈঃ। আস্থায় আরুহ্য গচ্ছন্নিতি শেষঃ ॥১০৩—১০৪॥

তত্রেতি। তত্র তেষু স্বর্গেষু, সুধারসং স্বর্গীয়সুস্বাদুদ্রব্যবিশেষম্ ॥১০৫॥

---

আর সেই ব্যক্তি, স্বর্ণনির্ম্মিত ও হংসচিহ্নিত স্বর্গীয় মনোহর বিমানে আরোহণ করিয়া বহুতর দেবকন্যার সহিত রমণ করিতে পারে ॥১০১॥

যে লোক, একবৎসর যাবৎ প্রতিমাসে চব্বিশ দিন উপবাসের পর পঁচিশ দিনের দিন একাহার করে; সেই লোক বহুতর যানে আরোহণ করিয়া থাকে ॥১০২॥

আর সেই ব্যক্তি অত্যন্ত মনোহর স্বর্গীয় উত্তম বিমানে আরোহণ করিয়া গমন করিতে লাগিলে; সিংহ ও ব্যাঘ্রের চিহ্নযুক্ত মেঘের ধ্বনির ন্যায় গম্ভীর ধ্বনিনিনাদিত, দেবকন্যা-সমারূঢ়, স্বর্ণময়, নির্ম্মল ও শুভসূচক বহুতর রথ আনন্দজনক জয়ধ্বনির সহিত তাহার পশ্চাৎ পশ্চাৎ গমন করে ॥১০৩—১০৪॥

বিশেষতঃ সেই মানুষ, অমৃতের ন্যায় উত্তম সুধারস পান করিতে থাকিয়া সহস্র কল্প পর্য্যন্ত শত শত স্ত্রীসমন্বিত সেই সকল স্বর্গে বাস করে ॥১০৫॥

---

(১০৩) মেঘস্বননিনাদিতৈঃ—পি।

সপ্তানাং মরুতাং লোকান্ বসূনাং চাপি সোঽশ্নুতে।
বিমানৈঃ স্ফাটিকৈর্দিব্যৈঃ সর্ব্বরত্নৈরলঙ্কৃতৈঃ ॥১০৮॥
গন্ধর্ব্বৈরপ্সরোভিশ্চ পূজ্যমানঃ প্রমোদতে।
দ্বে যুগানাং সহস্রে তু দিব্যে দিব্যেন তেজসা ॥১০৯॥ (যুগ্মকম্)
সপ্তবিংশেঽথ দিবসে যঃ কুর্য্যাদেকভোজনম্।
সদা দ্বাদশ মাসাংস্তু জুহ্বানো জাতবেদসম্ ॥১১০॥
ফলং প্রাপ্নোতি বিপুলং দেবলোকে চ পূজ্যতে।
অমৃতাশী বসংস্তত্র স বিতৃষ্ণঃ প্রমোদতে ॥১১১॥ (যুগ্মকম্)
দেবর্ষিচরিতং রাজন্! রাজর্ষিভিরনুষ্ঠিতম্।
অধ্যাবসতি দিব্যাত্মা বিমানবরমাস্থিতঃ ॥১১২॥

---

ভারতকৌমুদী

ষড়িতি। নিয়তঃ সংযতঃ, নিয়তাশনঃ সংযতভোজনঃ। বীতরাগস্ত্যক্তবিষয়ভোগস্পৃহঃ। প্রাপ্নোতি অভীষ্টস্বর্গানিতি শেষঃ ॥১০৬—১০৭॥

সপ্তানামিতি। মরুতাং বায়ূনাম্। তেজসা বিশিষ্টঃ ॥১০৮—১০৯॥

সপ্তেতি। একভোজনং হবিষ্যান্নস্য। বিতৃষ্ণঃ সর্ব্বতৃষ্ণাপূরণাৎ ॥১১০—১১১॥

---

যে লোক এক বৎসর যাবৎ সংযত, নির্দ্দিষ্টভোজী, জিতেন্দ্রিয় ও নিস্পৃহ হইয়া প্রত্যহ অগ্নিতে হোম করিতে থাকিয়া পঁচিশ দিন উপবাসের পর ছাব্বিশ দিনের দিন একাহার করে; সেই মহাত্মা অপ্সরোগণে সেবিত হইতে থাকিয়া পূর্ব্বোক্ত স্বর্গ সকল লাভ করিয়া থাকে ॥১০৬—১০৭॥

আর সেই ব্যক্তি বায়ুলোক ও বসুলোক প্রাপ্ত হয় এবং স্ফটিকনির্ম্মিত ও সর্ব্বরত্নে ভূষিত স্বর্গীয় বিমানে আরোহণ করিয়া, স্বর্গীয় তেজে তেজস্বী হইয়া দেবপরিমাণে দুই সহস্র যুগপর্য্যন্ত অপ্সরা ও গন্ধর্ব্বগণকর্ত্তৃক সেবিত হইতে থাকিয়া আমোদ করে ॥১০৮—১০৯॥

যে লোক এক বৎসর যাবৎ প্রত্যহ অগ্নিতে হোম করিতে থাকিয়া ছাব্বিশ দিন উপবাসের পর সাতাশ দিনের দিন একবারমাত্র হবিষ্যান্ন ভোজন করে; সেই লোক প্রচুর ফল লাভ করে, দেবলোকে পূজিত হয় এবং অমৃতভোজী হইয়া সেই দেবলোকে বাস করতঃ সকল মনোরথপূর্ণ অবস্থায় আমোদ করিতে থাকে ॥১১০—১১১॥

---

(১১০) যঃ প্রাশেদেকভোজনম্—পি।

স্ত্রীভির্মনোঽভিরামাভী রমমাণো মদোৎকটঃ।
যুগকল্পসহস্রাণি ত্রীণ্যাবসতি বৈ সুখম্ ॥১১৩॥
যোঽষ্টাবিংশে তু দিবসে প্রাশ্নীয়াদেকভোজনম্।
সদা দ্বাদশ মাসাংস্তু জিতাত্মা বিজিতেন্দ্রিয়ঃ ॥১১৪॥
ফলং দেবর্ষিচরিতং বিপুলং সমুপাশ্নুতে।
ভোগবাংস্তেজসা ভাতি সহস্রাংশুরিবামলঃ ॥১১৫॥ (যুগ্মকম্)
সুকুমার্য্যশ্চ নার্য্যস্তং রমমাণাঃ সুবর্চ্চসঃ।
পীনস্তনোরুজঘনা দিব্যাভরণভূষিতাঃ ॥১১৬॥
রময়ন্তি মনঃকান্তে বিমানে সূর্য্যসন্নিভে।
সর্বকামগমে দিব্যে কল্পাযুতশতং সমাঃ ॥১১৭॥ (যুগ্মকম্)

---

ভারতকৌমুদী

দেবর্ষীতি। দেবর্ষিচরিতং ধ্যানাদিকং কুর্ব্বন্নিতি শেষঃ ॥১১২॥

স্ত্রীভিরিতি। মদোৎকটঃ কামমদেনোল্বণঃ ॥১১৩॥

য ইতি। জিতাত্মা বশীকৃতচিত্তঃ, দেবর্ষিভিশ্চরিতং প্রাপ্তম্ ॥১১৪—১১৫॥

সুকুমার্য্য ইতি। সুকুমার্য্যঃ কোমলাঃ, রমমাণা মোদমানাঃ, সুবর্চ্চসঃ সুন্দরকান্তয়ঃ, পীনানি স্থূলানি স্তনোরুজঘনানি যাসাং তাঃ। মনঃকান্তে চিত্তাভিলষিতে, সর্ব্বত্র কামেন গচ্ছতীতি তস্মিন্ ॥১১৬—১১৭॥

রাজা! আর সেই লোক দেবর্ষিগণাচরিত ও রাজর্ষিগণানুষ্ঠিত ধ্যানপ্রভৃতি করিতে থাকিয়া দিব্য দেহ ও উত্তম বিমানস্বামী হইয়া বাস করে ॥১১২॥

এবং সেই লোক কামমদে মত্ত হইয়া মনোহর রমণীগণের সহিত রমণ করিতে থাকিয়া তিন সহস্র যুগ ও কল্পকাল সুখে স্বর্গে বাস করিয়া থাকে ॥১১৩॥

যে লোক এক বৎসর যাবৎ সর্ব্বদা সংযতচিত্ত ও জিতেন্দ্রিয় থাকিয়া সাতাইশ দিন উপবাসের পর আঠাইশ দিনের দিন একাহার করে; সেই লোক দেবর্ষিগণপ্রাপ্ত বিপুল ফল প্রাপ্ত হয় এবং ভোগী হইয়া নির্ম্মল সূর্য্যের ন্যায় তেজে প্রকাশ পাইতে থাকে ॥১১৪—১১৫॥

আর কোমলা, আমোদমগ্না, কান্তিসম্পন্না, পীনস্তনী, পীবরোরুযুগা, স্থূলজঘনা ও দিব্যাভরণভূষিতা রমণীরা শত অযুত ও কল্প বৎসর যাবৎ সূর্য্যের ন্যায় উজ্জ্বল, সর্ব্বত্র কামগামী ও মনোহর স্বর্গীয় বিমানে থাকিয়া সেই লোকের সহিত রমণ করে ॥১১৬—১১৭॥

একোনত্রিংশে দিবসে যঃ প্রাশেদেকভোজনম্।
সদা দ্বাদশ মাসান্ বৈ সত্যব্রতপরায়ণঃ ॥১১৮॥
তস্য লোকাঃ শুভা দিব্যা দেবরাজর্ষিপূজিতাঃ।
বিমানং সূর্য্যচন্দ্রাভং দিব্যং সমধিগচ্ছতি ॥১১৯॥
জাতরূপময়ং যুক্তং সর্ব্বরত্নসমন্বিতম্।
অপ্সরোগণসম্পূর্ণং গন্ধর্বৈরভিনাদিতম্ ॥১২০॥ (বিশেষকম্)
তত্র চৈনং শুভা নার্য্যো দিব্যাভরণভূষিতাঃ।
মনোঽভিরামা মধুরা রময়ন্তি মদোৎকটাঃ ॥১২১॥
ভোগবাংস্তেজসা যুক্তো বৈশ্বানরসমপ্রভঃ।
দিব্যো দিব্যেন বপুষা ভ্রাজমান ইবামরঃ ॥১২২॥
বসূনাং মরুতাং চৈব সাধ্যানামশ্বিনোস্তথা।
রুদ্রাণাঞ্চ তথা লোকং ব্রহ্মলোকঞ্চ গচ্ছতি ॥১২৩॥ (যুগ্মকম্)
যস্তু মাসে গতে ভুঙ্ক্তে একভক্তং শমাত্মকঃ।
সদা দ্বাদশ মাসান্ বৈ ব্রহ্মলোকমবাপ্নুয়াৎ ॥১২৪॥

---

ভারতকৌমুদী

একেতি। প্রাশেৎ প্রাশীয়াৎ। লোকাঃ স্বর্গাঃ। জাতরূপময়ং স্বর্ণনির্ম্মিতম্ ॥১১৮—১২০॥
তত্রেতি। মদোৎকটাঃ কামমদেনোল্বণাঃ ॥১২১॥
ভোগবানিতি। দিব্যঃ স্বর্গীয়ঃ, দিব্যেন স্বর্গীয়েণ। মরুতাং বায়ূনাম্ ॥১২২—১২৩॥

---

যে লোক এক বৎসর যাবৎ সর্ব্বদা সত্যপরায়ণ ও ব্রহ্মচর্য্যনিষ্ঠ হইয়া আঠাইশ দিন উপবাসের পর উনত্রিশ দিনের দিন একাহার করে; তাহার দেবরাজর্ষিপূজিত মঙ্গলময় স্বর্গ লাভ হয় এবং সেই লোক স্বর্ণনির্ম্মিত, সর্ব্বরত্ন-ভূষিত, চন্দ্র ও সূর্য্যের ন্যায় উজ্জ্বল, অপ্সরোগণপূর্ণ ও গন্ধর্ব্বগণনাদিত স্বর্গীয় বিমান লাভ করে ॥১১৮—১২০॥

শুভলক্ষণা, দিব্যাভরণভূষিতা, মনোহরা, মধুরদর্শনা ও কামমদে মত্ত রমণীরা সেই বিমানে থাকিয়া তাহার সহিত রমণ করে ॥১২১॥

আর ভোগী, তেজস্বী, অগ্নির ন্যায় উজ্জ্বল মূর্ত্তি, স্বর্গবাসী সেই লোক স্বর্গীয় দেহে দেবতার ন্যায় দীপ্তি পাইতে থাকিয়া বসু, বায়ু, সাধ্য, অশ্বিনীকুমার ও রুদ্রগণের লোকে এবং ব্রহ্মলোকে গমন করিয়া থাকে ॥১২২—১২৩॥

---

(১২০) অপ্সরোগণসঙ্কীর্ণং—নি।
(১২৪) একভক্তং সমাহিতঃ—নি।

সুধারসকৃতাহারঃ শ্রীমান্ সর্ব্বমনোহরঃ।
তেজসা বপুষা লক্ষ্ম্যা ভ্রাজতে রশ্মিবানিব ॥১২৫॥
দিব্যমাল্যাম্বরধরো দিব্যগন্ধানুলেপনঃ।
সুখেষ্বভিরতো ভোগী দুঃখানামবিজানকঃ ॥১২৬॥
স্বয়ং প্রভাভির্নারীভির্বিমানস্থো মহীয়তে।
রুদ্রদেবর্ষিকন্যাভিঃ সততং চাভিপূজ্যতে ॥১২৭॥
নানারমণরূপাভির্নানারামাভিরেব চ।
নানামধুরভাষাভির্নানারতিভিরেব চ ॥১২৮॥ (যুগ্মকম্)
বিমানে গগনাকারে সূর্য্যবৈদূর্য্যসন্নিভে।
পৃষ্ঠতঃ সোমসঙ্কাশে উদর্কে চাভ্রসন্নিভে ॥১২৯॥

ভারতকৌমুদী

য ইতি। মাসে ত্রিংশদহোরাত্রাত্মকসাবনরূপে "সাবনস্ত্রিংশতো দিনৈ"রিতি স্মৃতেঃ, "সত্রাণ্যেপাস্তানথ সাবনেন" ইতি স্মৃত্যা সত্রে সাবনবিধানাৎ অস্ত চ সত্ররূপত্বাৎ। শমরস্তুরিন্দ্রিয়দমনম্ আত্মনি যস্ত সঃ ॥১২৪॥

সুধেতি। সুধারসেন অমৃতেন কৃত আহার উদরপূরণং যেন সঃ। লক্ষ্ম্যা শোভয়া। রশ্মিবান্ সূর্য্যঃ। মোপধাত্বৎ বত্বঃ ॥১২৫॥

দিব্যেতি। অবিজানকঃ অজ্ঞাতা স্যাৎ। আর্ষোঽয়ং শব্দঃ ॥১২৬॥

স্বয়মিতি। স্বয়ং স্বত এব প্রভা কান্তির্যাসাং তাভিঃ, মহীয়তে সেব্যতে। নানা বহুবিধং রমণং রূপঞ্চ যাসাং তাভিঃ, নানারামাভিঃ বহুতরসুন্দরীভিঃ। নানা বহুবিধা রতিরনুরাগো যাসাং তাভিঃ ॥১২৭—১২৮॥

যে লোক এক বৎসর যাবৎ সর্ব্বদা জিতেন্দ্রিয় হইয়া ঊনত্রিশ দিন উপবাসের পর ত্রিশ দিনের দিন একাহার করে; সেই লোক ব্রহ্মলোক লাভ করে ॥১২৪॥

আর সেই লোক অমৃতপায়ী, কান্তিসম্পন্ন ও সর্ব্ব মনোহর হইয়া তেজ, শরীর ও শোভাদ্বারা সূর্য্যের ন্যায় প্রকাশ পায় ॥১২৫॥

বিশেষতঃ, সেই লোক দিব্যমাল্যধারী, দিব্যগন্ধলিপ্ত, সর্ব্বদা সুখে নিরত, ভোগী ও দুঃখে অনভিজ্ঞ হইয়া থাকে ॥১২৬॥

তারপর, সেই লোক যখন বিমানে থাকে, তখন স্বাভাবিক কান্তিসম্পন্না নারীরা তাহার সেবা করে এবং রুদ্রকন্যা, অন্যান্য দেবকন্যা ও ঋষিকন্যারা সর্ব্বদা তাহার পরিচর্য্যা করিয়া থাকে; আর নানা বিধ রমণাভিজ্ঞা রূপবতী বহুবিধ মধুরভাষিণী ও অনেক প্রকার রাগসমন্বিতা বহুতর সুন্দরী তাহার শুশ্রূষা করে ॥১২৭—১২৮॥

দক্ষিণায়ান্তু রক্তাভে অধস্তান্নীলমণ্ডলে।
ঊর্দ্ধং বিচিত্রসঙ্কাশে নৈকো বসতি পূজিতঃ ॥১৩০॥ (যুগ্মকম্)
যাবদ্বর্ষসহস্রং বৈ জম্বুদ্বীপে প্রবর্ষতি।
তাবৎ সংবৎসরাঃ প্রোক্তা ব্রহ্মলোকেঽস্য ধীমতঃ ॥১৩১॥
বিপ্রুষশ্চৈব যাবত্যঃ নিপতন্তি নভস্তলাৎ।
বর্ষাসু বর্ষতস্তাবন্নিবসত্যমরপ্রভঃ ॥১৩২॥
মাসোপবাসী বর্ষৈস্তু দশভিঃ স্বর্গমুত্তমম্।
মহর্ষিত্বমথাসাদ্য সশরীরগতির্ভবেৎ ॥১৩৩॥

ভারতকৌমুদী

বিমান ইতি। গগনাকারে নির্ম্মলে, সূর্য্যঃ সূর্য্যকান্তমণিঃ বৈদূর্য্যং মণিশ্চ, তয়োঃ সন্নিভে, পৃষ্ঠতঃ সোমসঙ্কাশে পশ্চাচ্চন্দ্রতুল্যধবলে, উদ্গত উর্দ্ধে স্থিতঃ, অর্কঃ সূর্য্যকান্তমণির্যস্য তস্মিন্, অভ্রসন্নিভে মেঘতুল্যে স্নিগ্ধে, দক্ষিণায়াং দিশি রক্তাভে, অধস্তাদ্দিশি নীলং মণ্ডলং গোলং চিহ্নং যস্মিন্ তস্মিন্, ঊর্দ্ধং প্রাপ্য বিচিত্রসঙ্কাশে নানাবর্ণে, পূজিতো নারীভিঃ সেবিতঃ, অতএব নৈকঃ অনেকো বসতি ॥১২৯—১৩০॥

যাবদিতি। বর্ষসহস্রং বৃষ্টিবিন্দুসমূহম্, প্রবর্ষতি মেঘঃ ॥১৩১॥

বিপ্রুষ ইতি। বিপ্রুষো জলবিন্দবঃ। বর্ষতো মেঘস্য, তাবদ্বৎসরান্ ॥১৩২॥

মাসেতি। মাসোপবাসী ত্রিংশদ্দিনোপবাসকারী। সশরীরগতিঃ স্বর্গে ॥১৩৩॥

যাহা আকাশের ন্যায় নির্ম্মল, সূর্য্যকান্তমণি ও বৈদূর্য্যমণির তুল্য উজ্জ্বল, যাহার পৃষ্ঠদেশ চন্দ্রের ন্যায় ধবল, উপরিভাগে সূর্য্যকান্তমণি, বর্ণ মেঘের ন্যায় স্নিগ্ধ, দক্ষিণ ভাগে রক্তাভ, নিম্নদিকে, নীলবর্ণ মণ্ডলচিহ্ন এবং ঊর্দ্ধদিকে বিচিত্র বর্ণ, সেই বিমানে উক্ত ব্রতী স্ত্রীগণ সেবিত হইয়া, তাহাদের সহিত বাস করে ॥১২৯—১৩০॥

মেঘ জম্বুদ্বীপে যত বৃষ্টিবিন্দু বর্ষণ করে, তত বৎসর সেই ব্যক্তি ব্রহ্মলোকে বাস করে ॥১৩১॥

বর্ষাকালে মেঘের যত জলবিন্দু আকাশ হইতে পতিত হয়; তত বৎসর সেই দেবতার ন্যায় কান্তিসম্পন্ন হইয়া সে ব্রহ্মলোকে বাস করিয়া থাকে ॥১৩২॥

দশ বৎসর যাবৎ প্রত্যেক বৎসরে একোপক্রমে ত্রিংশ দিন উপবাসকারী লোক উত্তম স্বর্গ লাভ করে এবং মহর্ষিত্ব প্রাপ্ত হইয়া সশরীরে সেই স্বর্গে গমন করিয়া থাকে ॥১৩৩॥

(১৩২) বিপ্রুষশ্চৈব যাবন্তঃ—বঙ্গ বর্দ্ধ, বিপ্রুষশ্চৈব যাবত্যঃ—নি।

মুনির্দ্দান্তো জিতক্রোধো জিতশিশ্নোদরঃ সদা।
জুহ্বন্নগ্নীংশ্চ নিয়তঃ সন্ধ্যোপাসনসেবিতা ॥১৩৪॥
বহুভির্নিয়মৈরেবং শুচিরশ্নাতি যো নরঃ।
অভ্রাবকাশশীলশ্চ তস্য ভানোরিব ত্বিষঃ ॥১৩৫॥ (যুগ্মকম্)
দিবং গত্বা শরীরেণ স্বেন রাজন্! যথামরঃ।
স্বর্গং পুণ্যং যথাকামমুপভুঙ্‌ক্তে তথাবিধঃ ॥১৩৬॥
এষ তে ভরতশ্রেষ্ঠ! যজ্ঞানাং বিধিরুত্তমঃ।
আখ্যাতো হ্যানুপূর্ব্বেণ উপবাসফলাত্মকঃ ॥১৩৭॥

### ভারতকৌমুদী

মুনিরিতি। দান্ত ইন্দ্রিয়দমনশীলঃ। অগ্নীন্ দক্ষিণাগ্নিগার্হপত্যাহবনীয়ান্, জুহ্বন্ হোমেন প্রীণয়ন্। নলোপাভাব আর্ষঃ। নিয়তঃ সংযতঃ, সন্ধ্যোপাসনস্য সেবিতা কর্ত্তা। অভ্রাবকাশস্য মেঘান্তরালস্থগগনস্যেব, শীলং নির্ম্মলঃ স্বভাবো যস্য সঃ, ত্বিষস্তেজাংসি প্রসরন্তীতি শেষঃ ॥১৩৪—১৩৫॥

দিবমিতি। হে রাজন্! তথাবিধো নরঃ স্বেন স্বকীয়েনৈব শরীরেণ দিবং স্বর্গং গত্বা, অমরো দেবো যথা তথা, যথাকামং পুণ্যং স্বর্গং স্বর্গসুখমুপভুঙ্‌ক্তে ॥১৩৬॥

এষ ইতি। উপবাসফলস্য আত্মা স্বরূপং যস্মাৎ সঃ ॥১৩৭॥

### ভারতভাবদীপঃ

উর্দ্ধবসামান্তাৎ পতাকা মহাপদ্মাখ্যসংখ্যাবিশেষঃ ॥২৮—৩০॥ সুমনোবর্ণকং স্রক্‌চন্দনাদি ॥৩১-৮২॥ সুধা অমৃতম্, অমৃতং দেবভোগ্যং তদুপমম্ ॥৮৩—১৩৩॥ অভ্রং মেঘস্তস্যাবকাশ আকাশং তচ্ছীলস্তদ্বন্নির্ম্মলঃ ॥১৩৪—১৪০॥

ইতি শ্রীমহাভারতে অনুশাসনপর্ব্বণি দানধর্ম্মে নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে
চতুর্নবতিতমোঽধ্যায়ঃ ॥৯৪॥

---

যে মানুষ সর্বদা মুনি, জিতেন্দ্রিয়, ক্রোধহীন, শিশ্নোদরজয়ী, অগ্নিত্রয়ে হোমকারী, সংযত, সন্ধ্যোপাসনানিরত ও পবিত্র হইয়া এইরূপ বহু নিয়মে ভোজন করেন; সেই মানুষের স্বভাব মেঘান্তরালস্থিত আকাশের ন্যায় নির্ম্মল হয় এবং সূর্য্যের ন্যায় তাঁহার তেজ প্রসার পাইতে থাকে ॥১৩৪—১৩৫॥

আর রাজা! সেই প্রকার মানুষ সশরীরে স্বর্গে যাইয়া দেবতার ন্যায় ইচ্ছানুসারে পবিত্র স্বর্গসুখ ভোগ করিতে থাকেন ॥১৩৬॥

ভরতশ্রেষ্ঠ! আমি তোমার নিকট এই উপবাসরূপ যজ্ঞের উত্তম বিধান আনুপূর্ব্বিক বলিলাম ॥১৩৭॥

দরিদ্রৈর্ম্মনুজৈঃ পার্থ! প্রাপ্তং যজ্ঞফলং যথা।
উপবাসানিমান্ কৃত্বা গচ্ছেচ্চ পরমাং গতিম্ ॥১৩৮॥
দেবদ্বিজাতিপূজায়াং রতো ভরতসত্তম!।
উপবাসবিধিস্ত্বেষ বিস্তরেণ প্রকীর্ত্তিতঃ ॥১৩৯॥ (যুগ্মকম্)
নিয়তেষ্বপ্রমত্তেষু শৌচবৎসু মহাত্মসু।
দম্ভদ্রোহনিবৃত্তেষু কৃতবুদ্ধিষু ভারত!।
অচলেম্বপ্রকম্পেষু মা তেঽভূদত্র সংশয়ঃ ॥১৪০॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যামনুশাসনপর্ব্বণি দানধর্ম্মে উপবাসবিধৌ চতুর্নবতিতমোঽধ্যায়ঃ ॥০॥ *

ভারতকৌমুদী

দরিদ্রৈরিতি। ধনিভির্যথা যজ্ঞফলং প্রাপ্তম্, তথা দরিদ্রৈরপি মনুজৈঃ এভিরুপবাসৈঃ ফলং প্রাপ্যত ইতি শেষঃ। দ্বিজাতিরত্র ব্রাহ্মণঃ ॥১৩৮—১৩৯॥

নিয়তেষ্বিতি। নিয়তেষু সংযতেষু, অপ্রমত্তেষু পুণ্যার্জ্জনে সাবধানেষু। কৃতবুদ্ধিষু স্বর্গলাভে অচলেষু কর্ত্তব্যে স্থিরেষু, অপ্রকম্পেষু অধ্যবসায়াদভ্রষ্টেষু, অতএব মহাত্মসু, উপবাসকারিষু, তে তব সংশয়ঃ, উক্তবিধফললাভবিষয়কঃ সন্দেহো মাভূৎ, তাদৃশৈর্নিয়মৈস্তত্তৎফললাভস্যাবশ্যম্ভাবাদিতি ভাবঃ। ষট্পাদোঽয়ং শ্লোকঃ ॥১৪০॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়ামনুশাসনপর্ব্বণি দানধর্ম্মে চতুর্নবতিতমোঽধ্যায়ঃ ॥০॥

পৃথানন্দন! ধনীরা যে ভাবে যজ্ঞে ফল লাভ করেন, এই সকল উপবাস করিলে, দরিদ্র মানুষেরাও সেই প্রকার ফল লাভ করে। ভরতশ্রেষ্ঠ! দেব-ব্রাহ্মণপূজায় নিরত মানুষ, এই সকল উপবাস করিয়া পরম গতি লাভ করে। এই উপবাসবিধি বিস্তরক্রমে বলিলাম ॥১৩৮—১৩৯॥

ভরতনন্দন! সংযত, সাবধান, পবিত্র, দম্ভদ্রোহশূন্য, স্বর্গাভিলাষী, স্থির-প্রকৃতি ও কর্ত্তব্যনিষ্ঠ এই মহাত্মাদের বিষয়ে তোমার যেন কোন সন্দেহ হয় না' ॥১৪০॥

(১৩৮) প্রাপ্যং যজ্ঞফলং যথা—নি।
* '...সপ্তাধিকশততমোঽধ্যায়ঃ'—বঙ্গ বর্দ্ধ, '...চতুঃষষ্ট্যধিকশততমোঽধ্যায়ঃ'—নি।

# পঞ্চনবতিতমোঽধ্যায়ঃ।

—ঃ*ঃ—

যুধিষ্ঠির উবাচ।

যদ্বরং সর্ব্বতীর্থানাং তন্মে ব্রূহি পিতামহ!।
যত্র চৈব পরং শৌচং তন্মে ব্যাখ্যাতুমর্হসি ॥১॥

ভীষ্ম উবাচ।

সর্ব্বাণি খলু তীর্থানি গুণবন্তি মনীষিণঃ।
যত্তু তীর্থঞ্চ শৌচঞ্চ তন্মে শৃণু সমাহিতঃ ॥২॥
অগাধে বিমলে শুদ্ধে সত্যতোয়ে ধৃতিহ্রদে।
স্নাতব্যং মানসে তীর্থে সত্ত্বমালম্ব্য শাশ্বতম্ ॥৩॥
তীর্থশৌচমনর্থিত্বমার্জ্জবং সত্যমার্দ্দবম্।
অহিংসা সর্বভূতানামানৃশংস্যং দমঃ শমঃ ॥৪॥

ভারতকৌমুদী

যদিতি। বরং শ্রেষ্ঠম্। যত্র তীর্থে, শৌচং পবিত্রতা ॥১॥

সর্ব্বাণীতি। মনীষিণো জ্ঞানিনঃ সম্বন্ধে, গঙ্গাদীনি সর্ব্বাণ্যেব তীর্থানি গুণবন্তি উৎকর্ষযুক্তানি। কিন্তু তেষাং মধ্যে যৎ প্রধানং তীর্থম্, শৌচং পবিত্রতা তজ্জনকমিত্যর্থঃ ॥২॥

অগাধ ইতি। অগাধে অতলস্পর্শে, সত্যমেব তোয়ং জলং যত্র তস্মিন্, ধৃতির্ধৈর্য্যমেব হ্রদঃ খ্যাতং যত্র তস্মিন্, সত্ত্বং গুণম্, শাশ্বতং নিত্যম্ ॥৩॥

তীর্থেতি। এতৎ সর্ব্বং তীর্থশৌচং তীর্থাবগাহননিমিত্তা পবিত্রতা। কিং তৎ সর্ব্বমিত্যাহ—অনর্থিত্বমিত্যাদি। আর্জ্জবং সরলতা, মার্দ্দবং কোমলতা, আনৃশংস্যং দয়া, দমো বহিরিন্দ্রিয়দমনম্, শমঃ অন্তরিন্দ্রিয়নিগ্রহশ্চ ॥৪॥

যুধিষ্ঠির বলিলেন—'পিতামহ! সমস্ত তীর্থের মধ্যে যাহা শ্রেষ্ঠ, তাহা আপনি আমার নিকট বলুন এবং যাহাতে পরম পবিত্রতা উৎপন্ন হয়, তাহা আপনি আমার নিকট বলিতে পারেন' ॥১॥

ভীষ্ম বলিলেন—'জ্ঞানীর নিকট গঙ্গাপ্রভৃতি সমস্ত তীর্থই উৎকৃষ্ট; কিন্তু তাহার মধ্যে যে তীর্থ সর্ব্বশ্রেষ্ঠ এবং যে তীর্থে পরম পবিত্রতা উৎপন্ন হয়, তাহা তুমি মনোযোগী হইয়া আমার নিকট শ্রবণ কর ॥২॥

সত্যই যাহার জল এবং ধৈর্য্যই যাহার হ্রদ, সেই অগাধ, নির্ম্মল ও শুদ্ধ মানসতীর্থে সত্ত্বগুণ অবলম্বন করিয়া সর্বদা স্নান করিবে ॥৩॥

নির্ম্মমা নিরহঙ্কারা নির্দ্বন্দ্বা নিষ্পরিগ্রহাঃ।
শুচয়স্তীর্থভূতাস্তে যে ভৈক্ষমুপভুঞ্জতে ॥৫॥
তত্ত্ববিত্ত্বনহংবুদ্ধিস্তীর্থপ্রবরমুচ্যতে।
শৌচলক্ষণমেতত্তে সর্বত্রৈবান্ববেক্ষতঃ ॥৬॥
রজস্তমঃ সত্ত্বমথো যেষাং নির্ধৌতমাত্মনঃ।
শৌচাশৌচসমাযুক্তাঃ স্বকার্য্যপরিমার্গিণঃ ॥৭॥
সর্বত্যাগেষ্বভিরতাঃ সর্বজ্ঞাঃ সমদর্শিনঃ।
শৌচেন বৃত্তশৌচার্থাস্তে তীর্থাঃ শুচয়শ্চ যে ॥৮॥ (যুগ্মকম্)

ভারতকৌমুদী

অপরাণ্যপি তীর্থান্যাহ নিরিতি। নির্ম্মমাঃ পুত্ত্রাদাবপি নিঃস্নেহাঃ, নির্দ্বন্দ্বাঃ শীতোষ্ণাদি-দ্বন্দ্বদুঃখরহিতাঃ। ভৈক্ষং ভিক্ষামাত্রলব্ধমন্নাদিকম্ ॥৫॥

তত্ত্বেতি। তত্ত্ববিদ্‌ব্রহ্মজ্ঞানী, অনহংবুদ্ধিরহঙ্কাররহিতশ্চ, ইদমুভয়মেব তীর্থপ্রবরমুচ্যতে স্পর্শমাত্রেণৈব পবিত্রতাজননাৎ। সর্ব্বত্রৈব অন্ববেক্ষতঃ তীর্থপ্রবরমনুসন্দধতস্তে এতদুভয়ং তত্ত্ববিত্ত্বমনহংবুদ্ধিত্বঞ্চ শৌচলক্ষণং পবিত্রতাস্বরূপম্, বিদিতমস্তু ॥৬॥

রজ ইতি। যেষামাত্মনশ্চিত্তাৎ, রজঃ তজ্জনিতকামাদিঃ, তমঃ তজ্জনিতমোহাদিঃ, সত্ত্বং তজ্জনিতসুখাদিশ্চ, নির্ধৌতং জ্ঞানবারিণা প্রক্ষালিতম্; যে চ শৌচাশৌচসমাযুক্তাঃ লৌকিকেন স্নানাদিনা শৌচং মলত্যাগাদিনা চাশৌচং তদন্বিতাঃ, স্বকার্য্যং যোগং পরিমার্গয়ন্তি অন্বিষ্যন্তীতি তে, শৌচেন মনঃশুদ্ধ্যা, বৃত্তো নিষ্পন্নঃ শৌচার্থঃ পবিত্রতাবিষয়ো যেষাং তে, শুচয়স্তীর্থাঃ ॥৭—৮॥

অপ্রার্থিতা, সরলতা, সত্য, কোমলতা, সর্বভূতে অহিংসা, দয়া, বহিরিন্দ্রিয় দমন ও অন্তরিন্দ্রিয় নিগ্রহ—এইগুলি তীর্থাবগাহন নিমিত্ত পবিত্রতাস্বরূপ ॥৪॥

যাঁহারা মমতাশূন্য, অহঙ্কাররহিত, দ্বন্দ্বদুঃখসহিষ্ণু ও পরিগ্রহশূন্য হইয়া ভিক্ষালব্ধ দ্রব্য ভোজন করেন, তাঁহারাও পবিত্র তীর্থস্বরূপ ॥৫॥

তত্ত্বজ্ঞানী ও অহঙ্কারশূন্য ব্যক্তিকে প্রধান তীর্থ বলা হয়। যুধিষ্ঠির! তুমি সর্বত্র প্রধান তীর্থের অনুসন্ধান করিতেছ; সুতরাং তোমার নিকট তত্ত্বজ্ঞান ও অহঙ্কাররাহিত্য এই দুইটী পরম পবিত্রতার স্বরূপ বলিয়া বিবেচিত হউক ॥৬॥

যাঁহাদের মন হইতে কামাদি, মোহাদি ও সুখাদি ধৌত হইয়া গিয়াছে, যাঁহারা লৌকিক পবিত্রতা ও অপবিত্রতাসম্পন্ন, নিজকর্ত্তব্য যোগাভ্যাস প্রভৃতি অনুসন্ধান করেন, সর্বস্বত্যাগে নিরত থাকেন, সর্বজ্ঞ ও সমদর্শী হন এবং মনঃ-শুদ্ধির গুণে পবিত্রতাসম্পন্ন হইয়া থাকেন, তাঁহারাই পবিত্র তীর্থস্বরূপ ॥৭—৮॥

(৭) স্বভার্য্যা পরিমার্গণাঃ—পি। (৮) সর্ব্বযোগেষভিরতাঃ শৌচে নিবৃত্তশৌচাত্মা—পি।

নোদকক্লিন্নগাত্রস্তু স্নাত ইত্যভিধীয়তে।
স স্নাতো যো দমস্নাতঃ স বাহ্যাভ্যন্তরঃ শুচিঃ ॥৯॥
অতীতেষ্বনপেক্ষা যে প্রাপ্তেষ্বর্থেষু নির্ম্মমাঃ।
শৌচমেব পরং তেষাং যেষাং নোৎপদ্যতে স্পৃহা ॥১০॥
প্রজ্ঞানং শৌচমেবেহ শরীরস্য বিশেষতঃ।
তথা নিষ্কিঞ্চনত্বঞ্চ মনসশ্চ প্রসন্নতা ॥১১॥
বৃত্তশৌচং মনঃশৌচং তীর্থশৌচমতঃপরম্।
জ্ঞানোৎপন্নঞ্চ যচ্ছৌচং তচ্ছৌচং পরমং স্মৃতম্ ॥১২॥
মনসা চ প্রদীপ্তেন ব্রহ্মজ্ঞানজলেন চ।
স্নাতি যো মানসে তীর্থে তৎস্নানং তত্ত্বদর্শিনঃ ॥১৩॥
সমারোপিতশৌচস্তু নিত্যং ভাবসমাহিতঃ।
কেবলং গুণসম্পন্নঃ শুচিরেব নরঃ সদা ॥১৪॥

---

ভারতকৌমুদী

নেতি। দমেন ইন্দ্রিয়দমনেন, স্নাতো ধৌতমলঃ ॥৯॥

অতীতেষ্বিতি। তেষাং পরং শৌচমেব সর্ব্বদা তিষ্ঠতীতি শেষঃ ॥১০॥

প্রেতি। প্রকৃষ্টং জ্ঞানং প্রজ্ঞানম্। নিষ্কিঞ্চনত্বং নিঃস্বত্বম্ ॥১১॥

বৃত্তেতি। বৃত্তশৌচং বৃত্তিশুদ্ধিঃ, মনঃশৌচং কামাদিরাহিত্যম্ ॥১২॥

মনসেতি। যঃ প্রদীপ্তেন জ্ঞানালোকিতেন মনসা ব্রহ্মজ্ঞানজলেন চ মানসে তীর্থে স্নাতি, তদেব তত্ত্বদর্শিনঃ স্নানম্; ন পুনর্জ্জলাবগাহনমিতি ভাবঃ ॥১৩।

---

জলার্দ্রদেহ ব্যক্তিকেই স্নাত বলা হয় না; কিন্তু যে ব্যক্তি ইন্দ্রিয়দমনে পবিত্র হয়, তাহাকেই স্নাত বলা হইয়া থাকে এবং সেই ব্যক্তিই বাহিরে ও ভিতরে পবিত্র বলিয়া অভিহিত হওয়ার যোগ্য ॥৯॥

যাঁহারা অতীত বিষয়ের অপেক্ষা করেন না এবং প্রাপ্ত বিষয়ে যাঁহাদের মমতা থাকে না; আর যাঁহাদের কোন বিষয়েই স্পৃহা জন্মে না, তাঁহাদেরই পরম পবিত্রতা থাকে ॥১০॥

এই জগতে প্রকৃষ্ট জ্ঞানই শরীরের বিশেষ শৌচ, আর অকিঞ্চনতা এবং মনের প্রসন্নতাও শৌচ ॥১১॥

বৃত্তিশৌচ, মনঃশৌচ অতঃপর তীর্থশৌচও হইয়া থাকে; কিন্তু জ্ঞানোৎপন্ন যে শৌচ, তাহাই শ্রেষ্ঠ শৌচ ॥১২॥

যিনি জ্ঞানালোকিত মন ও ব্রহ্মজ্ঞানরূপ জলদ্বারা মানসতীর্থে যে স্নান করেন; তাঁহার সেই স্নানই তত্ত্বদর্শীর স্নান ॥১৩॥

শরীরস্থানি তীর্থানি প্রোক্তান্যেতানি ভারত !।
পৃথিব্যাং যানি তীর্থানি পুণ্যানি শৃণু তান্যপি ॥১৫॥
শরীরস্য যথোদ্দেশাঃ শুচয়ঃ পরিকীর্ত্তিতাঃ।
তথা পৃথিব্যা ভাগাশ্চ পুণ্যানি সলিলানি চ ॥১৬॥
কীর্ত্তনাচ্চৈব তীর্থস্য স্নানাচ্চ পিতৃতর্পণাৎ।
ধুনন্তি পাপং তীর্থেষু তে প্রয়ান্তি সুখং দিবম্ ॥১৭॥
পরিগ্রহাচ্চ সাধূনাং পৃথিব্যাশ্চৈব তেজসা।
অতীবপুণ্যভাগাস্তে সলিলস্য চ তেজসা ॥১৮॥
মনসশ্চ পৃথিব্যাশ্চ পুণ্যাস্তীর্থাস্তথাপরে।
উভয়োরেব যঃ স্নায়াৎ স সিদ্ধিং শীঘ্রমাপ্নুয়াৎ ॥১৯॥

## ভারতকৌমুদী

সমিতি। সমারোপিতং জ্ঞানেন মনস্যুপস্থাপিতম্ শৌচং পবিত্রতা যেন সঃ, ভাবে পরমাত্মনি সমাহিতঃ সমাধিমান্, গুণসম্পন্নঃ সত্ত্বগুণবান্ ॥১৪॥

শরীরেতি। এতানি সত্যসরলতাদীনি। পুণ্যানি পুণ্যজনকানি ॥১৫॥

শরীরস্তেতি। উদ্দেশা অংশবিশেষা দক্ষিণকর্ণাদয়ঃ। ভাগা অংশবিশেষা গঙ্গাদয়ঃ, শুচয়ঃ সলিলানি চ পুণ্যানি ॥১৬॥

কীর্ত্তনাদিতি। ধুনন্তি ক্ষপয়ন্তি। সুখং যথা স্যাত্তথা প্রয়ান্তি ॥১৭॥

পরীতি। পরিগ্রহাদাশ্রয়াৎ। তে তীর্থভূতা দেশাঃ ॥১৮॥

---

যিনি জ্ঞানের বলে মনে সর্ব্বদা পবিত্রতা স্থাপন করেন এবং পরমাত্মাতে সমাহিত থাকেন, আর কেবল সত্ত্বগুণসম্পন্ন; সেই মানুষ সর্ব্বদাই পবিত্র বলিয়া কথিত হইয়া থাকেন ॥১৪॥

ভরতনন্দন! এই সত্য, সরলতাপ্রভৃতি শরীরস্থিত তীর্থের কথা বলিলাম; এখন পৃথিবীতে যে সকল পবিত্র তীর্থ আছে, তাহাও শ্রবণ কর ॥১৫॥

দক্ষিণ কর্ণপ্রভৃতি শরীরের অংশবিশেষ যেমন পবিত্র বলিয়া কথিত হইয়া থাকে; তেমন গঙ্গাপ্রভৃতি পৃথিবীর অংশবিশেষ এবং তাহার জলও পবিত্র বলিয়া কথিত হয় ॥১৬॥

যাঁহারা তীর্থের নামকীর্ত্তন এবং তাহার জলে স্নান ও পিতৃতর্পণ করিয়া পাপ নষ্ট করেন; তাঁহারা অনায়াসে স্বর্গে গমন করিয়া থাকেন ॥১৭॥

সাধুগণকর্ত্তৃক গ্রহণ করায় এবং পৃথিবী ও জলের তেজে পৃথিবীর সেই সকল অংশ অত্যন্ত পুণ্যজনক হইয়া থাকে ॥১৮॥

---

(১৬) যথা শরীরস্যোদ্দেশাঃ শুচয়ঃ পরিকল্পিতাঃ—পিং।

যথা বলং ক্রিয়াহীনং ক্রিয়া বা বলবর্জ্জিতা।
নেহ সাধয়তে কার্য্যং সমাযুক্তা তু সিধ্যতি ॥২০॥
এবং শরীরশৌচেন তীর্থশৌচেন চান্বিতঃ।
শুচিঃ সিদ্ধিমবাপ্নোতি দ্বিবিধং শৌচমুত্তমম্ ॥২১॥ (যুগ্মকম্)

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যামনুশাসনপর্ব্বণি দানধর্ম্মে শৌচকথনে পঞ্চনবতিতমোঽধ্যায়ঃ ॥০॥ *

—:*:—

## ষণ্ণবতিতমোঽধ্যায়ঃ।

—:*:—

যুধিষ্ঠির উবাচ।

সর্ব্বেষামুপবাসানাং যচ্ছ্রেয়ঃ সুমহৎ ফলম্।
যচ্চাপ্যসংশয়ং লোকে তন্মে ত্বং বক্তুমর্হসি ॥১॥

ভারতকৌমুদী

মনস ইতি। মনসো দয়াদয়ঃ, পৃথিব্যাশ্চাংশবিশেষাঃ ॥১৯॥

বলেতি। বলং দৈহিকী শক্তিঃ। সমাযুক্তা সংযুক্তা। এবং তথা। দ্বিবিধমুক্তদ্বিপ্রকরম্ ॥২০—২১॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়ামনুশাসনপর্ব্বণি দানধর্ম্মে পঞ্চনবতিতমোঽধ্যায়ঃ ॥০॥

—:*:—

মনের দয়াপ্রভৃতি বৃত্তি এবং পৃথিবীর গঙ্গাপ্রভৃতি অংশবিশেষ পবিত্র তীর্থ বলিয়া কথিত হইয়া থাকে; সুতরাং যে ব্যক্তি উক্ত উভয় তীর্থে স্নান করে, সেই ব্যক্তি সত্বরই সিদ্ধি লাভ করে ॥১৯॥

ক্রিয়াহীন বল এবং বলহীন ক্রিয়া যেমন জগতে কার্য্য সাধন করিতে পারে না; কিন্তু সেই উভয়ই মিলিত হইয়া কার্য্য সাধন করিতে পারে; সেইরূপ শরীরশৌচ ও তীর্থশৌচযুক্ত পবিত্র মানুষ, সিদ্ধি লাভ করিয়া থাকে। শরীরশৌচ ও তীর্থশৌচ এই দ্বিবিধ শৌচই উত্তম শৌচ ॥২০—২১॥

—:*:—

* '...অষ্টাধিকশততমোঽধ্যায়ঃ'—বঙ্গ বর্দ্ধ, '...সপ্তত্যধিকশততমোঽধ্যায়ঃ'—নি।

ভীষ্ম উবাচ।

শৃণু রাজন্! যথা গীতং স্বয়মেব স্বয়ম্ভুবা।
যৎ কৃত্বা নির্বৃতো ভূয়াৎ পুরুষো নাত্র সংশয়ঃ ॥২॥
দ্বাদশ্যাং মার্গশীর্ষে তু অহোরাত্রেণ কেশবম্।
অর্চ্চ্যাশ্বমেধং প্রাপ্নোতি দুষ্কৃতং চাস্য নশ্যতি ॥৩॥
তথৈব পৌষমাসে তু পূজ্যো নারায়ণেতি চ।
বাজপেয়মবাপ্নোতি সিদ্ধিঞ্চ পরমাং ব্রজেৎ ॥৪॥
অহোরাত্রেণ দ্বাদশ্যাং মাঘমাসে তু মাধবম্।
রাজসূয়মবাপ্নোতি কুলঞ্চৈব সমুদ্ধরেৎ ॥৫॥

ভারতকৌমুদী

"বিশেষাভিহিতঃ প্রকৃতং ন বাধতে" ইতি ন্যায়াৎ প্রকৃতমুপবাসমেব জিজ্ঞাসতে সর্ব্বেষা-মিতি। যদুপবসনম্ ॥১॥

শৃণ্বিতি। গীতমুক্তম্, স্বয়ম্ভুবা ব্রহ্মণা। নির্বৃতঃ সুখী ॥২॥

দ্বাদশ্যামিতি। দ্বাদশ্যাং শুক্লায়াম্, দেবপূজায়াং তস্যা এব প্রাশস্ত্যাৎ। অর্চ্চ্য পূজয়িত্বা, অশ্বমেধং তৎ ফলম্ ॥৩॥

তথেতি। নারায়ণেতি নারায়ণনাম্না বিষ্ণুঃ পূজ্যঃ ॥৪॥

অহরিতি। মাধবং মাধবনাম্না বিষ্ণুং পূজয়িত্বেতি শেষঃ ॥৫॥

যুধিষ্ঠির বলিলেন—'পিতামহ! সকল উপবাসের মধ্যে যে উপবাস শ্রেষ্ঠ, যাহার ফল অতি মহৎ এবং জগতে যাহার ফলে কোন সন্দেহ নাই; তাহা আপনি আমার নিকট বলুন' ॥১॥

ভীষ্ম বলিলেন—'রাজা! স্বয়ং ব্রহ্মাই যাহা বলিয়াছেন এবং মানুষ যাহা করিয়া নিশ্চয়ই সুখী হয়; তাহা তুমি শ্রবণ কর ॥২॥

মানুষ অগ্রহায়ণ মাসে শুক্লাদ্বাদশী তিথিতে অহোরাত্র উপবাস এবং কেশবের পূজা করিয়া, অশ্বমেধযজ্ঞের ফল পায়, আর উহার পূর্ব্বপাপ নষ্ট হয় ॥৩॥

পৌষ মাসে শুক্লাদ্বাদশীতে অহোরাত্র উপবাস করিয়া নারায়ণের পূজা করিবে। তাহা হইতে বাজপেয়যজ্ঞের ফল এবং পরম সিদ্ধি লাভ করিতে পারিবে ॥৪॥

মাঘ মাসে শুক্লাদ্বাদশী তিথিতে অহোরাত্র উপবাস ও মাধবের পূজা করিয়া মানুষ রাজসূয়যজ্ঞের ফল পায় এবং বংশ উদ্ধার করিতে পারে ॥৫॥

তথৈব ফাল্গুনে মাসি গোবিন্দেতি চ পূজয়ন্ ।
অতিরাত্রমবাপ্নোতি সোমলোকঞ্চ গচ্ছতি ॥৬॥
অহোরাত্রেণ দ্বাদশ্যাং চৈত্রে বিষ্ণুরিতি স্মরন্ ।
পৌণ্ডরীকমবাপ্নোতি দেবলোকঞ্চ গচ্ছতি ॥৭॥
বৈশাখমাসে দ্বাদশ্যাং পূজয়ন্ মধুসূদনম্ ।
অগ্নিষ্টোমমবাপ্নোতি সোমলোকঞ্চ গচ্ছতি ॥৮॥
অহোরাত্রেণ দ্বাদশ্যাং জ্যৈষ্ঠে মাসি ত্রিবিক্রমম্ ।
গবাং মেধমবাপ্নোতি অপ্সরোভিশ্চ মোদতে ॥৯॥
আষাঢ়ে মাসি দ্বাদশ্যাং বামনেতি চ পূজয়ন্ ।
নরমেধমবাপ্নোতি পুণ্যঞ্চ লভতে মহৎ ॥১০॥
অহোরাত্রেণ দ্বাদশ্যাং শ্রাবণে মাসি শ্রীধরম্ ।
পঞ্চ যজ্ঞানবাপ্নোতি বিমানস্থঃ স মোদতে ॥১১॥

---

ভারতকৌমুদী

তথেতি। অতিরাত্রম্ অতিরাত্রাখ্যযজ্ঞফলম্ ॥৬॥

অহরিতি। স্মরন্ সংপূজ্যেতি শেষঃ। পৌণ্ডরীকং তন্নামকযাগফলম্ ॥৭॥

বৈশাখেতি। অত্রাপ্যহোরাত্রেণেত্যস্যানুবৃত্তির্বোধ্যা ॥৮॥

অহরিতি। ত্রিবিক্রমং পূজয়িত্বেতি শেষঃ। গবাং মেধং গোমেধযজ্ঞফলম্ ॥৯॥

আষাঢ় ইতি। পূজয়ন্ বিষ্ণুমিতি শেষঃ ॥১০॥

---

ফাল্গুণ মাসে অহোরাত্র উপবাস করিয়া, শুক্লপক্ষের দ্বাদশীতে গোবিন্দের পূজা করতঃ মানুষ অতিরাত্রযজ্ঞের ফল লাভ করে এবং চন্দ্রলোকে গমন করিয়া থাকে ॥৬॥

চৈত্র মাসে অহোরাত্র উপবাসপূর্ব্বক শুক্লাদ্বাদশীতে বিষ্ণুর স্মরণ ও পূজা করিয়া পৌণ্ডরীকযজ্ঞের ফল পায় এবং দেবলোকে গমন করে ॥৭॥

বৈশাখ মাসে দিবারাত্র উপবাস করিয়া শুক্লপক্ষের দ্বাদশীতে মধুসূদনের পূজা করতঃ অগ্নিষ্টোমযজ্ঞের ফল লাভ করে এবং চন্দ্রলোকে গমন করিয়া থাকে ॥৮॥

মানুষ জ্যৈষ্ঠ মাসে অহোরাত্র উপবাসী থাকিয়া শুক্লপক্ষের দ্বাদশীতে ত্রিবিক্রমের পূজা করিয়া গোমেধযজ্ঞের ফল পায় এবং স্বর্গে অপ্সরাদের সহিত আমোদ করে ॥৯॥

আষাঢ় মাসে দিবারাত্র উপবাসী থাকিয়া শুক্লাদ্বাদশীতে বামনের পূজা করিয়া মানুষ নরমেধযজ্ঞের ফল পায় এবং মহাপুণ্য লাভ করে ॥১০॥

তথা ভাদ্রপদে মাসি হৃষীকেশেতি পূজয়ন্।
সৌত্রামণিমবাপ্নোতি পূতাত্মা ভবতেঽপি চ ॥১২॥
দ্বাদশ্যামাশ্বিনে মাসি পদ্মনাভেতি চার্চ্চয়ন্।
গোসহস্রফলং পুণ্যং প্রাপ্নুয়ান্নাত্র সংশয়ঃ ॥১৩॥
দ্বাদশ্যাং কার্ত্তিকে মাসি পূজ্য দামোদরেতি চ।
গবাং যজ্ঞমবাপ্নোতি পুমান্ স্ত্রী বা ন সংশয়ঃ ॥১৪॥
অর্চ্চয়েৎ পুণ্ডরীকাক্ষমেবং সংবৎসরং তু যঃ।
জাতিস্মরত্বং প্রাপ্নোতি বিন্দ্যাদ্বহু সুবর্ণকম্ ॥১৫॥
অহন্যহনি তস্তাবমুপেন্দ্রং যোঽধিগচ্ছতি।
সমাপ্তে ভোজয়েদ্বিপ্রানথবা দাপয়েদ্ঘৃতম্ ॥১৬॥

ভারতকৌমুদী

অহন্নিতি। পঞ্চযজ্ঞান্ অধ্যাপনাদিপঞ্চযজ্ঞফলানি। তথা চ মনুঃ—"অধ্যাপনং ব্রহ্মযজ্ঞঃ পিতৃযজ্ঞস্তু তর্পণম্। হোমোর্দৈবো বলির্ভৌতো নৃযজ্ঞোঽতিথিপূজনম্।" ॥১১॥
তথেতি। তথেত্যনেন দ্বাদশ্যামহোরাত্রেণেত্যনুবৃত্তিঃ ॥১২॥
দ্বাদশ্যামিতি। গোসহস্রস্য গোসহস্রদানস্য ফলম্ ॥১৩॥
দ্বাদশ্যামিতি। পূজ্য পূজয়িত্বা। গবাং যজ্ঞং গোমেধযজ্ঞফলম্ ॥১৪॥
অর্চ্চয়েদিতি। জাতিস্মরত্বং জন্মান্তরেঽপ্যন্তজন্মবৃত্তান্তস্মরণশক্তিম্ ॥১৫॥

যে লোক শ্রাবণ মাসে অহোরাত্র উপবাসী থাকিয়া শুক্লপক্ষের দ্বাদশীতে শ্রীধরের পূজা করে; সেই লোক অধ্যাপনাদি পঞ্চযজ্ঞের ফল পায় এবং তাহার ফলে পরলোকে বিমানে থাকিয়া আমোদ করিতে পারে ॥১১॥

মানুষ ভাদ্র মাসে অহোরাত্র উপবাস করিয়া শুক্লপক্ষের দ্বাদশীতে হৃষীকেশ নামে বিষ্ণুর পূজা করিয়া সৌত্রামণিযাগের ফল পায় এবং পবিত্র চিত্ত হয় ॥১২॥

আশ্বিন মাসে দিবারাত্র উপবাসী থাকিয়া, শুক্লপক্ষের দ্বাদশীতে পদ্মনাভ নামে বিষ্ণুর পূজা করিয়া সহস্র গো-দানের পুণ্যরূপ ফল পায়, এ বিষয়ে কোন সন্দেহ নাই ॥১৩॥

পুরুষ বা স্ত্রীলোক কার্ত্তিক মাসে অহোরাত্র উপবাসী থাকিয়া শুক্লপক্ষের দ্বাদশীতে দামোদর নামে বিষ্ণুর পূজা করিয়া গোমেধযজ্ঞের ফল লাভ করে, এ বিষয়ে কোন সংশয় নাই ॥১৪॥

যে লোক এক বৎসর যাবৎ এইভাবে বিষ্ণুর পূজা করে; সেই লোক জাতিস্মরত্ব প্রাপ্ত হয় এবং বহুতর সুবর্ণ লাভ করিয়া থাকে ॥১৫॥

(১৬) সমাপ্তে ভোজয়েদ্ধীমান্ অর্ঘ্যং বা দাপয়েদ্ঘৃতম্—পি।

অতঃপরং নোপবাসো ভবতীতি বিনিশ্চয়ঃ।
উবাচ ভগবান্ বিষ্ণুঃ স্বয়মেব পুরাতনম্ ॥১৭॥
ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যামনুশাসন-
পর্ব্বণি দানধর্ম্মে বিষ্ণোর্দ্বাদশনাম কথনে ষণ্ণবতিতমোঽধ্যায়ঃ ॥০॥ *

---

### ভারতকৌমুদী

অহনীতি। যো জনঃ অহন্যহনি উপেন্দ্রং বিষ্ণুং পূজয়তীতি শেষঃ, স তস্তাবং মরণাৎ পরমুপেন্দ্রত্বমেবাধিগচ্ছতি ॥১৬॥

অত ইতি। অত এভ্য উপবাসেভ্যঃ, পরমুৎকৃষ্টঃ, উপবাসো ন ভবতি। পরমিতি ক্লীবত্ব-মার্ষমব্যয়ং বা। এতৎ পুরাতনং সর্ব্বং বিষয়ং স্বয়ং ভগবান্ বিষ্ণুরেব উবাচ ॥১৭॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহা-ভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়ামনুশাসনপর্ব্বণি দানধর্ম্মে ষণ্ণবতিতমোঽধ্যায়ঃ ॥০॥

—:*:—

### ভারতভাবদীপঃ

সর্ব্বেষামিতি ॥১—২॥ অর্চ্চ্য অভ্যর্চ্চ ॥৩—১৫॥ তস্তাবমুপেন্দ্রম্, উপেন্দ্রতাদাত্ম্যং কীট-ভৃঙ্গন্যায়েন ধ্যানেনাধিগচ্ছতি ॥১৬—১৭॥

ইতি শ্রীমহাভারতে অনুশাসনপর্ব্বণি দানধর্ম্মে নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে
ষণ্ণবতিতমোঽধ্যায়ঃ ॥৯৬॥

—:*:—

---

যে মানুষ এইভাবে প্রতিদিন বিষ্ণুর পূজা করে; সেই মানুষ মৃত্যুর পরে বিষ্ণুত্বই প্রাপ্ত হয়। এই ব্রত সমাপ্ত হইলে ব্রাহ্মণ ভোজন করাইবে কিংবা তাঁহাদিগকে ঘৃত দান করিবে ॥১৬॥

ইহা নিশ্চয় যে, এই সকল উপবাস অপেক্ষা উৎকৃষ্ট উপবাস আর নাই। ভগবান্ বিষ্ণু নিজেই এই পুরাতন বিষয় বলিয়াছেন' ॥১৭॥

—:*:—

---

* '...নবাধিকশততমোঽধ্যায়ঃ'—বঙ্গ বর্দ্ধ, '...একসপ্তত্যধিকশততমোঽধ্যায়ঃ'—নি।

## সপ্তনবতিতমোঽধ্যায়ঃ।

—ঃ*ঃ—

বৈশম্পায়ন উবাচ। *

শরতল্পগতং ভীষ্মং বৃদ্ধং কুরুপিতামহম্।
উপগম্য মহাপ্রাজ্ঞ! পর্য্যপৃচ্ছদ্‌যুধিষ্ঠিরঃ ॥১॥

যুধিষ্ঠির উবাচ।

অঙ্গানাং রূপসৌভাগ্যং প্রিয়ত্বঞ্চ কথং ভবেৎ।
ধর্ম্মার্থকামসংযুক্তঃ সুখভাগী কথং ভবেৎ ॥২॥

ভীষ্ম উবাচ।

মার্গশীর্ষস্য মাসস্য চন্দ্রে মূলেন সংযুতে।
পাদৌ মূলেন রাজেন্দ্র! জঙ্ঘায়ামথ রোহিণীম্ ॥৩॥
অশ্বিন্যাং সক্থিনী চৈব ঊরূ চাষাঢ়য়োস্তথা।
গুহ্যং তু ফল্গুনী বিদ্যাৎ কৃত্তিকাঃ কটিকাস্তথা ॥৪॥ (যুগ্মকম্)

---

ভারতকৌমুদী

শরেতি। শরতল্পগতং বাণশয্যাস্থিতম্ ॥১॥

অঙ্গানামিতি। রূপসৌভাগ্যং সৌভাগ্যনিবন্ধনং সৌন্দর্য্যম্ ॥২॥

মার্গেতি। মূলেন মূলানক্ষত্রেণ। মূলেন নক্ষত্রেণ চন্দ্রস্য পাদৌ। চন্দ্রস্য জঙ্ঘায়াং রোহিণীম্। ফল্গুনী পূর্ব্বফল্গুন্যুত্তরফল্গুন্যৌ ॥৩—৪॥

ভারতভাবদীপঃ

শরতল্পগতমিতি ॥১—২॥ ইষ্টকামনাসিদ্ধ্যর্থং চান্দ্রব্রতমাহ—মার্গেতি। মার্গশীর্ষশুক্ল-প্রতিপদি মূলনক্ষত্রযোগে সতীদং চান্দ্রং ব্রতমারভেৎ, তত্র চন্দ্রাবয়বেষু নক্ষত্রাণি ন্যসেৎ পাদৌ মূলেনেত্যাদিনা স্বদেবতাসহিতেন মূলেন চন্দ্রস্য পাদৌ কল্পয়েদিত্যর্থঃ। এবং রোহিণ্যাদিভিঃ সদেবতাভির্জঙ্ঘাদয়ঃ কল্পনীয়াঃ। সর্ব্বত্র বিভক্তিব্যত্যয় আর্ষঃ ॥৩॥ আষাঢ়য়োরিতি আষাঢ়াদ্বয়ং

---

বৈশম্পায়ন বলিলেন—'মহাপ্রাজ্ঞ রাজা জনমেজয়! যুধিষ্ঠির নিকটে থাকিয়া শরশয্যাস্থিত বৃদ্ধ কুরুপিতামহ ভীষ্মকে পুনরায় জিজ্ঞাসা করিলেন ॥১॥

যুধিষ্ঠির বলিলেন—'পিতামহ! কিপ্রকারে মানুষের অঙ্গের সৌন্দর্য্য ও লোকপ্রিয়ত্ব হয় এবং ধর্ম্মার্থকামযুক্ত পুরুষ কি করিয়া সুখী হয়?' ॥২॥

---

* অয়মধ্যায়ঃ পি নাস্তি। উপগম্য মহাপ্রাজ্ঞঃ—নি।

নাভিং ভাদ্রপদে বিদ্যাদ্রেবত্যামক্ষিমণ্ডলম্ ।
পৃষ্ঠমেব ধনিষ্ঠাসু অনুরাধোত্তরাস্তথা ॥৫॥
বাহুভ্যাং তু বিশাখাসু হস্তৌ হস্তেন নির্দ্দিশেৎ ।
পুনর্ব্বস্বঙ্গুলী রাজন্ ! অশ্লেষাসু নখাস্তথা ॥৬॥
গ্রীবাং জ্যেষ্ঠা চ রাজেন্দ্র ! শ্রবণেন তু কর্ণয়োঃ ।
মুখং পুষ্যেণ রাজেন্দ্র ! দন্তৌষ্ঠৌ স্বাতিরুচ্যতে ॥৭॥
হাসং শতভিষাশ্চৈব মঘাশ্চৈবাথ নাসিকাম্ ।
নেত্রে মৃগশিরে বিদ্যাল্ললাটে মিত্রমেব তু ॥৮॥
ভরণ্যাং তু শিরো বিদ্যাৎ কেশানার্দ্রাং নরাধিপ ! ।
সমাপ্তে তু ঘৃতং দদ্যাদ্ব্রাহ্মণে বেদপারগে ॥৯॥

---

ভারতকৌমুদী

নাভিমিতি । উত্তরা উত্তরাষাঢ়াঃ । তদাখ্যানাং নক্ষত্রাণাম্, বহুত্বাদ্বহুবচনম্ ॥৫॥

বাহুভ্যামিতি । বাহুভ্যাং বাহুদ্বয়ম্, হস্তেন হস্তানক্ষত্রেণ । পুনর্ব্বসুশ্চ অঙ্গুলিশ্চ তে অভিন্নে ভাব্যে ॥৬॥

গ্রীবামিতি । জ্যেষ্ঠেতি গ্রীবাং ভাবয়েৎ, শ্রবণেন নক্ষত্রেণ কর্ণয়োর্ভাবনা কার্য্যা ॥৭॥

হাসমিতি । মিত্রং মিত্রদেবতাকামনুরাধাম্ ॥৮॥

ভরণ্যামিতি । কেশানার্দ্রাং বিদ্যাৎ । ইদং চান্দ্রব্রতমিত্যাখ্যায়তে । তত্রায়ং ক্রমঃ— অগ্রহায়ণে মাসি শুক্লপ্রতিপদি মূলানক্ষত্রযোগে সতি মূলাদীনি নক্ষত্রাণি চন্দ্রস্য পাদাদিতয়া বিভাব্য পূর্ণিমাং যাবৎ প্রত্যহং চন্দ্রং পূজয়েৎ । সমাপ্তে চাস্মিন্ ব্রতে বেদবিদে ব্রাহ্মণায় ঘৃতং দদ্যাদিতি ॥৯॥

ভীষ্ম বলিলেন—'রাজশ্রেষ্ঠ ! অগ্রহায়ণ মাসের শুক্লপ্রতিপদে চন্দ্র মূলা-নক্ষত্রযুক্ত হইলে মানুষ মূলানক্ষত্রকে চন্দ্রের চরণ, রোহিণীকে তাহার জঙ্ঘা, অশ্বিনীকে সক্থিদ্বয়, পূর্ব্বাষাঢ়া ও উত্তরাষাঢ়াকে উরুযুগল, পূর্ব্বফল্গুনী ও উত্তরফল্গুনীকে গুহ্যদেশ এবং কৃত্তিকানক্ষত্রকে কটিদেশ কল্পনা করিবে ॥৩—৪॥

পূর্ব্বভাদ্রপদ ও উত্তরভাদ্রপদকে নাভি, রেবতীকে নয়নযুগল এবং ধনিষ্ঠা, অনুরাধা, পূর্ব্বাষাঢ়া ও উত্তরাষাঢ়াকে চন্দ্রের পৃষ্ঠ কল্পনা করিবে ॥৫॥

রাজা ! বিশাখানক্ষত্রকে চন্দ্রের বাহুযুগল, হস্তানক্ষত্রকে তাঁহার হস্তদ্বয়, পুনর্ব্বসুকে অঙ্গুলি এবং অশ্লেষাকে নখ কল্পনা করিবে ॥৬॥

রাজশ্রেষ্ঠ ! জ্যেষ্ঠাকে তাঁহার গ্রীবা, শ্রবণাকে কর্ণযুগল, পুষ্যাকে মুখ এবং স্বাতিকে দন্ত ও ওষ্ঠ ভাবনা করিবে ॥৭॥

শতভিষাকে হাস্য, মঘাকে নাসিকা, মৃগশিরাকে নয়নযুগল এবং অনু-রাধাকে ললাট ভাবনা করিবে ॥৮॥

সুভগো দর্শনীয়শ্চ জ্ঞানভাগ্যথ জায়তে।
জায়তে পরিপূর্ণাঙ্গঃ পৌর্ণমাস্যেব চন্দ্রমাঃ ॥১০॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যামনুশাসন-পর্ব্বণি দানধর্ম্মে অঙ্গবিধৌ সপ্তনবতিতমোঽধ্যায়ঃ ॥০॥ *

---

ভারতকৌমুদী

সুভগ ইতি। সুভগো ভাগ্যবান্। পৌর্ণমাস্যা পৌর্ণমাস্যাং চন্দ্রমা ইব বিকলাঙ্গোঽপি পরিপূর্ণাঙ্গো জায়তে। অস্মিন্নধ্যায়ে বহুষেব পদেষু বৈয়াকরণনিয়মহীনা বিভক্তিবিন্যাসা আর্ষাঃ ॥১০॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়ামনুশাসনপর্ব্বণি দানধর্ম্মে সপ্তনবতিতমোঽধ্যায়ঃ ॥০॥

—:*:—

ভারতভাবদীপঃ

ফাল্গুনীদ্বয়ং ভাদ্রপদাদ্বয়ঞ্চ জ্ঞেয়ম্ ॥৪—৮॥ অত্রায়ং প্রয়োগঃ—পুণ্যাহবাচনাদিপূর্ব্বকম্ ইষ্ট-কাম্যার্থং ব্রতং স্বীকৃত্য চন্দ্রমাত্মানঞ্চ চন্দ্রাভিন্নং ধ্যাত্বা তদবয়বেষু তত্তদ্দেবতাসহিতানি নক্ষত্রাণি বিন্যস্য তত্তন্মন্ত্রৈস্তেষামারাধনং জপহোমাদিনা প্রত্যহং কর্ত্তব্যম্। এবং পৌর্ণমাসীপর্য্যন্তং কৃত্বা সমাপ্তে ব্রতে হোমশেষং ঘৃতমাচার্য্যায় নিবেদয়েৎ, সমাপ্তে তু ঘৃতং দদ্যাদিত্যনেন ঘৃতমেব হোমদ্রব্যং জায়তে ॥৯॥ এবং কুর্ব্বন্ বিকলাঙ্গোঽপি পৌর্ণমাস্যাং সকলাঙ্গো ভবতি। এতৎ সদৃষ্টান্তমাহ—পরিপূর্ণাঙ্গ ইতি ॥১০॥

ইতি শ্রীমহাভারতে অনুশাসনপর্ব্বণি দানধর্ম্মে নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে সপ্তনবতিতমোঽধ্যায়ঃ ॥৯৭॥

—:*:—

---

নরনাথ! ভরণীনক্ষত্রকে মস্তক এবং আর্দ্রানক্ষত্রকে চন্দ্রের কেশ চিন্তা করিবে। অগ্রহায়ণ মাসের শুক্লপ্রতিপদে মূলানক্ষত্র হইলে সেই দিন এই চান্দ্রব্রত আরম্ভ করিয়া প্রতিদিন উক্ত ক্রমে মূলানক্ষত্র প্রভৃতিকে চন্দ্রের চরণ-প্রভৃতি কল্পনা করিয়া চন্দ্রের পূজা করিবে। পূর্ণিমা তিথিতে এই ব্রত সমাপ্ত হইলে বেদবিৎ ব্রাহ্মণকে ঘৃত দান করিবে ॥৯॥

পুরুষ বা স্ত্রীলোক, এই চান্দ্র ব্রত করিয়া ভাগ্যবান্, সুন্দরাকৃতি ও জ্ঞানবান্ হয় এবং চন্দ্র যেমন পূর্ণিমাতিথিতে পরিপূর্ণাঙ্গ হন; সেইরূপ বিকলাঙ্গ লোকও এই চান্দ্রব্রত করিয়া পরিপূর্ণাঙ্গ হইয়া থাকে' ॥১০॥

—:*:—

---

* '...দশাধিকশততমোঽধ্যায়ঃ'—বঙ্গ বং, '...দ্বিসপ্তত্যধিকশততমোঽধ্যায়ঃ'—নি।

# অষ্টনবতিতমোঽধ্যায়ঃ।

—ঃ*ঃ—

যুধিষ্ঠির উবাচ।

পিতামহ! মহাপ্রাজ্ঞ! সর্ব্বশাস্ত্রবিশারদ!।
শ্রোতুমিচ্ছামি মর্ত্ত্যানাং সংসারবিধিমুত্তমম্ ॥১॥
কেন বৃত্তেন রাজেন্দ্র! বর্ত্তমানা নরা ভুবি।
প্রাপ্নুবন্ত্যুত্তমং স্বর্গং কথঞ্চ নরকং নৃপ! ॥২॥
মৃতং শরীরমুৎসৃজ্য কাষ্ঠলোষ্টসমং জনাঃ।
প্রয়ান্ত্যমুং লোকমিতঃ কো বৈ তাননুগচ্ছতি ॥৩॥

ভীষ্ম উবাচ।

অয়মায়াতি ভগবান্ বৃহস্পতিরুদারধীঃ।
পৃচ্ছৈনং সুমহাভাগ! এতদ্‌গুহ্যং সনাতনম্ ॥৪॥
নৈতদন্যেন শক্যং হি বক্তুং কেনচিদদ্য বৈ।
বক্তা বৃহস্পতিসমো ন হ্যন্যো বিদ্যতে ক্বচিৎ ॥৫॥

---

ভারতকৌমুদী

পিতামহেতি। মর্ত্ত্যানাং মানুষাণাম্, সংসারবিধিং জীবনযাত্রাপ্রকারম্ ॥১॥
কেনেতি। কেন কীদৃশেন, বৃত্তেনাচরণেন ॥২॥
মৃতমিতি। অমুং লোকং পরলোকম্, ইতো মর্ত্ত্যলোকাৎ ॥৩॥
অয়মিতি। উদারধীর্মহাবুদ্ধিঃ। গুহ্যং প্রায়েণাজ্ঞাতত্বাদ্‌গুপ্তম্ ॥৪॥

---

যুধিষ্ঠির বলিলেন—'সর্ব্বশাস্ত্রবিশারদ মহাপ্রাজ্ঞ পিতামহ! আমি মনুষ্যগণের উত্তম জীবনযাত্রা নির্ব্বাহের প্রকার শুনিতে ইচ্ছা করি ॥১॥

ক্ষত্রিয়শ্রেষ্ঠ নরপাল! মর্ত্ত্যলোকে বিদ্যমান মনুষ্যগণ কিপ্রকার আচরণের ফলে উত্তম স্বর্গ লাভ করে, কিপ্রকার আচরণেই বা নরকে যায়? ॥২॥

মনুষ্যগণ কাষ্ঠ ও লোষ্ট্রের তুল্য মৃত শরীর পরিত্যাগ করিয়া এই মর্ত্ত্যলোক হইতে পরলোকে প্রস্থান করে; তখন কে তাহাদের অনুগমন করিয়া থাকে' ॥৩॥

ভীষ্ম বলিলেন—'যুধিষ্ঠির! এই ভগবান্ মহাবুদ্ধি বৃহস্পতি আসিতেছেন; তুমি এই অতি মহাত্মার নিকট এই সনাতন গুপ্ত বিষয় জিজ্ঞাসা কর ॥৪॥

---

(১) পিতামহ! মহাভাগ!…পি।

বৈশম্পায়ন উবাচ।

তয়োঃ সংবদতোরেবং পার্থগাঙ্গেয়য়োস্তদা।
আজগাম বিশুদ্ধাত্মা নাকপৃষ্ঠাদ্‌বৃহস্পতিঃ ॥৬॥
ততো রাজা সমুত্থায় ধৃতরাষ্ট্রপুরোগমঃ।
পূজামনুপমাং চক্রে সর্ব্বে তে চ সভাসদঃ ॥৭॥
ততো ধর্ম্মসুতো রাজা ভগবন্তং বৃহস্পতিম্।
উপগম্য যথান্যায়ং প্রশ্নং পপ্রচ্ছ তত্ত্বতঃ ॥৮॥

যুধিষ্ঠির উবাচ।

ভগবন্! সর্বধর্ম্মজ্ঞ! সর্বশাস্ত্রবিশারদ!।
মর্ত্ত্যস্য কঃ সহায়ো বৈ পিতা মাতা সুতো গুরুঃ।
জ্ঞাতিসম্বন্ধিবর্গশ্চ মিত্রবর্গস্তথৈব চ ॥৯॥
মৃতং শরীরমুৎসৃজ্য কাষ্ঠলোষ্টসমং জনাঃ।
গচ্ছন্ত্যমুত্র লোকং বৈ ক এতাননুগচ্ছতি ॥১০॥

ভারতকৌমুদী

নেতি। বৃহস্পতেরুভয়লোকগামিতয়া উভয়লোকবৃত্তান্তাভিজ্ঞত্বমিতি ভাবঃ ॥৫॥
তয়োরিতি। পার্থগাঙ্গেয়য়োর্যুধিষ্ঠিরভীষ্ময়োঃ। নাকপৃষ্ঠাৎ স্বর্গলোকাৎ ॥৬॥
তত ইতি। রাজা যুধিষ্ঠিরঃ। পূজাং নমস্কারাদিভিঃ সম্মানম্ ॥৭॥
তত ইতি। যথান্যায়ং সবিনয়মিত্যর্থঃ, পপ্রচ্ছ চকার ॥৮॥
ভগবন্নিতি। মর্ত্ত্যস্য মনুষ্যস্য। সম্বন্ধিনঃ শ্যালকাদয়ঃ। ষট্‌পাদোঽয়ং শ্লোকঃ ॥৯॥

---

বর্ত্তমান সময়ে ইনি ভিন্ন অন্য কেহই এই বিষয় বলিতে সমর্থ হইবেন না। কারণ, এখন বৃহস্পতির সমান অন্য বক্তা কোথাও নাই' ॥৫॥

বৈশম্পায়ন বলিলেন—ভীষ্ম ও যুধিষ্ঠির এইরূপ বলিতেছিলেন; তখন বিশুদ্ধ চিত্ত বৃহস্পতি স্বর্গলোক হইতে আগমন করিলেন ॥৬॥

তাহার পর যুধিষ্ঠির, ধৃতরাষ্ট্রপ্রভৃতির সহিত গাত্রোত্থান করিয়া বৃহস্পতির অতুলনীয় সম্মান করিলেন এবং সেই সভ্যেরা সকলেও যথেষ্ট সম্মান দেখাইলেন ॥৭॥

তদনন্তর ধর্ম্মপুত্র যুধিষ্ঠির ভগবান্ বৃহস্পতির নিকটে যাইয়া যথানিয়মে যথাযথভাবে প্রশ্ন করিলেন ॥৮॥

যুধিষ্ঠির বলিলেন—'সর্ব্বধর্ম্মজ্ঞ সর্ব্বশাস্ত্রবিশারদ ভগবান্। পিতা, মাতা, পুত্র, গুরু, জ্ঞাতিগণ, সম্বন্ধিগণ ও মিত্রগণের মধ্যে কে মানুষের সহায় হয়? ॥৯॥

---

(১০) ক এনমনুগচ্ছতি—পি বঙ্গ বর্দ্ধ।

বৃহস্পতিরুবাচ।

একঃ প্রসূয়তে রাজন্! এক এব বিনশ্যতি।
একস্তরতি দুর্গাণি গচ্ছত্যেকস্তু দুর্গতিম্ ॥১১॥
ন সহায়ঃ পিতা মাতা তথা ভ্রাতা সুতো গুরুঃ।
জ্ঞাতিসম্বন্ধিবর্গশ্চ মিত্রবর্গস্তথৈব চ ॥১২॥
মৃতং শরীরমুৎসৃজ্য কাষ্ঠলোষ্টসমং জনাঃ।
মুহূর্ত্তমিব রোদিত্বা ততো যান্তি পরাঙ্মুখাঃ ॥১৩॥
তৈস্তচ্ছরীরমুৎসৃষ্টং ধর্ম্ম একোঽনুগচ্ছতি।
তস্মাদ্ধর্ম্মঃ সহায়শ্চ সেবিতব্যঃ সদা নৃভিঃ ॥১৪॥

ভারতকৌমুদী

মৃতমিতি। অমুত্র পরম্, "প্রেত্যামুত্র ভবান্তরে" ইত্যমরঃ ॥১০॥

এক ইতি। বিনশ্যতি ম্রিয়তে। দুর্গাণি বিপদঃ ॥১১॥

নেতি। সহ অয়তে গচ্ছতীতি সহায়ঃ। পরলোকগমনকালে পিত্রাদীনাং কোঽপি ন সহগচ্ছতীত্যর্থঃ ॥১২॥

মৃতমিতি। জনাঃ পিত্রাদয়ো লোকাঃ। পরাঙ্মুখাঃ তচ্ছরীরবিমুখাঃ ॥১৩॥

তৈরিতি। তৈঃ পিত্রাদিভিঃ, তস্য জীবস্য শরীরমুৎসৃষ্টমুৎসৃজ্য গতম্; কিন্তু একো ধর্ম্ম এব তং জীবমনুগচ্ছতি ॥১৪॥

মানুষেরা কাষ্ঠ ও লোষ্ট্রের ন্যায় মৃত শরীর পরিত্যাগ করিয়া পরলোকে গমন করে; তখন কে তাহাদের অনুগমন করিয়া থাকে? ॥১০॥

বৃহস্পতি বলিলেন—'রাজা! মানুষ এককই জননী কর্ত্তৃক প্রসূত হয়, আবার এককই মৃত্যুমুখে পতিত হইয়া থাকে; তারপর একক বিপদ্ হইতে উত্তীর্ণ হয় এবং এককই বিপদে পতিত হইয়া থাকে ॥১১॥

পিতা, মাতা, ভ্রাতা, পুত্র, গুরু, জ্ঞাতিগণ, সম্বন্ধিগণ কিংবা মিত্রগণও পরলোকগমনকালে সহায় হন না ॥১২॥

পিতাপ্রভৃতি সকল লোকই কাষ্ঠ ও মৃৎপিণ্ডের ন্যায় প্রাণহীন পুত্রাদির শরীর পরিত্যাগপূর্ব্বক মুহূর্ত্ত কাল যেন রোদন করিয়া তাহার পর পরাঙ্মুখ হইয়া স্ব স্ব স্থানে গমন করেন ॥১৩॥

তাঁহারা সেই জীবের শরীর পরিত্যাগ করেন বটে; কিন্তু এক ধর্ম্মই তৎকালে সেই জীবের অনুগমন করিয়া থাকেন; অতএব ধর্ম্মই মানুষের সহায়; সুতরাং মানুষ সর্ব্বদাই ধর্ম্মের সেবা করিবে ॥১৪॥

(১২) অসহায়ঃ পিতা মাতা—পি বঙ্গ বৰ্দ্ধ।

প্রাণী ধর্ম্মসমাযুক্তো গচ্ছেৎ স্বর্গগতিং পরাম্।
তথৈবাধর্ম্মসংযুক্তো নরকং চোপপদ্যতে ॥১৫॥
তস্মান্ন্যায়গতৈরর্থৈর্ধর্ম্মং সেবেত পণ্ডিতঃ।
ধর্ম্ম একো মনুষ্যাণাং সহায়ঃ পারলৌকিকঃ ॥১৬॥
লোভান্মোহাদনুক্রোশাদ্ভয়াদ্বাপ্যবহুশ্রুতঃ।
নরঃ করোত্যকার্য্যাণি পরার্থে লোভমোহিতঃ ॥১৭॥
ধর্ম্মশ্চার্থশ্চ কামশ্চ ত্রিতয়ং জীবিতে ফলম্।
এতত্ত্রয়মবাপ্তব্যমধর্ম্মপরিবর্জ্জিতম্ ॥১৮॥

যুধিষ্ঠির উবাচ।

শ্রুতং ভগবতো বাক্যং ধর্ম্মযুক্তং পরং হিতম্।
শরীরনিচয়ং জ্ঞাতুং বুদ্ধিস্তু মম জায়তে ॥১৯॥
মৃতং শরীরং হি নৃণাং সূক্ষ্মমব্যক্ততাং গতম্।
অচক্ষুর্বিষয়ং প্রাপ্তং কথং ধর্ম্মোঽনুগচ্ছতি ॥২০॥

---

ভারতকৌমুদী

প্রাণীতি। উপপদ্যতে প্রাপ্নোতি। তস্মাদধর্ম্মোঽপি সহায় ইতি ভাবঃ ॥১৫॥
তস্মাদিতি। ন্যায়াগতৈর্ন্যায়েনার্জ্জিতৈঃ। পারলৌকিক ইত্যুপলক্ষণমৈহিকোঽপি ॥১৬॥
লোভাদিতি। অনুক্রোশাদ্দয়াতঃ। পরার্থে পুত্রাদ্যর্থে ॥১৭॥
ধর্ম্ম ইতি। জীবিতে জীবনবিষয়ে ॥১৮॥
শ্রুতমিতি। ভগবতো ভবতঃ। শরীরস্ত নিচয়মবস্থিতিম্ ॥১৯॥

---

ধর্ম্মসমন্বিত মানুষ পরম স্বর্গ লাভ করে, আবার অধর্ম্মসমন্বিত মানুষ নরকে যায় ॥১৫॥

অতএব অভিজ্ঞ লোক ন্যায়ার্জ্জিত ধনদ্বারা ধর্ম্মের অনুষ্ঠান করিবেন। কারণ, একমাত্র ধর্ম্মই মনুষ্যগণের ঐহিক ও পারলৌকিক সহায় ॥১৬॥

অবহুদর্শী মানুষ লোভে মোহিত হইয়া পরের জন্য লোভ, মোহ, দয়া বা ভয়ে অকার্য্য করে ॥১৭॥

ধর্ম্ম, অর্থ ও কাম এই তিনটী জীবনের ফল; সুতরাং অধর্ম্মবর্জ্জিত অবস্থায় মানুষের এই তিনটী লাভ করিতে হইবে' ॥১৮॥

যুধিষ্ঠির বলিলেন—'ভগবন্! আমরা আপনার ধর্ম্মসমন্বিত পরম হিতকর বাক্য শুনিলাম। এখন শরীরের অবস্থা জানিবার জন্য আমার ইচ্ছা জন্মিয়াছে ॥১৯॥

---

(১৫) নরকে চোপপদ্যতে—পি।

বৃহস্পতিরুবাচ।

পৃথিবী বায়ুরাকাশমাপো জ্যোতির্মনোঽন্তকঃ।
বুদ্ধিরাত্মা চ সহিতা ধর্ম্মং পশ্যন্তি নিত্যদা ॥২১॥
প্রাণিনামিহ সর্ব্বেষাং সাক্ষিভূতং দিবানিশম্।
এতৈশ্চ সহ ধর্ম্মোঽপি তং জীবমনুগচ্ছতি ॥২২॥
ত্বগস্থিমাংসং শুক্রঞ্চ শোণিতঞ্চ মহামতে!।
শরীরং বর্জ্জয়ন্ত্যেতে জীবিতেন বিবর্জ্জিতম্ ॥২৩॥
ততো ধর্ম্মসমাযুক্তঃ প্রাপ্নুতে জীব এব হি।
ততোঽস্য কর্ম্ম পশ্যন্তি শুভং বা যদি বাশুভম্।
দেবতাঃ পঞ্চভূতস্থাঃ কিং ভূয়ঃ শ্রোতুমিচ্ছসি ॥২৪॥

ভারতকৌমুদী

মৃতমিতি। সূক্ষ্মং পঞ্চভূত স্থূলাংশানাং পঞ্চভূতেষু লয়াৎ ক্ষুদ্রীভূতম্। অচক্ষুর্বিষয়ং চক্ষুষঃ অবিষয়তাম্ ॥২০॥

পৃথিবীতি। আপো জলম্, জ্যোতিস্তেজঃ, অন্ততি জীবং বধ্নাতীতি অন্তকঃ অহঙ্কারঃ। "অতি অদি বন্ধনে" ইত্যস্তধাতোর্বুণ্। আত্মা জীবশ্চ, এতে সহিতা মিলিতাঃ সন্তঃ, নিত্যদা ধর্ম্মং পশ্যন্তি দ্রষ্টুরাত্মনঃ প্রগাঢ়সংসর্গেণ সর্ব্বেষু দ্রষ্টৃত্বারোপাদিতি ভাবঃ ॥২১॥

প্রাণিনামিতি। সাক্ষিভূতং সর্ব্ববৃত্তান্তদর্শিভূতং জীবম্ ॥২২॥

ত্বগিতি। এতে সূক্ষ্মভূতাস্ত্বগাদয়ঃ ॥২৩॥

তত ইতি। প্রাপ্নুতে শুভাং গতিং প্রাপ্নোতি। অস্য জীবস্য। ষট্পাদোঽয়ং শ্লোকঃ ॥২৪॥

ভারতভাবদীপঃ

পিতামহেতি ॥১—১৮॥ শরীরস্য নিচয়ং সঞ্চয়মবস্থিতিমিতি যাবৎ ॥১৯—২০॥ অন্তগো যমঃ, অন্তার্থং গচ্ছতীতি যোগাৎ। আত্মা সাক্ষী ॥২১॥ নিশেতি দিবসস্যাপ্যুপলক্ষণম্ ॥২২॥

মানুষের প্রাণহীন শরীর সূক্ষ্ম, অস্পষ্ট ও অদৃশ্য হইয়া থাকে; সুতরাং ধর্ম্ম কি প্রকারে তাহার অনুগমন করেন?' ॥২০॥

বৃহস্পতি বলিলেন—'পৃথিবী, বায়ু, আকাশ, জল, তেজ, মন, অহঙ্কার, বুদ্ধি ও জীবাত্মা এই সকল মিলিত হইয়া সর্ব্বদা ধর্ম্মকে দেখিতে পায় ॥২১॥

আবার ধর্ম্মও এইগুলির সহিত মিলিত হইয়া এই জগতে সমস্ত প্রাণীর দিবারাত্র সাক্ষিস্বরূপ সেই জীবের অনুগমন করেন ॥২২॥

মহামতি রাজা! ত্বক্, অস্থি, মাংস, শুক্র ও শোণিত এই সূক্ষ্ম পদার্থ সকল জীবনবিহীন শরীরকে বর্জ্জন করে ॥২৩॥

(২১) ···মনোঽন্তগঃ—বঙ্গ বৰ্দ্ধ নি। (২২) সাক্ষিভূতানি চানিশম্···পি, সাক্ষিভূতা নিশানিশম্·· বঙ্গ বৰ্দ্ধ। অত্র দাক্ষিণাত্যপুস্তকে মহান্ পাঠভেদো দৃশ্যতে।

ততো ধর্ম্মসমাযুক্তঃ স জীবঃ সুখমেধতে।
ইহ লোকে পরে চৈব কিং ভূয়ঃ কথয়ামি তে ॥২৫॥

যুধিষ্ঠির উবাচ।

তদ্দর্শিতং ভগবতা যথা ধর্ম্মোঽনুগচ্ছতি।
এতত্তু জ্ঞাতুমিচ্ছামি কথং রেতঃ প্রবর্ত্ততে ॥২৬॥

বৃহস্পতিরুবাচ।

অন্নমশ্নন্তি যদ্দেবাঃ শরীরস্থা নরেশ্বর !।
পৃথিবী বায়ুরাকাশমাপো জ্যোতির্ম্মনস্তথা ॥২৭॥
ততস্তৃপ্তেষু রাজেন্দ্র ! তেষু ভূতেষু পঞ্চসু।
মনঃ ষষ্ঠেষু শুদ্ধাত্মন্ ! রেতঃ সম্পদ্যতে মহৎ ॥২৮॥ (যুগ্মকম্)

ভারতকৌমুদী

তত ইতি। এধতে বর্দ্ধতে লভতে বা ॥২৫॥

তদিতি। রেতঃ শুক্রম্, প্রবর্ত্ততে উৎপদ্যতে ॥২৬॥

অন্নমিতি। দেবাঃ পৃথিব্যাদীনাং নিয়ন্তারো বিষ্ণুপ্রভৃতয়ঃ। ততঃ অন্নাশনাৎ। সম্পদ্যতে উৎপদ্যতে ॥২৭—২৮॥

ভারতভাবদীপঃ

এতৈঃ সহ ধর্ম্মোঽপূর্ব্বরূপো জীবমনুগচ্ছতি ॥২৩—২৫॥ নমু ভূতসূক্ষ্মবৎ ফলসূক্ষ্মাবস্থারূপমপূর্ব্বং জীবমনুগচ্ছতু রেতস্তু মূল এব স্থূলতরং কথমেনমাবৃণোতি ইত্যাশঙ্কতে—তদিতি ॥২৬॥ স জীবঃ পূর্ব্বেণ ভূতৈশ্চ মিশ্রিতো বায়ুদ্বারা বৃষ্টিত্বং প্রাপ্যান্নরূপেণ পরিণম্য রেতোরূপী

তাহার পর ধর্ম্মযুক্ত জীব পরম গতিই লাভ করেন। তদনন্তর পঞ্চভূতস্থিত দেবতারা সেই জীবের সৎ কর্ম্ম বা অসৎ কর্ম্ম দর্শন করেন; তুমি আর কি শুনিতে ইচ্ছা কর ॥২৪॥

তৎপরে ধর্ম্মযুক্ত সেই জীব ইহলোকে ও পরলোকে সুখ লাভ করেন; তোমার নিকট আর কি বলিব ?' ॥২৫॥

যুধিষ্ঠির বলিলেন—'ভগবন্! ধর্ম্ম যে ভাবে জীবের অনুগমন করে, তাহা আপনি দেখাইলেন। এখন আমি ইহা জানিতে ইচ্ছা করি যে, কিভাবে শুক্র উৎপন্ন হয়' ॥২৬॥

বৃহস্পতি বলিলেন—'শুদ্ধচিত্ত রাজশ্রেষ্ঠ নরনাথ! শরীরস্থিত পৃথিবী, বায়ু, আকাশ, জল, তেজ ও মন—এইগুলির দেবতারা যে অন্ন ভোজন করেন, তাহার ফলে মনঃসমন্বিত সেই পঞ্চভূত তৃপ্তি লাভ করিলে পরিপূর্ণ শুক্র উৎপন্ন হয় ॥২৭—২৮॥

ততো গর্ভঃ সম্ভবতি স্নেহাৎ স্ত্রীপুংসয়োর্নৃপ ।
এতত্তে সর্ব্বমাখ্যাতং ভূয়ঃ কিং শ্রোতুমিচ্ছসি ॥২৯॥

যুধিষ্ঠির উবাচ ।

আখ্যাতং মে ভগবতা গর্ভঃ সঞ্জায়তে যথা ।
যথা জাতস্তু পুরুষঃ প্রপদ্যতি তদুচ্যতাম্ ॥৩০॥

বৃহস্পতিরুবাচ ।

আসন্নমাত্রঃ পুরুষস্তৈর্ভূতৈরভিভূয়তে ।
বিপ্রযুক্তশ্চ তৈর্ভূতৈঃ পুনর্যাত্যপরাং গতিম্ ॥৩১॥
সর্ব্বভূতসমাযুক্তঃ প্রাপ্নুতে জীব এব হি ।
ততোঽস্য কর্ম্ম পশ্যন্তি শুভং বা যদি বাশুভম্ ।
দেবতাঃ পঞ্চভূতস্থাঃ কিং ভূয়ঃ শ্রোতুমিচ্ছসি ॥৩২॥

ভারতকৌমুদী

তত ইতি। ততো রেতসঃ। গর্ভঃ স্ত্রিয়াঃ, স্নেহাৎ সংযোগাৎ ॥২৯॥

আখ্যাতমিতি। প্রপদ্যতি বন্ধনং প্রাপ্নোতি ॥৩০॥

আসন্নেতি। আসন্নমাত্রস্তস্মিন্ গর্ভে সমারূঢ়মাত্রঃ, পুরুষো জীবঃ, তৈঃ পৃথিব্যাদিভির্ভূতৈঃ, অভিভূয়তে কর্ম্মবশাদভিভূয় বধ্যতে, পুনস্তৈর্ভূতৈঃ বিপ্রযুক্তঃ রোগাদিনা বিশ্লিষ্টশ্চ অপরাং গতিমবস্থাং যাতি জ্ঞানেন মুচ্যতে, কর্ম্মণা স্বর্গে নরকে বা গচ্ছতি ইত্যর্থঃ ॥৩১॥

সর্ব্বেতি। পূর্ব্বদেহে সর্ব্বভূতসমাযুক্তো জীব এব কর্ম্মবশাৎ সুখং দুঃখং বা প্রাপ্নুতে। ততস্তত্র। ষট্‌পাদোঽয়ং শ্লোকঃ ॥৩২॥

ভারতভাবদীপঃ

ভবতীত্যাহ—অন্নমিতি ॥২৭—২৯॥ কথং সূক্ষ্মতমস্য পুরুষস্য স্থূলতরেণ রেতসা তাদাত্ম্যং সত্যপি সংসর্গে অব্যবায়েঽবিব ভবতীত্যাশঙ্কতে—আখ্যাতমিতি ॥৩০॥ ভূতাবেশন্যায়েন

রাজা! তাহার পর স্ত্রী ও পুরুষের সংযোগবশতঃ সেই শুক্র হইতে স্ত্রীলোকের গর্ভ উৎপন্ন হয়। এই আমি তোমার নিকট সমস্ত বলিলাম; এখন আর কি শুনিতে ইচ্ছা কর' ॥২৯॥

যুধিষ্ঠির বলিলেন—'ভগবন্! যেভাবে গর্ভ উৎপন্ন হয়, তাহা আপনি আমার নিকট বলিলেন। এখন উৎপন্ন পুরুষ যে ভাবে বদ্ধ হয়, তাহা বলুন' ॥৩০॥

বৃহস্পতি বলিলেন—'জীব সেই শুক্রে প্রবিষ্ট হইয়া, সেই সকল ভূতকর্তৃক অভিভূত ও বদ্ধ হয়; আবার সেই সকল ভূতের সহিত বিশ্লিষ্ট হইয়া অন্য প্রকার অবস্থা লাভ করে ॥৩১॥

(৩২) স চ ভূতসমাযুক্তঃ—পি।

যুধিষ্ঠির উবাচ।

ত্বগস্থিমাংসমুৎসৃজ্য তৈশ্চ ভূতৈর্ব্বিবর্জ্জিতঃ।
জীবঃ স ভগবন্! ক্বস্থঃ সুখদুঃখে সমশ্নুতে ॥৩৩॥

বৃহস্পতিরুবাচ।

জীবঃ কর্ম্মসমাযুক্তঃ শীঘ্রং রেতস্ত্বমাগতঃ।
স্ত্রীণাং পুষ্পং সমাসাদ্য সূতে কালেন ভারত! ॥৩৪॥
যমস্য পুরুষৈঃ ক্লেশং যমস্য পুরুষৈর্বধম্।
দুঃখং সংসারচক্রঞ্চ নরঃ ক্লেশং স বিন্দতি ॥৩৫॥

---

ভারতকৌমুদী

ত্বগিতি। উৎসৃজ্য বিবর্জ্জিত ইতি মৃত্যোঃ পরমিতি শেষঃ। ক কস্মিন্ তিষ্ঠতীতি ক্বস্থঃ ॥৩৩॥

জীব ইতি। রেতস্ত্বমাগতো পুংসো রেতসি সমারূঢ়ঃ। পুষ্পং রজঃ, সূতে প্রসূতো ভবতি ॥৩৪॥

যমস্যেতি। পুরুষৈরনুচরৈঃ। সংসারচক্রং ঘূর্ণ্যমানসংসারম্ ॥৩৫॥

ভারতভাবদীপঃ

পুরুষস্তৈস্তৈর্ভূতৈ রেতোদ্বারা শরীরাকারত্বং প্রাপ্তৈঃ সহ সঙ্গমাত্রেণাভিভূয়তে তাদাত্ম্যেন চ বর্দ্ধতে, সর্ব্বাভাবে তু ন সুখদুঃখাদ্যাপত্তিরিত্যাহ—মাংসমিতি ॥৩১॥ ততস্তাদাত্ম্যাভিমানরূপাদভিভবাদয়ং কর্তৃত্বাদিমান্ ভবতি তদাস্য কর্ম্মাদিকং দেবাঃ পশ্যন্তি ॥৩২॥ স্থূলদেহসঙ্গাদ্-যুক্তাত্মনস্তু কর্তৃত্বং তদ্দাহে তু কথমস্য সুখাদিসঙ্গ ইত্যাশঙ্কতে—ত্বগিতি ॥৩৩॥ স্থূলদেহনাশক্ষণ এব সরেতস্ত্বং শুক্রক্রমেণ সূক্ষ্মশরীরভাবমেতি ততঃ স্ত্রীণাং পুষ্পং সমাসাদ্যেত্যাদি স্পষ্টম্, তদ্‌যথা তৃণজলায়ুকা অন্তং তৃণমাক্রম্য পূর্ব্বং জহাতি এবমেতদিতি জ্ঞেয়ম্ ॥৩৪॥ যমস্যেতি।

---

পূর্ব্বদেহে সর্ব্বভূতযুক্ত সেই জীবই সুখ বা দুঃখ ভোগ করে এবং পঞ্চভূতস্থিত দেবতারা সেই জীবের সৎ কর্ম্ম বা অসৎ কর্ম্ম দেখিতে থাকেন। তুমি আর কি শুনিতে ইচ্ছা কর' ॥৩২॥

যুধিষ্ঠির বলিলেন—'ভগবন্! সেই জীব ত্বক্, অস্থি ও মাংস পরিত্যাগ করিয়া সেই ভূতগণকর্তৃক বিবর্জ্জিত হইয়া কোথায় থাকিয়া সুখ ও দুঃখ অনুভব করে?' ॥৩৩॥

বৃহস্পতি বলিলেন—'ভরতনন্দন! কর্ম্মসমন্বিত জীব, সত্বরই পুরুষের শুক্রে ও স্ত্রীর রজোরূপ রক্তে প্রবিষ্ট হইয়া কালক্রমে প্রসূত হয় ॥৩৪॥

ক্রমে সেই জীবযুক্ত মানুষ, যমের ভৃত্যগণের প্রভাবে বিনাশ, ক্লেশ, পারলৌকিক দুঃখ, পুনরায় সংসার এবং তত্রত্য কষ্ট প্রাপ্ত হয় ॥৩৫॥

---

(৩৩) সুখং দুঃখং সমশ্নুতে—পি।

ইহ লোকে স চ প্রাণী জন্মপ্রভৃতি পার্থিব ॥
স্বকৃতং কর্ম্ম বৈভুঙ্‌ক্তে ধর্ম্মস্য ফলমাশ্রিতঃ ॥৩৬॥
যদি ধর্ম্মং যথাশক্তি জন্মপ্রভৃতি সেবতে।
ততঃ স পুরুষো ভূত্বা সেবতে নিত্যদা সুখম্ ॥৩৭॥
অথান্তরা তু ধর্ম্মস্যাপ্যধর্ম্মমুপসেবতে।
সুখস্যানন্তরং দুঃখং স জীবোঽপ্যধিগচ্ছতি ॥৩৮॥
অধর্ম্মেণ সমাযুক্তো যমস্য বিষয়ং গতঃ।
মহদ্দুঃখং সমাসাদ্য তির্য্যগ্‌যোনৌ প্রজায়তে ॥৩৯॥
কর্ম্মণা যেন যেনেহ যস্যাং যোনৌ প্রজায়তে।
জীবো মোহসমাযুক্তস্তন্মে নিগদতঃ শৃণু ॥৪০॥
যদেতদুচ্যতে শাস্ত্রে সেতিহাসে চ ছন্দসি।
যমস্য বিষয়ং ঘোরং মর্ত্ত্যো লোকঃ প্রপদ্যতে ॥৪১॥

---

ভারতকৌমুদী

ইহেতি। কর্ম্ম:কর্ম্মানুরূপং ফলম্ ॥৩৬॥
যদীতি। পুরুষো মানুষঃ, সেবতে অনুভবতি ॥৩৭॥
অথেতি। ধর্ম্মস্য অন্তরা মধ্যে উপসেবতে অনুতিষ্ঠতি ॥৩৮॥
অধর্ম্মেণেতি। বিষয়ং লোকম্। সমাসাদ্য অনুভূয় ॥৩৯॥
কর্ম্মণেতি। যেন অনেতি বীপ্সাশ্রবণাদ্‌যস্যামিত্যত্রাপি বীপ্সা মন্তব্যা ॥৪০॥
যদিতি। এতৎ সত্যম্। ছন্দসি বেদে। বিষয়ং লোকম্, মর্ত্ত্যো মৃত্যুধর্ম্মা প্রাণী ॥৪১॥

---

রাজা! সেই প্রাণী ধর্ম্মের ফল অবলম্বন করিয়া জন্মাবধি ইহলোকে নিজকৃত পূর্ব্বকর্ম্মের ফল ভোগ করিতে থাকে ॥৩৬॥

প্রাণী যদি জন্মাবধি শক্তি অনুসারে ধর্ম্মের অনুষ্ঠান করে; তাহা হইলে সেই প্রাণী জন্মান্তরে মানুষ হইয়া সর্বদা সুখ অনুভব করে ॥৩৭॥

আর সেই প্রাণী যদি ধর্ম্মানুষ্ঠানের মধ্যে অধর্ম্মেরও অনুষ্ঠান করে; তাহা হইলে সেই প্রাণী সুখের পরে দুঃখও ভোগ করিয়া থাকে ॥৩৮॥

মানুষ অধর্ম্মযুক্ত হইয়া যমলোকে যাইয়া মহাদুঃখ ভোগ করিয়া, পরজন্মে তির্য্যগ্‌যোনিতে উৎপন্ন হয় ॥৩৯॥

মোহযুক্ত জীব, যে যে কর্ম্মের ফলে যে যে যোনিতে ইহলোকে জন্মগ্রহণ করে; তাহা আমি বলিতেছি, তুমি শ্রবণ কর ॥৪০॥

বেদ, ইতিহাস ও অন্যান্য শাস্ত্রে যাহা উক্ত আছে; তাহা সত্য। মর্ত্ত্যবাসী প্রাণী মৃত্যুর পরে ভয়ঙ্কর যমলোক প্রাপ্ত হয় ॥৪১॥

ইহ স্থানানি পুণ্যানি দেবতুল্যানি ভূপতে।।
তির্য্যগ্‌যোন্যতিরিক্তানি গতিমন্তি চ সর্বশঃ ॥৪২॥
যমস্য সদনে দিব্যে ব্রহ্মলোকসমে গুণৈঃ।
কর্ম্মভির্নিয়তৈর্বদ্ধো জন্তুর্দুঃখান্যুপাশ্নুতে ॥৪৩॥
যেন যেন তু ভাবেন কর্ম্মণা পুরুষো গতিম্।
প্রয়াতি পরুষাং ঘোরাং তত্তে বক্ষ্যাম্যতঃ পরম্ ॥৪৪॥
অধীত্য চতুরো বেদান্ দ্বিজো মোহসমন্বিতঃ।
পতিতাৎ প্রতিগৃহ্যাথ খরযোনৌ প্রজায়তে ॥৪৫॥
খরো জীবতি বর্ষাণি দশ পঞ্চ চ ভারত।।
খরো মৃতো বলীবর্দ্দঃ সপ্ত বর্ষাণি জীবতি ॥৪৬॥
বলীবর্দ্দো মৃতশ্চাপি জায়তে ব্রহ্মরাক্ষসঃ।
ব্রহ্মরক্ষশ্চ মাসাংস্ত্রীংস্ততো জায়তি ব্রাহ্মণঃ ॥৪৭॥

ভারতকৌমুদী

ইহেতি। ইহ যমস্য বিষয়ে, দেবতুল্যানি অন্যদেবতাস্থানসদৃশানি ॥৪২॥
যমস্যেতি। গুণৈঃ সৌন্দর্য্যাদিভিঃ, পুণ্যবান্ গচ্ছতীতি শেষঃ ॥৪৩॥
যেনেতি। গতিমবস্থাম্, পরুষাং নিষ্ঠুরাম্ ॥৪৪॥
অধীত্যেতি। দ্বিজো ব্রাহ্মণঃ। খরযোনৌ গর্দ্দভযোনৌ ॥৪৫॥
খর ইতি। বলীবর্দ্দো জন্মান্তরে বৃষঃ সন্নিতি শেষঃ ॥৪৬॥
বলীতি। ব্রহ্মরক্ষো ব্রহ্মরাক্ষসঃ। ত্রীন্মাসান্ জীবতীতি শেষঃ ॥৪৭॥

---

রাজা! এই যমলোকে অন্যান্য দেবলোকতুল্য পবিত্র স্থান সকল আছে; সে সকল স্থানে তির্য্যগ্‌যোনিরা যাইতে পারে না; কিন্তু তাহাতে সমস্ত পুণ্যবান্‌দিগের গতি হইয়া থাকে ॥৪২॥

সৌন্দর্য্যাদি গুণে ব্রহ্মলোকের তুল্য দিব্য যমভবনে পুণ্যবান্‌গণই যাইয়া থাকেন; আর নিয়ত পাপকর্ম্ম ফলে বদ্ধ প্রাণী দুঃখ ভোগ করে ॥৪৩॥

মানুষ যে যে ভাবে ও যে যে কর্ম্মে নিষ্ঠুর ও ভয়ঙ্কর অবস্থা প্রাপ্ত হয়, ইহার পর তাহা আমি তোমার নিকট বলিতেছি ॥৪৪॥

ব্রাহ্মণ চারিটী বেদ অধ্যয়নপূর্ব্বক কখনও মোহযুক্ত হইয়া পতিত ব্যক্তির নিকট হইতে প্রতিগ্রহ করিয়া গর্দ্দভযোনিতে জন্মগ্রহণ করেন ॥৪৫॥

ভরতনন্দন! সেই গর্দ্দভ পনর বৎসর জীবিত থাকে এবং সেই গর্দ্দভ মরিয়া বৃষ হইয়া সাত বৎসর জীবন ধারণ করে ॥৪৬॥

---

(৪৩) যমস্য ভবনে দিব্যে—পি।

পতিতং যাজয়িত্বা তু কৃমিযোনৌ প্রজায়তে।
তত্র জীবতি বর্ষাণি দশ পঞ্চ চ ভারত! ॥৪৮॥
কৃমিভাবাদ্বিমুক্তস্তু ততো জায়তি গর্দ্দভঃ।
গর্দ্দভঃ পঞ্চ বর্ষাণি পঞ্চ বর্ষাণি শূকরঃ ॥৪৯॥
কুক্কুটঃ পঞ্চ বর্ষাণি পঞ্চ বর্ষাণি জম্বুকঃ।
শ্বা বর্ষমেকং ভবতি ততো জায়তি মানবঃ ॥৫০॥ (যুগ্মকম্)
উপাধ্যায়স্য যঃ পাপং শিষ্যঃ কুর্য্যাদবুদ্ধিমান্।
স জীব ইহ সংসারাংস্ত্রীনাপ্নোতি ন সংশয়ঃ ॥৫১॥
প্রাক্ শ্বা ভবতি রাজেন্দ্র! ততঃ ক্রব্যাত্ততঃ খরঃ।
ততঃ প্রেতঃ পরিক্লিষ্টঃ পশ্চাজ্জায়তি ব্রাহ্মণঃ ॥৫২॥

---

ভারতকৌমুদী

পতিতমিতি। প্রজায়তে স ব্রাহ্মণ ইত্যনুবৃত্তিঃ ॥৭৮॥

কৃমীতি। কৃমিভাবাৎ কৃমিরূপাৎ। জম্বুকঃ শৃগালঃ, শ্বা কুক্কুরঃ, ভবতি জীবিতস্তিষ্ঠতি ॥৪৯-৫০

উপেতি। উপাধ্যায়স্য সম্বন্ধে পাপমন্যায্যমাচরণম্। ইহ মর্ত্ত্যলোকে সংসারান্ আগমনানি "সৃ গতৌ" ইতি ধাত্বর্থানুসারাৎ ॥৫১॥

প্রাগিতি। শ্বা কুক্কুরঃ। ক্রব্যাদ্মাংসভোজী শৃগালঃ। প্রেতো মৃতঃ ॥৫২॥

---

সেই বৃষ মরিয়া ব্রহ্মরাক্ষস হয় এবং ব্রহ্মরাক্ষস তিন মাস জীবিত থাকিয়া পরে ব্রাহ্মণ হইয়া জন্মগ্রহণ করে ॥৪৭॥

ভরতনন্দন! সেই ব্রাহ্মণ পতিত ব্যক্তির যাজন করিয়া কৃমিযোনিতে উৎপন্ন হয় এবং সেই কৃমিরূপে পনর বৎসর জীবিত থাকে ॥৪৮॥

সেই কৃমিরূপ হইতে বিমুক্ত হইয়া, পরে গর্দ্দভরূপে জন্মে, গর্দ্দভরূপে পাঁচ বৎসর থাকিয়া শূকর হইয়া পাঁচ বৎসর, কুক্কুট হইয়া পাঁচ বৎসর, শৃগাল হইয়া পাঁচ বৎসর এবং কুক্কুর হইয়া এক বৎসর জীবিত থাকে; তাহার পর মানুষ হইয়া জন্মে ॥৪৯—৫০॥

বুদ্ধিশূন্য যে শিষ্য অধ্যাপকের সম্বন্ধে অন্যায্য ব্যবহার করে; সেই জীব এই মর্ত্ত্যলোকে তিনবার জন্মগ্রহণ করিয়া থাকে, এবিষয়ে কোন সন্দেহ নাই ॥৫১॥

রাজশ্রেষ্ঠ! সেই শিষ্য মৃত্যুর পরে প্রথমে কুক্কুর হয়, তৎপরে শৃগাল

---

(৫১) উপাধ্যায়প্রিয়ঃ পাপম্—নি।
(৫২) বৃকো ভবতি রাজেন্দ্র! পশ্চাজ্জায়েত ব্রাহ্মণঃ—নি।

মনসাপি গুরোর্ভার্য্যাং যঃ শিষ্যো যাতি পাপকৃৎ।
স উগ্রান্ প্রৈতি সংসারানধর্ম্মেণেহ চেতসা ॥৫৩॥
শ্বযোনৌ তু স সম্ভূতস্ত্রীণি বর্ষাণি জীবতি।
তত্রাপি নিধনং প্রাপ্তঃ কৃমিযোনৌ প্রজায়তে ॥৫৪॥
কৃমিভাবমনুপ্রাপ্তো বর্ষমেকন্তু জীবতি।
ততস্তু নিধনং প্রাপ্তো ব্রহ্মযোনৌ প্রজায়তে ॥৫৫॥
যদি পুত্রসমং শিষ্যং গুরুর্হন্যাদকারণে।
আত্মনঃ কামকারেণ সোঽপি হিংস্রঃ প্রজায়তে ॥৫৬॥
পিতরং মাতরঞ্চৈব যস্তু পুত্রোঽবমন্যতে।
সোঽপি রাজন্! মৃতো জন্তুঃ পূর্ব্বং জায়েত গর্দ্দভঃ ॥৫৭॥

---

ভারতকৌমুদী

মনসেতি। উগ্রান্ ভীষণান্, প্রৈতি প্রাপ্নোতি, সংসারান্ গমনানি ॥৫৩॥
শ্বেতি। শ্বযোনৌ কুক্কুরযোনৌ। নিধনং মরণম্ ॥৫৪॥
কৃমীতি। ব্রহ্মযোনৌ ব্রাহ্মণস্ত্রীগর্ভে ॥৫৫॥
যদীতি। কামকারেণ ইচ্ছয়া, হিংস্রো ব্যাঘ্রাদির্জন্তুঃ ॥৫৬॥
পিতরমিতি। অবমন্যতে অবজানাতি। গর্দ্দভো জন্তুঃ প্রাণী ॥৫৭॥

---

এবং তাহার পরে গর্দ্দভ হইয়া থাকে। তদনন্তর মৃত্যুমুখে পতিত হইয়া, তৎপরে কষ্টজীবী ব্রাহ্মণ হইয়া জন্মগ্রহণ করে ॥৫২॥

পাপকারী যে শিষ্য মনে মনেও গুরুর ভার্য্যা গমন করে; সেই শিষ্য মানসিক অধর্ম্মের ফলে ভীষণ জন্ম সকল লাভ করিয়া থাকে ॥৫৩॥

সেই শিষ্য প্রথমে কুক্কুরযোনিতে জন্মিয়া তিন বৎসর জীবিত থাকে; সেই কুক্কুর অবস্থাতেও মৃত্যুমুখে পতিত হইয়া কৃমিযোনিতে জন্ম গ্রহণ করে ॥৫৪॥

কৃমিত্ব প্রাপ্ত হইয়া সে এক বৎসর জীবিত থাকে; তদনন্তর মৃত্যুর পরে ব্রাহ্মণবংশে উৎপন্ন হয় ॥৫৫॥

আবার গুরুও যদি বিনাকারণে নিজের ইচ্ছানুসারে পুত্রতুল্য শিষ্যকে বধ করেন; তবে তিনিও ব্যাঘ্রপ্রভৃতি হিংস্র জন্তু হইয়া জন্মগ্রহণ করেন ॥৫৬॥

রাজা! যে পুত্র পিতা ও মাতাকে অবজ্ঞা করে; সেও মৃত্যুর পরে প্রথমে গর্দ্দভরূপ জন্তু হয় ॥৫৭॥

---

(৫৬) সোঽপি হংসঃ প্রজায়তে—পি।

গর্দ্দভত্বং তু সংপ্রাপ্য দশ বর্ষাণি জীবতি।
সংবৎসরন্তু কুম্ভীরস্ততো জায়েত মানবঃ ॥৫৮॥
পুত্রস্য মাতাপিতরৌ যস্য রুষ্টাবুভাবপি।
গুর্ব্বপধ্যানতঃ সোঽপি মৃতো জায়তি গর্দ্দভঃ ॥৫৯॥
খরো জীবতি মাসাংস্তু দশ শ্বা চ চতুর্দ্দশ।
বিড়ালঃ সপ্ত মাসাংস্তু ততো জায়েত মানবঃ ॥৬০॥
মাতাপিতরাবাক্রুশ্য সারিকঃ সংপ্রজায়তে।
তাড়য়িত্বা তু তাবেব জায়তে কচ্ছপো নৃপ! ॥৬১॥
কচ্ছপো দশ বর্ষাণি ত্রীণি বর্ষাণি শল্যকঃ।
ব্যালো ভূত্বা চ ষণ্মাসাংস্ততো জায়েত মানুষঃ ॥৬২॥
ভর্ত্তৃপিণ্ডমুপাশ্নন্ যো রাজদ্বিষ্টানি সেবতে।
সোঽপি মোহসমাপন্নো মৃতো জায়েত বানরঃ ॥৬৩॥

---

ভারতকৌমুদী

গর্দ্দভত্বমিতি। গর্দ্দভাৎ পরং কুম্ভীরো ভূত্বা সংবৎসরং জীবতীত্যর্থঃ ॥৫৮॥
পুত্রস্যেতি। গুরোরপধ্যানতঃ অনিষ্টচিন্তাতঃ শিষ্যঃ ॥৫৯॥
খর ইতি। খরঃ স গর্দ্দভঃ। ততঃ শ্বা কুক্কুরঃ ॥৬০॥
মাতেতি। আক্রুশ্য ভর্ৎসয়িত্বা, সারিকো নাম পক্ষী ॥৬১॥
কচ্ছপ ইতি। শল্যকো জন্তুবিশেষঃ, ব্যালঃ সর্পঃ ॥৬২॥
ভর্ত্রীতি। ভর্ত্তৃপিণ্ডং স্বাম্যন্নম্, রাজশুস্তৈব স্বামিনঃ, দ্বিষ্টানি দ্বেষবিষয়ান্ ॥৬৩॥

---

সেই গর্দ্দভত্ব পাইয়া দশ বৎসর জীবিত থাকে; তাহার পর কুম্ভীর হইয়া এক বৎসর জীবন ধারণ করে; তদনন্তর মানুষ হয় ॥৫৮॥

মাতা ও পিতা দুইজনই যে পুত্রের উপরে ক্রুদ্ধ থাকেন; সেই পুত্র এবং গুরুর অনিষ্টচিন্তাকারী শিষ্য মৃত্যুর পরে গর্দ্দভ হইয়া জন্মগ্রহণ করে ॥৫৯॥

সেই গর্দ্দভ দশ মাস জীবিত থাকে; তাহার পর কুক্কুর হইয়া চৌদ্দ মাস জীবন ধারণ করে; তৎপরে বিড়ালরূপে জন্মিয়া সাত মাস বাঁচে; তদনন্তর মানুষ হয় ॥৬০॥

রাজা! পুত্র, মাতা ও পিতাকে ভর্ৎসনা করিয়া সারিকপক্ষী হয় এবং মাতা-পিতাকে প্রহার করিয়া কচ্ছপ হইয়া জন্মগ্রহণ করে ॥৬১॥

সেই কচ্ছপ দশ বৎসর জীবিত থাকিয়া শল্যক (শেজারু) হইয়া তিন বৎসর জীবিত থাকে; তাহার পর সর্প হইয়া ছয় মাস জীবন ধারণ করে; তদনন্তর মানুষ হইয়া জন্মে ॥৬২॥

বানরো দশ বর্ষাণি পঞ্চ বর্ষাণি মূষিকঃ।
শ্বাথ ভূত্বা তু ষণ্মাসাংস্ততো জায়েত মানুষঃ ॥৬৪॥
ন্যাসাপহর্ত্তা তু নরো যমস্য বিষয়ং গতঃ।
সংসারাণাং শতং গত্বা কৃমিযোনৌ প্রজায়তে ॥৬৫॥
তত্র জীবতি বর্ষাণি দশ পঞ্চ চ ভারত!।
দুষ্কৃতস্য ক্ষয়ং কৃত্বা ততো জায়েত মানুষঃ ॥৬৬॥
অসূয়কো নরশ্চাপি মৃতো জায়তি শার্ঙ্গকঃ।
বিশ্বাসহর্ত্তা চ নরো মীনো জায়তি দুর্ম্মতিঃ ॥৬৭॥
ভূত্বা মীনোঽষ্টবর্ষাণি মৃগো জায়েত ভারত!।
মৃগস্তু চতুরো মাসাংস্ততশ্ছাগঃ প্রজায়তে ॥৬৮॥

ভারতকৌমুদী

বানর ইতি। অথ মূষিকাৎ পরং শ্বা কুক্কুরো ভূত্বা ॥৬৪॥
ন্যাসেতি। ন্যাসাপহর্ত্তা নিক্ষেপাপহারী। সংসারাণাং জন্মনাম্ ॥৬৫॥
তত্রেতি। দুষ্কৃতস্য পাপস্য, ক্ষয়ং কৃত্বা দুঃখভোগেন ॥৬৬॥
অসূয়ক ইতি। অসূয়কঃ পরদোষাবিষ্কর্ত্তা, শার্ঙ্গকঃ শৃঙ্গবান্ মৃগঃ ॥৬৭॥
ভূত্বেতি। অষ্ট বর্ষাণি জীবতীতি শেষঃ। চতুরো মাসান্ জীবিত্বা ॥৬৮॥

যে লোক, স্বামীর অন্ন খাইতে থাকিয়া সেই স্বামীরই বিদ্বিষ্ট বিষয়ের অনুষ্ঠান করে, মোহাবিষ্ট সেই লোকও মৃত্যুর পরে বানর হয় ॥৬৩॥

বানর হইয়া দশ বৎসর, মূষিক হইয়া পাঁচ বৎসর এবং কুক্কুর হইয়া ছয় মাস জীবিত থাকিয়া, তাহার পর মানুষ হইয়া জন্মগ্রহণ করে ॥৬৪॥

ন্যাসাপহারী (গচ্ছিত ধনাপহরণকারী) মানুষ, যমলোকে যাইয়া শত জন্ম ভ্রমণ করিয়া পরে কৃমিযোনিতে জন্মিয়া থাকে ॥৬৫॥

ভরতনন্দন! সেই ন্যাসাপহর্ত্তা মানুষ, কৃমিযোনিতে জন্মিয়া পনর বৎসর জীবিত থাকে; সেই অবস্থায় পাপের ক্ষয় করিয়া পরে মানুষ হইয়া জন্মগ্রহণ করে ॥৬৬॥

অসূয়াকারী মানুষ, মৃত্যুর পরে হরিণ হইয়া জন্মগ্রহণ করে; আর বিশ্বাসঘাতক দুর্বুদ্ধি মানুষ মরণের পর মৎস্য হইয়া জন্মে ॥৬৭॥

ভরতনন্দন! সে মৎস্য হইয়া আট বৎসর জীবিত থাকিয়া পরে হরিণ হয় এবং হরিণরূপে চারি মাস থাকিয়া পরে ছাগল হইয়া জন্মে ॥৬৮॥

ছাগস্তু নিধনং প্রাপ্য পূর্ণে সংবৎসরে ততঃ।
কীটঃ সঞ্জায়তে জন্তুস্ততো জায়েত মানুষঃ ॥৬৯॥
ধান্যান্ যবাংস্তিলান্ মাষান্ কুলথান্ সর্ষপাংশ্চণান্।
কলায়ানথ মুদ্গাংশ্চ গোধূমানতসীংস্তথা ॥৭০॥
শস্যস্যান্যস্য হর্ত্তা চ মোহাজ্জন্তুরচেতনঃ।
স জায়তে মহারাজ! মূষিকো নিরপত্রপঃ ॥৭১॥ (যুগ্মকম্)
ততঃ প্রেত্য মহারাজ! মৃতো জায়েত শূকরঃ।
শূকরো জাতমাত্রস্তু রোগেণ ম্রিয়তে নৃপ! ॥৭২॥
শ্বা ততো জায়তে মূঢ়ঃ কর্ম্মণা তেন পার্থিব!।
ভূত্বা শ্বা পঞ্চ বর্ষাণি ততো জায়েত মানবঃ ॥৭৩॥
পরদারাভিমর্শং তু কৃত্বা জায়তি বৈ বৃকঃ।
শ্বা শৃগালস্ততো গৃধ্রো ব্যালঃ কঙ্কো বকস্তথা ॥৭৪॥

## ভারতকৌমুদী

ছাগ ইতি। কীটঃ ক্ষুদ্রপ্রাণিবিশেষঃ ॥৬৯॥

ধান্যানিতি। কুলথান্ কলায়বিশেষান্, চণান্ ছোলেতি খ্যাতানি শস্যানি। অতসীন্ শস্যবিশেষান্। নিরপত্রপো নির্লজ্জঃ ॥৭০—৭১॥

তত ইতি। মৃতঃ প্রেত্য পরলোকং গত্বা ॥৭২॥

শ্বেতি। শ্বা কুক্কুরঃ, তেন শস্যহরণেন ॥৭৩॥

পরেতি। বৃকো ব্যাঘ্রবিশেষঃ। ব্যালঃ সর্পঃ, কঙ্কঃ কাকঃ ॥৭৪॥

---

সেই ছাগল, এক বৎসর পূর্ণ হইলে মৃত্যুমুখে পতিত হইয়া কীটরূপে জন্মগ্রহণ করে; তাহার পরে মানুষ হইয়া উৎপন্ন হয় ॥৬৯॥

ধান্য, যব, তিল, মাষ, কুলথকলাই, সর্ষপ, চণক (ছোলা), কলাই, মুদ্গ, গোধূম ও অতসী—অন্যের এই সকল শস্য মোহবশতঃ যে নির্বোধ মানুষ হরণ করে; মহারাজ! সেই মানুষ পরজন্মে নির্লজ্জ মূষিকরূপে উৎপন্ন হয় ॥৭০—৭১॥

মহারাজ নরনাথ! তাহার পর মূষিক মৃত্যুর পরে পরলোকে যাইয়া, পুনরায় শূকররূপে জন্মগ্রহণ করে এবং শূকররূপে জন্মিবামাত্রই রোগে মরিয়া যায় ॥৭২॥

রাজা! তৎপরে সেই মূঢ়, সেই কর্ম্মের ফলে কুক্কুর হইয়া জন্মে এবং কুক্কুর হইয়া জন্মিয়া, পাঁচ বৎসর থাকিয়া তাহার পরে মানুষ হয় ॥৭৩॥

মানুষ পরস্ত্রী সংসর্গ করিয়া ব্যাঘ্রবিশেষ (কেন্দুয়া বাঘ) হয়, তৎপরে ক্রমশঃ কুক্কুর, শৃগাল, গৃধ্র, সর্প, কাক ও বক হইয়া জন্মগ্রহণ করে ॥৭৪॥

ভ্রাতুর্ভার্য্যাং তু পাপাত্মা যো ধর্ষয়তি মোহিতঃ।
পুংস্কোকিলত্বমাপ্নোতি সোহপি সংবৎসরং নৃপ। ॥৭৫॥
সখিভার্য্যাং গুরোর্ভার্য্যাং রাজভার্য্যাং তথৈব চ।
প্রধর্ষয়িত্বা কামায় মৃতো জায়তি শূকরঃ ॥৭৬॥
শূকরঃ পঞ্চ বর্ষাণি দশ বর্ষাণি বৈ বৃকঃ।
বিড়ালঃ পঞ্চ বর্ষাণি দশ বর্ষাণি কুক্কুটঃ ॥৭৭॥
পিপীলিকস্তু মাসাংস্ত্রীন্ কীটঃ স্যান্মাসমেব তু।
এতানাসাদ্য সংসারান্ কৃমিযোনৌ প্রজায়তে ॥৭৮॥ (যুগ্মকম্)
তত্র জীবতি মাংসাংস্তু কৃমিযোনৌ চতুর্দ্দশ।
ততোহধর্ম্মক্ষয়ং কৃত্বা পুনর্জায়তি মানবঃ ॥৭৯॥
উপস্থিতে বিবাহে তু যজ্ঞে দানেহথ বা বিভো!।
মোহাৎ করোতি যো বিঘ্নং স মৃতো জায়তে কৃমিঃ ॥৮০॥

### ভারতকৌমুদী

ভ্রাতুরিতি। পুমাংশ্চাসৌ কোকিলশ্চেতি পুংস্কোকিলস্তস্য ভাবস্তৎ ॥৭৫॥
সখীতি। প্রধর্ষয়িত্বেতি যবভাব আর্ষঃ ॥৭৬॥
শূকর ইতি। শূকরাদিরূপেণ স্থিত্বেতি শেষঃ, সংসারান্ জন্মানি ॥৭৭—৭৮॥
তত্রেতি। অধর্ম্মক্ষয়ং কৃত্বা নানাদুঃখভোগেনেতি শেষঃ ॥৭৯॥
উপেতি। মৃতো যমলোকে নরকদুঃখমনুভূয়েতি শেষঃ ॥৮০॥

রাজা! যে পাপাত্মা মোহিত হইয়া ভ্রাতৃভার্য্যাগমন করে; সেই মানুষ এক বৎসর যাবৎ পুংস্কোকিল হইয়া জীবিত থাকে ॥৭৫॥

মানুষ কাম চরিতার্থ করিবার জন্য সখার স্ত্রী, গুরুপত্নী ও রাজমহিষী গমন করিয়া মৃত্যুর পরে শূকর হইয়া জন্মগ্রহণ করে ॥৭৬॥

সেই শূকর হইয়া পাঁচ বৎসর, ব্যাঘ্রবিশেষ হইয়া দশ বৎসর, বিড়াল হইয়া পাঁচ বৎসর, কুক্কুট হইয়া দশ বৎসর, পিপীলিকা হইয়া তিন মাস এবং কীট হইয়া এক মাস জীবিত থাকে। এই সকল জন্মগ্রহণের পরে কৃমিযোনিতে জন্মে ॥৭৭—৭৮॥

সেই কৃমিরূপে চৌদ্দ মাস জীবিত থাকে। তাহার পর নানা দুঃখ ভোগদ্বারা পাপক্ষয় করিয়া পুনরায় মানুষ হইয়া জন্মগ্রহণ করে ॥৭৯॥

রাজা! যে লোক মোহবশতঃ উপস্থিত বিবাহ, যজ্ঞ কিংবা দানকার্য্যে বিঘ্ন করে, সেই লোক মৃত্যুর পরে কৃমি হইয়া উৎপন্ন হয় ॥৮০॥

(৭৭) দশ বর্ষাণি শাবিধঃ—পি।

কৃমির্জীবতি বর্ষাণি দশ পঞ্চ চ ভারত !।
অধর্মস্য ক্ষয়ং কৃত্বা ততো জায়তি মানুষঃ ॥৮১॥
পূর্ব্বং দত্ত্বা তু যঃ কন্যাং দ্বিতীয়ে দাতুমিচ্ছতি।
সোঽপি রাজন্ ! মৃতো জন্তুঃ কৃমিযোনৌ প্রজায়তে ॥৮২॥
তত্র জীবতি বর্ষাণি ত্রয়োদশ যুধিষ্ঠির !।
অধর্ম্মসংক্ষয়ে যুক্তস্ততো জায়তি মানবঃ ॥৮৩॥
দেবকার্য্যমকৃত্বা তু পিতৃকার্য্যমথাপি বা।
অনির্বাপ্য সমশ্নন্ বৈ মৃতো জায়তি বায়সঃ ॥৮৪॥
বায়সঃ শতবর্ষাণি ততো জায়তি কুক্কুটঃ।
জায়তে ব্যালকশ্চাপি মাসং তস্মাত্তু মানুষঃ ॥৮৫॥
জ্যেষ্ঠং পিতৃসমঞ্চাপি ভ্রাতরং যোঽবমন্যতে।
সোঽপি মৃত্যুমুপাগম্য ক্রৌঞ্চযোনৌ প্রজায়তে ॥৮৬॥

---

ভারতকৌমুদী

কৃমিরিতি। অধর্মস্য তদ্বিবাহকরণপাপস্য ক্ষয়ং কৃত্বা দুঃখভোগেনেতি শেষঃ ॥৮১॥
পূর্ব্বমিতি। দত্ত্বা অন্যস্মিন্ দানায় বাগ্দানং কৃত্বা ॥৮২॥
তত্রেতি। যুক্তো দারুণকষ্টভোগেন প্রবৃত্তঃ ॥৮৩॥
দেবেতি। অনির্ব্বাপ্য সৎপাত্রায়াদত্ত্বা, সমশ্নন্ ধনং ভুঞ্জন্ ॥৮৪॥
বায়স ইতি। শতবর্ষাণি জীবিত্বেতি শেষঃ। ব্যালকঃ কুৎসিতঃ সর্পঃ। তস্মাচ্চ মানুষো জায়তে ॥৮৫॥

---

ভরতনন্দন ! সেই কৃমি পনর বৎসর জীবিত থাকে ; তখন সে দারুণ দুঃখ ভোগের ফলে পূর্ব্ব পাপ ক্ষয় করিয়া তাহার পর মানুষ হইয়া উৎপন্ন হয় ॥৮১॥

রাজা ! যে লোক প্রথমে অন্য পাত্রকে কন্যা দান করিবার কথা দিয়া পরে আবার তদ্ভিন্ন পাত্রকে সেই কন্যাই দান করিবার ইচ্ছা করে ; সেই লোকও মৃত্যুর পরে কৃমিযোনিতে জন্মগ্রহণ করিয়া থাকে ॥৮২॥

যুধিষ্ঠির ! সেই কৃমি অবস্থায় সে তের বৎসর জীবিত থাকে ; তৎকালে সে দারুণ কষ্টভোগ করায় পাপক্ষয়ে প্রবৃত্ত থাকে বলিয়া তাহার পরে মানুষ হইয়া উৎপন্ন হয় ॥৮৩॥

মানুষ দেবকার্য্য বা পিতৃকার্য্য না করিয়া কিংবা সৎপাত্রে কেবলই ধন ভোগ করিতে থাকিলে, মৃত্যুর পরে কাক হইয়া জন্মগ্রহণ করে ॥৮৪॥

সেই কাক শতবর্ষ জীবিত থাকিয়া পরে কুক্কুট হয়, তাহার পর আবার ক্রূর সর্প হইয়া জন্মগ্রহণ করে ; সেই অবস্থায় এক মাস থাকিয়া তাহার পরে মানুষ হইয়া উৎপন্ন হয় ॥৮৫॥

ক্রৌঞ্চো জীবতি বর্ষন্তু ততো জায়তি চীরকঃ।
ততো নিধনমাপন্নো মানুষত্বমুপাশ্নুতে ॥৮৭॥
বৃষলো ব্রাহ্মণীং গত্বা কৃমিযোনৌ প্রজায়তে।
ততঃ সম্প্রাপ্য নিধনং জায়তে শূকরঃ পুনঃ ॥৮৮॥
শূকরো জাতমাত্রস্তু রোগেণ ম্রিয়তে নৃপ!।
শ্বা ততো জায়তে মূঢ়ঃ কর্ম্মণা তেন পার্থিব! ॥৮৯॥
শ্বা ভূত্বা কৃতকর্ম্মাসৌ জায়তে মানুষস্ততঃ।
তত্রাপত্যং সমুৎপাদ্য মৃতো জায়েত মূষিকঃ ॥৯০॥
কৃতঘ্নস্তু মৃতো রাজন্! যমস্য বিষয়ং গতঃ।
যমস্য পুরুষৈঃ ক্রুদ্ধৈর্বধং প্রাপ্নোতি দারুণম্ ॥৯১॥

---

ভারতকৌমুদী

জ্যেষ্ঠমিতি। ক্রৌঞ্চস্য বকপক্ষিবিশেষস্য যোনৌ ॥৮৬॥

ক্রৌঞ্চ ইতি। চীরকঃ ক্ষুদ্রপক্ষিবিশেষঃ। উপাশ্নুতে প্রাপ্নোতি ॥৮৭॥

বৃষল ইতি। বৃষলঃ শূদ্রঃ। নিধনং মৃত্যুম্ ॥৮৮॥

শূকর ইতি। শ্বা কুক্কুরঃ, তেন কর্ম্মণা ব্রাহ্মণীগমনেন ॥৮৯॥

শ্বেতি। কৃতানি কর্ম্মাণি উচ্ছিষ্টভোজনাদীনি যেন সঃ ॥৯০॥

কৃতঘ্ন ইতি। উপকর্ত্তুরপকর্ত্তা কৃতঘ্নঃ, বিষয়ং লোকম্। বধং বধোপযোগিপ্রহারম্ ॥৯১॥

যে ব্যক্তি পিতৃতুল্য জ্যেষ্ঠ ভ্রাতাকে অবজ্ঞা করে, সেই ব্যক্তিও মৃত্যুর পরে ক্রৌঞ্চ-(কোঁচবক) যোনিতে জন্মগ্রহণ করিয়া থাকে ॥৮৬॥

সেই কোঁচবক এক বৎসর জীবিত থাকে; তৎপরে চড়ুইপাখী হইয়া জন্মে; তদনন্তর মৃত্যুমুখে পতিত হইয়া মানুষত্ব লাভ করে ॥৮৭॥

শূদ্র ব্রাহ্মণী গমন করিয়া মৃত্যুর পরে কৃমিযোনিতে জন্মগ্রহণ করে; সেই সেই জন্মেও মৃত্যুর পরে, আবার শূকর হইয়া উৎপন্ন হয় ॥৮৮॥

নরনাথ রাজা! সেই শূকর জন্মিবামাত্র রোগে মরিয়া যায়; তাহার পর সেই মূঢ় সেই কর্ম্মের ফলে কুক্কুর হইয়া জন্মে ॥৮৯॥

সে কুক্কুর হইয়া নিজের অনুরূপ কর্ম্ম করিয়া তৎপরে মানুষ হয়; সেই মনুষ্যজন্মে সন্তান উৎপাদন করিয়া মৃত্যুর পরে মূষিক হইয়া জন্মে ॥৯০॥

রাজা! কৃতঘ্ন মানুষ মৃত্যুর পরে যমলোকে যাইয়া, ক্রুদ্ধ যমপুরুষগণের হস্তে দারুণ প্রহার প্রাপ্ত হয় ॥৯১॥

---

(৯০) মৃতো জায়তি মূষিকঃ—পি।

দণ্ডং সমুদ্গরং শূলমগ্নিকুম্ভঞ্চ দারুণম্ ।
অসিপত্রবনং ঘোরবালুকং কূটশাল্মলীম্ ॥৯২॥
এতাশ্চান্যাশ্চ বহ্বীঃ স যমস্য বিষয়ং গতঃ ।
যাতনাঃ প্রাপ্য তত্রোগ্রাস্ততো বধ্যতি ভারত ! ॥৯৩॥ (যুগ্মকম্)
ততো হতঃ কৃতঘ্নঃ স তত্রোগ্রৈর্ভরতর্ষভ ! ।
সংসারচক্রমাসাদ্য কৃমিযোনৌ প্রজায়তে ॥৯৪॥
কৃমির্ভবতি বর্ষাণি দশ পঞ্চ চ ভারত ! ।
ততো গর্ভং সমাসাদ্য তত্রৈব ম্রিয়তে শিশুঃ ॥৯৫॥
ততো গর্ভশতৈর্জন্তুর্বহুভিঃ সম্প্রপদ্যতে ।
সংসারাংশ্চ বহূন্ গত্বা ততস্তির্য্যক্ষু জায়তে ।৯৬॥
ততো দুঃখমনুপ্রাপ্য বহুর্ষগণানিহ ।
অপুনর্ভবসংযুক্তস্ততঃ কূর্ম্মঃ প্রজায়তে ॥৯৭॥

ভারতকৌমুদী

দণ্ডমিতি। দণ্ডাদীনি শস্ত্রাণি, অগ্নিকুম্ভাদয়ো যাতনাজনকা বস্তুবিশেষাঃ। এতা এতৎ-কৃতাঃ। বধ্যতি বধ্যতে ॥৯২—৯৩॥

তত ইতি। উগ্রৈর্ভীষণৈর্যমপুরুষৈঃ ॥৯৪॥

কৃমিরিতি। ভবতি তিষ্ঠতি। গর্ভং জনন্যা গর্ভধারণস্থানম্ ॥৯৫॥

তত ইতি। সম্প্রপদ্যতে সম্বন্ধং প্রাপ্নোতি। সংসারান্ জন্মানি ॥৯৬॥

তত ইতি। অপুনর্ভবেন মনুষ্যযোনাবপুনর্জ্জন্মনা সংযুক্তঃ ॥৯৭॥

---

ভরতনন্দন! সেই কৃতঘ্ন যমলোকে যাইয়া দণ্ড, মুদ্গর ও শূল এবং অগ্নিকুম্ভ, দারুণ অসিপত্রবন, ঘোর বালুক ও কূটশাল্মলী—এই সকল ঘটিত আর অন্য প্রকার ও বহুতর ভীষণ যাতনা ভোগ করিয়া তাহার পর সেই যম-পুরুষগণের হস্তে নিহত হয় ॥৯২—৯৩॥

ভরতশ্রেষ্ঠ! তাহার পর সেই কৃতঘ্ন সেই যমলোকে ভীষণ যমপুরুষগণ-কর্ত্তৃক নিহত হইয়া, সংসারে আসিয়া কৃমিযোনিতে জন্মগ্রহণ করে ॥৯৪॥

ভরতনন্দন! সেই কৃমি, পঞ্চদশ বৎসর জীবিত থাকে; তাহার পর জননীর উদরে যাইয়া সেই স্থানেই শিশু অবস্থায় মরিয়া যায় ॥৯৫॥

তদনন্তর, সেই কৃমি বহু শত গর্ভের সম্পর্ক প্রাপ্ত হয়; তাহার পর আবার বহুজন্ম লাভ করিয়া তির্য্যক্‌যোনিতে জন্মে ॥৯৬॥

---

(৯২) অসিপত্রবনং ঘোরং বালুকাং কূটশল্মলীম্—পি।

দধি হৃত্বা বকশ্চাপি প্লবো মৎস্যানসংস্কৃতান্।
চোরয়িত্বা তু দুর্ব্বুদ্ধির্মধুদংশঃ প্রজায়তে ॥৯৮॥
ফলং বা মূলকং হৃত্বা অপূপং বা পিপীলিকঃ।
চোরয়িত্বা চ নিষ্পাবং জায়তে হলগোলকঃ ॥৯৯॥
পায়সং চোরয়িত্বা তু তিত্তিরিত্বমবাপ্নুতে।
হৃত্বা পিষ্টময়ং পূপং কুম্ভোলূকঃ প্রজায়তে ॥১০০॥
অয়ো হৃত্বা তু দুর্ব্বুদ্ধির্ব্বায়সো জায়তে নরঃ।
কাংস্যং হৃত্বা তু দুর্ব্বুদ্ধির্হারীতো জায়তে নরঃ ॥১০১॥
রাজতং ভাজনং হৃত্বা কপোতঃ সম্প্রজায়তে।
হৃত্বা তু কাঞ্চনং ভাণ্ডং কৃমিযোনৌ প্রজায়তে ॥১০২॥

---

ভারতকৌমুদী

দধীতি। দধি হৃত্বা বকঃ পক্ষী প্রজায়তে, অসংস্কৃতানপক্বান্ মৎস্যান্ হৃত্বা প্লবঃ কারণ্ডবঃ পক্ষী প্রজায়তে, মধু চোরয়িত্বা চ দংশো নাম মক্ষিকাবিশেষঃ প্রজায়তে ॥৯৮॥

ফলমিতি। অপূপং পিষ্টকম্। নিষ্পাবং রাজমাষম্, হলগোলকঃ কীটবিশেষঃ ॥৯৯॥

পায়সমিতি। পিষ্টময়ং পিষ্টকনির্ম্মিতম্, কুম্ভোলূকঃ পেচকবিশেষঃ ॥১০০॥

অয় ইতি। অয়ো লৌহম্। হারীতো নাম পক্ষী ॥১০১॥

রাজতমিতি। রাজতং রৌপ্যময়ম্। ভাণ্ডং ভূষণং পাত্রং বা ॥১০২॥

ভারতভাবদীপঃ

গর্ভত্বমপ্রাপ্তঃ সূক্ষ্মশরীরাবচ্ছিন্নস্তীব্রপাপযোগাদ্যাতনাং লভত ইত্যর্থঃ ॥৩৫—৯৮॥ নিষ্পাবং রাজমার্ষম্, হলগোলকঃ দীর্ঘপুচ্ছো গোলরূপী কীটবিশেষঃ ॥৯৯॥ কুম্ভোলুক উলূকজাতিভেদঃ

---

তৎপরে সেই তির্য্যক্ বহু বৎসর যাবৎ দুঃখ ভোগ করিয়া মনুষ্যযোনিতে না জন্মিয়া কূর্ম্ম হইয়া জন্মগ্রহণ করে ॥৯৭॥

দুর্ব্বুদ্ধি মানুষ দধি হরণ করিয়া বক হয়, অপক্ক মৎস্য হরণ করিয়া কারণ্ডব পক্ষী হইয়া থাকে আর মধু চুরি করিয়া দংশ (ডাঁশ) হয় ॥৯৮॥

মানুষ ফল, মূল বা পিষ্টক হরণ করিয়া পিপীলিকা হয় এবং রাজমাষ চুরি করিয়া গোলাকার কীট হইয়া থাকে ॥৯৯॥

মানুষ পায়স চুরি করিয়া তিত্তিরিপক্ষী হয় এবং পিটুলির পিঠা হরণ করিয়া পেচক হইয়া জন্মে ॥১০০॥

দুর্ম্মতি মানুষ লৌহ হরণ করিয়া কাক হইয়া জন্মে এবং কাংস্য চুরি করিয়া হারীতপক্ষী হয় ॥১০১॥

---

(১০২) কপোতঃ সম্প্রপদ্যতে···পি।

পত্রোর্ণং চোরয়িত্বা তু কৃকলত্বং নিগচ্ছতি।
কৌশিকং তু ততো হৃত্বা নরো জায়তি বর্ত্তকঃ ॥১০৩॥
অংশুকং চোরয়িত্বা তু শুকো জায়তি মানবঃ।
চোরয়িত্বা দুকূলং তু মৃতো হংসঃ প্রজায়তে ॥১০৪॥
ক্রৌঞ্চঃ কার্পাসিকং হৃত্বা মৃতো জায়তি মানবঃ।
চোরয়িত্বা নরঃ পট্টং ত্বাবিকঞ্চৈব ভারত ! ॥১০৫॥
ক্ষৌমঞ্চ বস্ত্রমাদায় শশো জন্তুঃ প্রজায়তে।
বর্ণান্ হৃত্বা তু পুরুষো মৃতো জায়তি বর্হিণঃ ॥১০৬॥
হৃত্বা রক্তানি বস্ত্রাণি জায়তে জীবজীবকঃ।
বর্ণকাদীংস্তথা গান্ধাংশ্চোরয়িত্বেহ মানবঃ ॥১০৭॥
ছুচ্ছুন্দরিত্বমাপ্নোতি রাজন্ ! লোভপরায়ণঃ।
তত্র জাবতি বর্ষাণি ততো দশ চ পঞ্চ চ ॥১০৮॥

ভারতকৌমুদী

পত্রোর্ণমিতি। পত্রোর্ণং কৌশেয়বস্ত্রম, কৃকলত্বং কৃকলাসত্বম্, কৌশিকং কুশময়মাসনম্। বর্ত্তকঃ পক্ষিবিশেষঃ ॥১০৩॥

অংশুকমিতি। অংশুকং শণসূত্রময়ং বস্ত্রম্। দুকূলং পট্টবস্ত্রম্ ॥১০৪॥

ক্রৌঞ্চ ইতি। কার্পাসিকং কার্পাসসূত্রময়ং বস্ত্রম্। আবিকং মেষলোমজাতং বস্ত্রম্ ॥১০৫॥

ক্ষৌমমিতি। আদায় অপহৃত্য, শশো হরিণবিশেষঃ। বর্ণান্ হরিতালাদীন্, বর্হিণো ময়ূরঃ ॥১০৬॥

মানুষ রৌপ্যপাত্র হরণ করিয়া কপোত হইয়া জন্মে, আর স্বর্ণপাত্র হরণ করিয়া কৃমিযোনিতে উৎপন্ন হয় ॥১০২॥

মানুষ কুশময় বস্ত্র হরণ করিয়া কৃকলাস হয় এবং কুশময় আসন হরণ করিয়া বর্ত্তকপক্ষী হইয়া থাকে ॥১০৩॥

মানুষ শণসূত্র নির্ম্মিত বস্ত্র হরণ করিয়া শুকপক্ষী হইয়া জন্মে; আর পট্টবস্ত্র চুরি করিয়া মৃত্যুর পরে হংস হইয়া জন্মগ্রহণ করে ॥১০৩॥

ভরতনন্দন ! মানুষ কার্পাসসূত্রনির্ম্মিত বস্ত্র হরণ করিয়া মৃত্যুর পরে ক্রৌঞ্চ-(কোঁচবক) পক্ষী হইয়া উৎপন্ন হয় এবং মেষলোমনির্ম্মিত পট্টবস্ত্র চুরি করিয়াও ক্রৌঞ্চই হয় ॥১০৫॥

মানুষ মৌক্ষবসন অপহরণ করিয়া শশ (হরিণবিশেষ) হইয়া জন্মগ্রহণ করে এবং হরিতালপ্রভৃতি বর্ণ চুরি করিয়া মৃত্যুর পরে ময়ূর হয় ॥১০৬॥

অধর্ম্মস্য ক্ষয়ং গত্বা ততো জায়তি মানুষঃ।
চোরয়িত্বা পয়শ্চাপি বলাকা সংপ্রজায়তে ॥১০৯॥ (বিশেষকম্)
যস্তু চোরয়তে তৈলং নরো মোহসমন্বিতঃ।
সোঽপি রাজন্! মৃতো জন্তুস্তৈলপায়ী প্রজায়তে ॥১১০॥
অশস্ত্রং পুরুষং হত্বা সশস্ত্রঃ পুরুষাধমঃ।
অর্থার্থী যদি বা বৈরী স মৃতো জায়তে খরঃ ॥১১১॥
খরো জীবতি বর্ষে দ্বে ততঃ শস্ত্রেণ বধ্যতে।
স মৃতো মৃগযোনৌ তু নিত্যোদ্বিগ্নোঽভিজায়তে ॥১১২॥
মৃগো বধ্যতি শস্ত্রেণ গতে সংবৎসরে তু সঃ।
হতো মৃগস্ততো মীনঃ সোঽপি জালেন বধ্যতে ॥১১৩॥

ভারতকৌমুদী

রক্তেতি। জীবজীবকঃ পক্ষিবিশেষঃ, বর্ণকাদীন্ দ্রবীকৃতহরিতালাদীন্, ছুচ্ছুন্দরিঃ মূষিকবিশেষম্। অধর্ম্মস্য ক্ষয়ং গত্বা অত্যন্তদুঃখভোগেনেতি শেষঃ। পয়ো দুগ্ধম্, বলাকা পক্ষিবিশেষঃ ॥১০৭—১০৯॥

য ইতি। তৈলপায়ী গৃহস্থিতক্ষুদ্রপক্ষিবিশেষঃ ॥১১০॥

অশস্ত্রমিতি। অর্থার্থী ধনলোভী, বৈরী শত্রুঃ ॥১১১॥

খর ইতি। বধ্যতে অন্যেন স খর ইতি শেষঃ ॥১১২॥

মৃগ ইতি। বধ্যতি অন্যেন বধ্যতে। বধ্যতে সংযম্যতে ॥১১৩॥

---

রক্তবস্ত্র হরণ করিয়া চকোরপক্ষী হয় এবং লোভী মানুষ তরলবর্ণ (রং) ও গন্ধদ্রব্য হরণ করিয়া ছুঁচো হইয়া থাকে। রাজা! সেই অবস্থায় সে পনর বৎসর জীবিত থাকে; পরে ভোগে পাপক্ষয় করিয়া মানুষ হয়। দুগ্ধ হরণ করিয়া বকপক্ষী হইয়া উৎপন্ন হয় ॥১০৭—১০৯॥

রাজা! যে মানুষ মোহাবিষ্ট হইয়া তৈল চুরি করে, সেও মৃত্যুর পরে তৈলপায়ী (তেলাপোকা) হইয়া উৎপন্ন হয় ॥১১০॥

ধনলোভী বা শত্রুস্বরূপ অস্ত্রধারী নরাধম নিরস্ত্র মানুষকে বধ করিয়া, মৃত্যুর পরে গর্দ্দভ হইয়া জন্মগ্রহণ করে ॥১১১॥

সেই গর্দ্দভ, দুই বৎসর জীবিত থাকে; তাহার পর অস্ত্রদ্বারাই নিহত হয়; তদনন্তর সে মৃত্যুর পরে সর্ব্বদা হরিণ হইয়া উৎপন্ন হয় ॥১১২॥

সেই হরিণ আবার এক বৎসর অতীত হইলে অস্ত্রদ্বারাই নিহত হয়,

মাসে চতুর্থে সংপ্রাপ্তে শ্বাপদঃ সংপ্রজায়তে।
শ্বাপদো দশ বর্ষাণি দ্বীপী বর্ষাণি পঞ্চ চ ॥১১৪॥
ততস্তু নিধনং প্রাপ্তঃ কালপর্য্যায়চোদিতঃ।
অধর্ম্মস্য ক্ষয়ং কৃত্বা ততো জায়তি মানুষঃ ॥১১৫॥
স্ত্রিয়ং হত্বা তু দুর্বুদ্ধির্যমস্য বিষয়ং গতঃ।
বহূন্ ক্লেশান্ সমাসাদ্য সংসারাংশ্চৈব বিংশতিম্ ॥১১৬॥
ততঃ পশ্চান্মহারাজ কৃমিযোনৌ প্রজায়তে।
কৃমির্বিংশতিবর্ষাণি ভূত্বা জায়তি মানুষঃ ॥১১৭॥ (যুগ্মকম্)
ভোজনং চোরয়িত্বা তু মক্ষিকা জায়তে নরঃ।
মক্ষিকা সঙ্ঘবশগো বহূন্মাসান্ ভবত্যুত ॥১১৮॥
ততঃ পাপক্ষয়ং কৃত্বা মানুষত্বমবাপ্নুতে।
ধান্যং হৃত্বা তু পুরুষো লোমশঃ সংপ্রজায়তে ॥১১৯॥

ভারতকৌমুদী

মাস ইতি। শ্বাপদো হিংস্রো জন্তুঃ। দ্বীপী হস্তী জীবতীতি শেষঃ ॥১১৪॥
তত ইতি। কালস্য পর্য্যায়েণ ক্রমেণ চোদিতঃ প্রেরিতঃ, স দ্বীপী ॥১১৫॥
স্ত্রিয়মিতি। বিষয়ং লোকম্। সংসারান্ জন্মানি। ভূত্বা স্থিত্বা ॥১১৬—১১৭॥
ভোজনমিতি। ভুজ্যতে যত্তদ্ভোজনমন্নম্। ভবতি তিষ্ঠতি ॥১১৮॥

নিহত হইয়া তদনন্তর মৎস্যরূপে জন্মগ্রহণ করে; সেই জন্মেও সে জালে বদ্ধ হয় ॥১১৩॥

সেই মৎস্য কোন প্রকারে জাল হইতে উদ্ধার পাইয়া চতুর্থ মাসে মৃত্যুমুখে পতিত হইয়া হিংস্র জন্তুরূপে জন্মগ্রহণ করে; সেই হিংস্র জন্তু দশ বৎসর জীবিত থাকিয়া মৃত্যুর পরে হস্তী হয় সেই হস্তীও পাঁচ বৎসর জীবিত থাকে ॥১১৪॥

তাহার পর সেই হস্তী কালক্রমে মৃত্যুমুখে পতিত হইয়া পূর্ব্বোক্ত নানা জন্মে সেই পাপের ক্ষয় করিয়া তাহার পর মানুষ হইয়া জন্মগ্রহণ করে ॥১১৫॥

মহারাজ! দুর্বুদ্ধি মানুষ, স্ত্রীহত্যা করিয়া যমলোকে যাইয়া বহু ক্লেশ পাইয়া, বিংশতি বার বিভিন্ন যোনিতে জন্মিয়া, পরে কৃমিযোনিতে উৎপন্ন হয়। সেই কৃমি বিংশতি বৎসর জীবিত থাকিয়া মৃত্যুর পরে মানুষ হইয়া জন্মগ্রহণ করে ॥১১৬—১১৭॥

মানুষ খাদ্য চুরি করিয়া মক্ষিকা হয় এবং সে মক্ষিকাসমূহের বশীভূত থাকিয়া বহু মাস জীবিত থাকে ॥১১৮॥

তথা পিণ্যাকসংমিশ্রমশনং চোরয়েন্নরঃ।
স জায়তে বভ্রুসমো দারুণো মূষিকো নরঃ॥১২০॥
দশন্ বৈ মানুষান্নিত্যং পাপাত্মা স বিশাংপতে!।
ঘৃতং হৃত্বা তু দুর্ব্বুদ্ধিঃ কাকমদ্গুঃ প্রজায়তে॥১২১॥
মৎস্যমাংসমথো হৃত্বা কাকো জায়তি দুর্ম্মতিঃ।
লবণং চোরয়িত্বা তু চিরিকাকঃ প্রজায়তে॥১২২॥
বিশ্বাসেন তু নিক্ষিপ্তং যো বৈ নিহ্নোতি মানবঃ।
স গতায়ুর্নরস্তাত! মৎস্যযোনৌ প্রজায়তে॥১২৩॥

---

ভারতকৌমুদী

তত ইতি। লোমশঃ সর্ব্বগাত্র এব লোমবান্॥১১৯॥

তথেতি। পিণ্যাকসংমিশ্রং তিলকল্কযুক্তম্, অশনং খাদ্যম্। বভ্রুসমশ্ছাগসদৃশো বিশালঃ॥১২০॥

দশন্নিতি। দশন্ দংশং কুর্ব্বন্, পাপাত্মা ভবতি। "কাকমদ্গুঃ শৃঙ্গবান্ জলপক্ষী"তি নীলকণ্ঠঃ॥১২১॥

মৎস্যেতি। চিরিকাকঃ ক্ষুদ্রবায়সঃ॥১২২॥

বিশ্বাসেনেতি। নিক্ষিপ্তং ন্যাসীকৃতং বস্তু, নিহ্নোতি গোপয়তি॥১২৩॥

ভারতভাবদীপঃ

॥১০০॥ হারিতঃ পক্ষিবিশেষঃ॥১০১—১০২॥ পত্রোর্ণং ধৌতকৌশেয়ম্॥১০৩—১০৬॥ বর্ণান্ হরিতালাদীন্॥১০৭—১২০॥ কাকমদ্গুঃ শৃঙ্গবান্ জলপক্ষী॥১২১—১২২॥

ইতি শ্রীমহাভারতে অনুশাসনপর্ব্বণি দানধর্ম্মে নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে অষ্টনবতিতমোঽধ্যায়ঃ॥৯৮॥

তাহার পর সেই মক্ষিকা, কষ্টভোগে পাপক্ষয় করিয়া মানুষত্ব লাভ করে। আর মানুষ, ধান্য হরণ করিয়া মৃত্যুর পরে লোমশ হইয়া জন্মে॥১১৯॥

যে মানুষ তিলকল্কযুক্ত খাদ্যদ্রব্য চুরি করে, সেই মানুষ মৃত্যুর পরে ছাগলের ন্যায় বৃহৎ ভীষণ মূষিক হইয়া উৎপন্ন হয়॥১২০॥

নরনাথ! সেই মূষিক সর্ব্বদা মনুষ্যগণকে দংশন করিতে থাকিয়া আরও পাপী হয় এবং দুর্ব্বুদ্ধি মানুষ ঘৃত হরণ করিয়া জলচারী পক্ষী হইয়া থাকে॥১২১॥

দুর্ম্মতি মানুষ মৎস্য ও মাংস হরণ করিয়া পরজন্মে কাক হয় এবং লবণ চুরি করিয়া ক্ষুদ্র কাক হইয়া থাকে॥১২২॥

বৎস! অন্যে বিশ্বাসবশতঃ যে বস্তু গচ্ছিত রাখে; যে লোক, সেই বস্তু গোপন করে; সেই লোক মৃত্যুর পরে মৎস্যযোনিতে জন্মিয়া থাকে॥১২৩॥

মৎস্যযোনিমনুপ্রাপ্য মৃতো জায়তি মানুষঃ।
মনুষ্যত্বমনুপ্রাপ্য ক্ষীণায়ুরুপপদ্যতে ॥১২৪॥
পাপানি তু নরাঃ কৃত্বা তির্য্যগ্‌জায়ন্তি ভারত!।
ন চাত্মনঃ প্রমাণং তে ধর্ম্মং জানন্তি কিঞ্চন ॥১২৫॥
যে পাপানি নরাঃ কৃত্বা নিরস্যন্তি ব্রতৈঃ সদা।
সুখদুঃখসমাযুক্তা ব্যথিতাস্তে ভবন্ত্যুত ॥১২৬॥
অসংবাসাঃ প্রজায়ন্তে ম্লেচ্ছাশ্চাপি ন সংশয়ঃ।
নরাঃ পাপসমাচারা লোভমোহসমন্বিতাঃ ॥১২৭॥
বর্জ্জয়ন্তি চ পাপানি জন্মপ্রভৃতি যে নরাঃ।
অরোগা রূপবন্তস্তে ধনিনশ্চ ভবন্ত্যুত ॥১২৮॥
স্ত্রিয়োঽপ্যেতেন কল্পেন কৃত্বা পাপমবাপ্নুয়ুঃ।
এতেষামেব জন্তূনাং ভার্য্যাত্বমুপযান্তি তাঃ।
পরস্বহরণে দোষাঃ সর্ব্ব এব প্রকীর্ত্তিতাঃ ॥১২৯॥

---

ভারতকৌমুদী

মৎস্যেতি। ক্ষীণায়ুরল্পে বয়স্যেব নষ্টায়ুঃ, উপপদ্যতে ভবতি ॥১২৪॥

পাপানীতি। তির্য্যগিতি বিভক্তিলোপ আর্ষঃ। প্রমাণং সুখলাভে বিশ্বস্তম্ ॥১২৫॥

য ইতি। নিরস্যন্তি ক্ষপয়ন্তি, ব্রতৈশ্চান্দ্রায়ণাদিভিঃ। পাপনিরাশাৎ পরং সুখং তৎ-পূর্ব্বঞ্চ দুঃখং তাভ্যাং সমাযুক্তাঃ, পাপা নিরাশে চ ব্যর্থতা ভবন্তি ॥১২৬॥

অসংবাসা ইতি। অসংবাসাঃ সহবাসাযোগ্যাঃ। "গোমাংসখাদকো যশ্চ বিরুদ্ধং বহু ভাষতে। সর্ব্বাচারবিহীনশ্চ ম্লেচ্ছ ইত্যভিধীয়তে॥" ইতি প্রায়শ্চিত্ততত্ত্বধৃতা স্মৃতিঃ ॥১২৭॥

বর্জ্জয়ন্তীতি। রূপবন্তঃ সুন্দরাকৃতয়ঃ ॥১২৮॥

মৎস্যযোনিতে জন্মিয়া মৃত্যুর পরে মানুষ হয় এবং মানুষ হইয়া অল্প বয়সেই মরিয়া যায় ॥১২৪॥

ভরতনন্দন! মনুষ্যগণ পাপ করিয়া মনুষ্যেতর প্রাণী হইয়া থাকে; কিন্তু তাহারা নিজের বিশ্বাস স্থান বলিয়া কোন ধর্ম্মকেই জানে না ॥১২৫॥

যে সকল মানুষ পাপ করিয়া আবার সর্ব্বদা চান্দ্রায়ণাদি প্রায়শ্চিত্তদ্বারা সেই পাপের ক্ষয় করে; তাহারা প্রায়শ্চিত্তের পরে সুখী এবং পূর্ব্বে দুঃখী ও ব্যথিত হয় ॥১২৬॥

লোভী, মোহী ও পাপাচারী মানুষেরা এবং ম্লেচ্ছেরা সজ্জনের সহবাসের অযোগ্য হয়, এবিষয়ে কোন সন্দেহ নাই ॥১২৭॥

যে সকল মানুষ জন্মাবধি পাপকার্য্য বর্জ্জন করেন, তাঁহারা রোগশূন্য, রূপবান্ ও ধনবান্ হন ॥১২৮॥

এতদ্ধি লেশমাত্রেণ কথিতং তে ময়ানঘ ! ।
অপরস্মিন্ কথাযোগে ভূয়ঃ শ্রোষ্যসি ভারত ! ॥১৩০॥
এতন্ময়া মহারাজ ! ব্রহ্মণো গদতঃ পুরা ।
সুরর্ষীণাং শ্রুতং মধ্যে পৃষ্টশ্চাপি যথাতথম্ ॥১৩১॥
ময়াপি তচ্চ কাৎর্স্ন্যেন যথাবদনুবর্ণিতম্ ।
এতচ্ছ্রুত্বা মহারাজ ! ধর্ম্মে কুরু মনঃ সদা ॥১৩২॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যামনুশাসন-পর্ব্বণি দানধর্ম্মে সংসারচক্রকথনেঽষ্টনবতিতমোঽধ্যায়ঃ ॥০॥ *

---

ভারতকৌমুদী

উক্তান্ দোষান্ স্ত্রীষপ্যতিদিশতি স্ত্রিয় ইতি। কল্পেন প্রকারেণ। তা উক্তরূপা দুরবস্থাশ্চ উপযান্তি। ষট্পাদোঽয়ং শ্লোকঃ ॥১২৯॥

এতদিতি। লেশমাত্রেণ স্বল্পপরিমাণেন। কথাযোগে কথাপ্রসঙ্গে ॥১৩০॥

এতদিতি। সুরর্ষীণাং মরীচ্যাদীনাং মধ্যে, তেষামেব কেনচিৎ পৃষ্টঃ ॥১৩১॥

ময়েতি। কাৎর্স্ন্যেন সাকল্যেন, অনুবর্ণিতমুক্তম্ ॥১৩২॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়ামনুশাসনপর্ব্বণি দানধর্ম্মেঽষ্টনবতিতমোঽধ্যায়ঃ ॥০॥

---

স্ত্রীলোকেরাও এই প্রকারে পাপ করিয়া এই সকল প্রাণীরই ভার্য্যাত্ব প্রাপ্ত হয় এবং সেই সকল দুরবস্থাই ভোগ করিয়া থাকে। এই পরস্বহরণের সমস্ত দোষই বলা হইল ॥১২৯॥

নিষ্পাপ ভরতনন্দন! এই আমি তোমার নিকট অতি সংক্ষেপে পরস্ব-হরণের দোষ বলিলাম; অন্য কথাপ্রসঙ্গে পুনরায় বিস্তরক্রমে শুনিবে ॥১৩০॥

মহারাজ! পূর্ব্বে দেবর্ষিগণের মধ্যে কেহ জিজ্ঞাসা করিলে পর ব্রহ্মা যথা-যথভাবে এই বিষয় বলিয়াছিলেন; তখন আমিও ইহা শুনিয়াছিলাম ॥১৩১॥

মহারাজ! আমিও এখন যথাযথভাবে সেই সমস্ত বিষয় বলিলাম; তুমি ইহা শুনিয়া সর্ব্বদাই ধর্ম্মের প্রতি মনোনিবেশ কর' ॥১৩২॥

---

(১৩১) ব্রহ্মণো বদতঃ পুরা—পি।
(১৩২) ময়াপি তব কাৎর্স্ন্যেন—পি।
* '...একাদশাধিকশততমোঽধ্যায়ঃ'—বঙ্গ বর্দ্ধ, '...ত্রিসপ্তত্যধিকশততমোঽধ্যায়ঃ'—নি।

# নবনবতিতমোঽধ্যায়ঃ।

—ঃ*ঃ—

যুধিষ্ঠির উবাচ।

অধর্ম্মস্য গতির্ব্রহ্মন্! কথিতা মে ত্বয়ানঘ!।
ধর্ম্মস্য তু গতিং শ্রোতুমিচ্ছামি বদতাংবর! ॥১॥
কৃত্বা পাপানি কর্ম্মাণি কথং যান্তি শুভাং গতিম্।
কর্ম্মণা চ কৃতেনেহ কেন যান্তি শুভাং গতিম্ ॥২॥

বৃহস্পতিরুবাচ।

কৃত্বা পাপানি কর্ম্মাণি অধর্ম্মবশমাগতঃ।
মনসা বিপরীতেন নিরয়ং প্রতিপদ্যতে ॥৩॥
মোহাদধর্ম্মং যঃ কত্বা পুনঃ সমনুতপ্যতে।
মনঃসমাধিসংযুক্তো ন স সেবেত দুষ্কৃতম্ ॥৪॥
যথা যথা মনস্তস্য দুষ্কৃতং কর্ম্ম গর্হতি।
তথা যথা শরীরং তু তেনাধর্ম্মেণ মুচ্যতে ॥৫॥

ভারতকৌমুদী

অধর্ম্মস্যেতি। গতিঃ ফলম্। হে বদতাংবর! বাগ্মিনাং শ্রেষ্ঠ! ॥১॥

কৃত্বেতি। ইহ মর্ত্ত্যলোকে, কেন শুভেন কর্ম্মণা ॥২॥

কৃত্বেতি। বিপরীতেন ধর্ম্মবিরুদ্ধেন, প্রতিপদ্যতে মানুষঃ প্রাপ্নোতি ॥৩॥

মোহাদিতি। মনঃসমাধিনা মনসঃ সৎপথবর্ত্তিত্বেন সংযুক্তঃ। দুষ্কৃতং পাপফলম্ ॥৪॥

যুধিষ্ঠির বলিলেন—'নিষ্পাপ বাগ্মিশ্রেষ্ঠ ব্রাহ্মণ! আপনি আমার নিকট অধর্ম্মের ফল বলিলেন; এখন আমি ধর্ম্মের ফল শুনিতে ইচ্ছা করি ॥১॥

মনুষ্যগণ পাপকার্য্য করিয়া কিপ্রকারে মঙ্গলময় ফল লাভ করে এবং কোন্ কর্ম্ম করিয়াই শুভ ফল প্রাপ্ত হয়' ॥২॥

বৃহস্পতি বলিলেন—'মানুষ ধর্ম্মবিরুদ্ধ মনে পাপের বশীভূত হইয়া, পাপকার্য্য করিয়া নরকে গমন করে ॥৩॥

কিন্তু যে মানুষ মোহবশতঃ পাপ করিয়া তাহার জন্য পুনরায় অনুতাপ করে, সেই মানুষ মনের সৎপথগামিতানিবন্ধন সে পাপের ফল ভোগ করে না ॥৪॥

(৫) দুষ্কৃতং কর্ম্ম গর্হতে—বঙ্গ বর্দ্ধ।

যদি ব্যাহরতে রাজন্! বিপ্রাণাং ধর্ম্মবাদিনাম্।
ততোঽধর্ম্মকৃতাৎ ক্ষিপ্রমপবাদাৎ প্রমুচ্যতে ॥৬॥
যথা যথা নরঃ সম্যগধর্ম্মমনুভাষতে।
সমাহিতেন মনসা বিমুচ্যেত তথা তথা ॥৭॥
ভুজঙ্গ ইব নির্ম্মোকাৎ পূর্ব্বমুক্তাজ্জরান্বিতাৎ।
দত্ত্বা বিপ্রস্য দানানি বিবিধানি সমাহিতঃ।
মনঃসমাধিসংযুক্তঃ সুগতিং প্রতিপদ্যতে ॥৮॥
প্রদানানি তু বক্ষ্যামি যানি দত্ত্বা যুধিষ্ঠির!।
নরঃ কৃত্বাপ্যকার্য্যাণি ততো ধর্ম্মেণ যুজ্যতে ॥৯॥
সর্ব্বেষামেব দানানামন্নং শ্রেষ্ঠমুদাহৃতম্।
পূর্ব্বমন্নং প্রদাতব্যমৃজুনা ধর্ম্মমিচ্ছতা ॥১০॥

ভারতকৌমুদী

যথেতি। গর্হতি নিন্দতি। মুচ্যতে পরিত্যজ্যতে ॥৫॥
যদীতি। ব্যাহরতে আত্মনঃ পাপং বদতি, বিপ্রাণামন্তিকে ॥৬॥
যথেতি। সমাহিতেন সৎপথে চালিতেন ॥৭॥
ভুজঙ্গ ইতি। নির্ম্মোকাৎ দেহোপরিস্থিতাৎ জীর্ণচর্ম্মতঃ, জরান্বিতাৎ অনুতাপেন জীর্ণতাযুক্তাৎ পাপাৎ, বিমুক্ত ইতি শেষঃ। ষট্‌পাদোঽয়ং শ্লোকঃ ॥৮॥
প্রদানানীতি। দত্ত্বা কৃত্বা। ধর্ম্মেণ যুজ্যতে ধর্ম্মবান্ ভবতি ॥৯॥
সর্ব্বেষামিতি। অন্নমন্নদানম্। ঋজুনা সরলচিত্তেন ॥১০॥

---

যেমন যেমন পাপ কর্ম্মের নিন্দা করে, তেমন তেমন তাহার শরীর সেই পাপ হইতে মুক্ত হয় ॥৫॥

রাজা! মানুষ যদি ধর্ম্মবাদী ব্রাহ্মণগণের নিকটে নিজকৃত পাপ বলে; তাহা হইলে সত্বরই সেই পাপজনিত নিন্দা হইতে মুক্ত হয় ॥৬॥

মানুষ যেমন যেমন সমীচীনভাবে নিজের পাপের কথা বলে, মন সৎপথবর্ত্তী হওয়ায় তেমন তেমনই সেই পথ হইতে মুক্ত হয় ॥৭॥

মানুষ মনের সৎপথবর্ত্তিতাযুক্ত ও একাগ্র চিত্ত হইয়া ব্রাহ্মণকে নানাবিধ দান করিয়া, সাপ যেমন খোলস হইতে মুক্ত হয়, তেমন পূর্ব্বোক্ত জীর্ণ পাপ হইতে মুক্ত হয়; তৎপরে সদ্‌গতি লাভ করে ॥৮॥

যুধিষ্ঠির! মানুষ অকার্য্য করিয়াও যে সকল দান করিয়া তাহার পর ধর্ম্মভাগী হয়; সেই সকল দান আমি বলিতেছি ॥৯॥

(৭) বিমুচ্যতি ভয়াত্তথা—পি।
(৮) স্বর্গতিং প্রতিপদ্যতে—পি।, (৯) প্রদেয়ানি তু বক্ষ্যামি—পি

প্রাণা হ্যন্নং মনুষ্যাণাং তস্মাজ্জন্তুশ্চ জায়তে ।
অন্নে প্রতিষ্ঠিতো লোকস্তস্মাদন্নং প্রশস্যতে ॥১১॥
অন্নমেব প্রশংসন্তি দেবর্ষিপিতৃমানবাঃ ।
অন্নস্য হি প্রদানেন রন্তিদেবো দিবং গতঃ ॥১২॥
ন্যায়লব্ধং প্রদাতব্যং দ্বিজাতিভ্যোঽন্নমুত্তমম্ ।
স্বাধ্যায়ং সমুপেতেভ্যঃ প্রহৃষ্টেনান্তরাত্মনা ॥১৩॥
যস্য হ্যন্নমুপাশ্নন্তি ব্রাহ্মণানাং শতং দশ ।
হৃষ্টেন মনসা দত্তং ন স তির্য্যগ্‌গতির্ভবেৎ ॥১৪॥
ব্রাহ্মণানাং সহস্রাণি দশভোজ্যং নরর্ষভ ! ।
নরোঽধর্ম্মাৎ প্রমুচ্যেত পাপেষ্বভিরতঃ সদা ॥১৫॥

---

## ভারতকৌমুদী

প্রাণা ইতি। জন্তুঃ প্রাণী তস্মাদন্নাজ্জায়তে "বৃষ্টেরন্নং ততঃ প্রজাঃ" ইতি স্মরণাৎ। লোকো জগৎ ॥১১॥

অন্নমিতি। রন্তিদেবো নাম কশ্চন রাজা ॥১২॥

ন্যায়েতি। স্বাধ্যায়ং বেদম্, সমুপেতেভ্যঃ প্রাপ্তেভ্যঃ ॥১৩॥

যস্যেতি। শতং শতগুণিতা দশসহস্রমিত্যর্থঃ ॥১৪॥

ব্রাহ্মণানামিতি। ব্রাহ্মণানাং দশসহস্রাণি প্রাপ্য তেভ্যো ভোজ্যমন্নং দাতব্যমিতি শেষঃ। অধর্ম্মাৎ তস্মাৎ পাপাৎ ॥১৫॥

---

মহর্ষিরা সমস্ত দানের মধ্যেই অন্নদানকে শ্রেষ্ঠ বলিয়াছেন; অতএব ধর্ম্মাভিলাষী মানুষ প্রথমে সরল চিত্তে অন্ন দান করিবে ॥১০॥

অন্নই মানুষের প্রাণ, অন্ন হইতেই প্রাণী জন্মে এবং অন্নের উপরেই জগৎ প্রতিষ্ঠিত আছে। সেই জন্যই সকলে অন্নের প্রশংসা করে ॥১১॥

দেবগণ, ঋষিগণ, পিতৃগণ ও মানবগণ অন্নেরই প্রশংসা করেন এবং রাজা রন্তিদেব অন্নদানের ফলেই স্বর্গে গিয়াছেন ॥১২॥

অতএব মানুষ হৃষ্টচিত্তে বেদপাঠনিরত ব্রাহ্মণগণকে ন্যায়লব্ধ উত্তম অন্ন প্রদান করিবে ॥১৩॥

সহস্র ব্রাহ্মণ হৃষ্টচিত্তে প্রদত্ত যাঁহার অন্ন ভোজন করেন, তাঁহার তির্য্যগ্‌-জাতিতে উৎপত্তি হয় না ॥১৪॥

---

(১২) স্বর্গমপ্রাপ্তি কৌশিকঃ—পি।
(১৫) যোগেষ্বভিরতঃ সদা—বঙ্গবর্ধ।

ভৈক্ষ্যেণান্নং সমাহৃত্য বিপ্রো বেদপুরস্কৃতঃ।
স্বাধ্যায়নিরতে বিপ্রে দত্ত্বেহ সুখমেধতে ॥১৬॥
অহিংসন্ ব্রাহ্মণস্বানি ন্যায়েন পরিপাল্য চ।
ক্ষত্রিয়স্তরসা প্রাপ্তমন্নং যো বৈ প্রযচ্ছতি ॥১৭॥
দ্বিজেভ্যো বেদবৃদ্ধেভ্যঃ প্রয়তঃ সুসমাহিতঃ।
তেনাপোহতি ধর্ম্মাত্মন্! দুষ্কৃতং কর্ম্ম পাণ্ডব! ॥১৮॥ (যুগ্মকম্)
ষড়্ভাগপরিশুদ্ধঞ্চ কৃষের্ভাগমুপার্জ্জিতম্।
বৈশ্যো দদদ্দ্বিজাতিভ্যঃ পাপেভ্যঃ পরিমুচ্যতে ॥১৯॥
অবাপ্য প্রাণসন্দেহং কার্কশ্যেন সমার্জ্জিতম্।
অন্নং দত্ত্বা দ্বিজাতিভ্যঃ শূদ্রঃ পাপাৎ প্রমুচ্যতে ॥২০॥

ভারতকৌমুদী

ভৈক্ষ্যেণেতি। বেদেন বেদপাঠেন পুরস্কৃতঃ অগ্রবর্ত্তীকৃতঃ ॥১৬॥

অহিংসন্নিতি। ব্রাহ্মণস্য স্বানি ধনানি। তরসা বলেন। অপোহতি নাশয়তি ॥১৭—১৮॥

ষড়িতি। ষড়্ভির্ভাগৈস্তৎকরৈঃ পরিশুদ্ধম্ ॥১৯॥

অবাপ্যেতি। শ্রমাতিরেকেণ প্রাণসন্দেহমবাপ্য, কার্কশ্যেন দেহকাঠিন্যেন, কঠিনকাষ্ঠপাটনাদিনা সমার্জ্জিতং লব্ধম্ ॥২০॥

নরশ্রেষ্ঠ! মানুষ দশ সহস্র ব্রাহ্মণকে অন্ন ভোজন করাইবে। তাহা হইলে সেই মানুষ সর্ব্বদা পাপে নিরত থাকিয়াও সেই পাপ হইতে মুক্ত হইতে পারিবে ॥১৫॥

বেদবিৎ ব্রাহ্মণ ভিক্ষাদ্বারা অন্ন সংগ্রহপূর্ব্বক বেদনিরত ব্রাহ্মণকে তাহা দান করিয়া ইহলোকেই সুখলাভ করেন ॥১৬॥

ধর্ম্মাত্মা পাণ্ডুনন্দন! যে ক্ষত্রিয় ব্রাহ্মণধনের হিংসা না করিয়া অথচ ন্যায়ানুসারে তাহা পালন করিয়া সংযত ও একাগ্রচিত্ত হইয়া বেদবিৎ ব্রাহ্মণগণকে বাহুবললব্ধ অন্ন দান করেন; তিনি সেই দানদ্বারা আপন পাপ নষ্ট করিতে পারেন ॥১৭—১৮॥

বৈশ্য অর্জ্জিত কৃষির ছয় ভাগের এক ভাগ ব্রাহ্মণগণকে দান করিয়া পাপ হইতে মুক্ত হন ॥১৯॥

শূদ্র প্রাণ থাকে কি না এইরূপ সন্দিগ্ধ হইয়া দেহকাঠিন্যের গুণে গুরুতর পরিশ্রম করিয়া অর্জ্জিত অন্ন ব্রাহ্মণদিগকে দিয়া সমস্ত পাপ হইতে মুক্ত হন ॥২০॥

(১৮) তেনাপোহতি ধর্ম্মাত্মা—পি।

ঔরসেন বলেনান্নমর্জ্জয়িত্বা বিহিংসকঃ।
যঃ প্রযচ্ছতি বিপ্রেভ্যো ন স দুর্গাণি সেবতে ॥২১॥
ন্যায়েনৈবাপ্তমন্নং তু নরো হর্ষসমন্বিতঃ।
দ্বিজেভ্যো বেদবৃদ্ধেভ্যো দত্ত্বা পাপাৎ প্রমুচ্যতে ॥২২॥
অন্নমূর্জ্জস্করং লোকে দত্ত্বোর্জ্জস্বী ভবেন্নরঃ।
সতাং পন্থানমাবৃত্য সর্ব্বপাপৈঃ প্রমুচ্যতে ॥২৩॥
দানবদ্ভিঃ কৃতঃ পন্থা যেন যান্তি মনীষিণঃ।
তে হি প্রাণস্য দাতারস্তেভ্যো ধর্ম্মঃ সনাতনঃ ॥২৪॥
সর্বাবস্থং মনুষ্যেণ ন্যায়েনান্নমুপার্জ্জিতম্।
কার্য্যং পাত্রগতং নিত্যমন্নং হি পরমা গতিঃ ॥২৫॥
অন্নস্য হি প্রদানেন নরো রৌদ্রং ন সেবতে।
তস্মাদন্নং প্রদাতব্যমন্যায়পরিবর্জ্জিতম্ ॥২৬॥

---

ভারতকৌমুদী

ঔরসেনেতি। ঔরসেন শারীরিকেণ। বিহিংসকো হিংসাশূন্যঃ ॥২১॥
ন্যায়েনেতি। আপ্তং লব্ধম্। বেদেষু বৃদ্ধেভ্যঃ পরিণতজ্ঞানেভ্যঃ ॥২২॥
অন্নমিতি। উর্জ্জস্করং বলজনকম্, উর্জ্জস্বী বলবান্। আবৃত্য আশ্রিত্য ॥২৩॥
দানেতি। তে দানবন্তঃ। ধর্ম্মো ভবতীতি শেষঃ ॥২৪॥
সর্ব্বেতি। সর্ব্বা ধনিত্বদীনত্বরূপা অবস্থা যস্মিন্ তৎ। কার্য্যং কর্ত্তব্যম্ ॥২৫॥
অন্নস্যেতি। রৌদ্রং ভীষণামবস্থাম্, ন সেবতে নাহুভবতি ॥২৬॥

যিনি শারীরিক বলে অন্ন অর্জ্জন করিয়া হিংসাশূন্য হইয়া ব্রাহ্মণগণকে সেই অন্ন দান করেন; তিনি বিপদে পতিত হন না ॥২১॥

মানুষ হৃষ্ট চিত্ত হইয়া ন্যায়লব্ধ অন্ন বেদবিৎ ব্রাহ্মণদিগকে দান করিয়া পাপ হইতে মুক্ত হয় ॥২২॥

জগতে অন্নই বলকারক; সুতরাং মানুষ সৎপথ অবলম্বনপূর্ব্বক সেই অন্ন দান করিয়া বলবান্ হয় এবং সমস্ত পাপ হইতে মুক্তি পায় ॥২৩॥

জ্ঞানীরা যে পথে গমন করেন, সেই দান পথদাতারাই আবিষ্কার করিয়াছেন; সুতরাং সেই অন্নদাতারা প্রাণেরই দাতা বলিয়া কথিত হইয়া থাকেন; অতএব তাঁহাদের নিকট হইতেই সনাতন ধর্ম্ম প্রচলিত হইয়া আসিতেছে ॥২৪॥

মানুষ সর্বদা সমস্ত অবস্থাতেই ন্যায়ার্জ্জিত অন্নকে সৎপাত্রে ন্যস্ত করিবে। কারণ, অন্নই উত্তম গতির হেতু ॥২৫॥

---

(২৫) কার্য্যং পাত্রগতং নিত্যম্—বঙ্গ বর্দ্ধ নি।

যতেদ্‌ব্রাহ্মণপূর্বং হি ভোক্তুমন্নং গৃহী সদা।
অবন্ধ্যং দিবসং কুর্য্যাদন্নদানেন মানবঃ ॥২৭॥
ভোজয়িত্বা দশশতং নরো বেদবিদাং নৃপ!।
ন্যায়বিদ্ধর্ম্মবিদুষামিতিহাসবিদাং তথা ॥২৮॥
ন যাতি নরকং ঘোরং সংসারাংশ্চ ন সেবতে।
সর্ব্বকামসমাযুক্তঃ প্রেত্য চাপ্যশ্নুতে সুখম্ ॥২৯॥ (যুগ্মকম্)
এবং খলু সমাযুক্তো রমতে বিগতজ্বরঃ।
রূপবান্ কীর্ত্তিমাংশ্চৈব ধনবাংশ্চোপপদ্যতে ॥৩০॥
এতত্তে সর্বমাখ্যাতমন্নদানফলং মহৎ।
মূলমেতত্তু ধর্ম্মাণাং প্রদানানাঞ্চ ভারত! ॥৩১॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যামনুশাসন পর্ব্বণি দানধর্ম্মেঽন্নদানকথনে নবনবতিতমোঽধ্যায়ঃ ॥০॥ *

ভারতকৌমুদী

যতেদিতি। ব্রাহ্মণো ব্রাহ্মণভোজনমেব পূর্বং যস্মিন্ কর্ম্মণি তৎ। অবন্ধ্যমনিষ্ফলম্ ॥২৭॥

ভোজয়িত্বেতি। ধর্ম্মবিদুষাং ধর্ম্মজ্ঞানাম্। সংসারান্ পুনর্জন্মানি। প্রেত্য পরলোকে ॥২৮—২৯॥

এবমিতি। সমাযুক্তঃ অন্নদানে আগ্রহান্বিতঃ, বিগতজ্বরস্তিরোহিতসন্তাপঃ ॥৩০॥

---

মানুষ অন্ন দানের গুণে কোন ভীষণ অবস্থা অনুভব করে না; অতএব ন্যায়সঙ্গতভাবে অন্ন দান করিবে ॥২৬॥

গৃহস্থ প্রত্যহ প্রথমে ব্রাহ্মণকে ভোজন করাইয়া পরে নিজে অন্ন ভোজন করিবার চেষ্টা করিবে; আর মানুষ অন্ন দানের গুণে দিনটীকে সফল করিবে ॥২৭॥

রাজা! ন্যায়জ্ঞ মানুষ বেদবিৎ, ধর্ম্মজ্ঞ ও ইতিহাসাভিজ্ঞ সহস্র ব্রাহ্মণ ভোজন করাইয়া ঘোর নরকে যায় না; পুনর্জ্জন্মের কষ্ট ভোগ করে না এবং ইহলোকে সমস্ত কামনার ফল লাভ করে; আর পরলোকে যাইয়াও সুখ অনুভব করিয়া থাকে ॥২৮—২৯॥

মানুষ এইভাবে অন্ন দানে আগ্রহ সমন্বিত হইলে সন্তাপশূন্য হইয়া আনন্দ অনুভব করিতে পারে এবং রূপবান্, কীর্ত্তিমান্ ও ধনবান্ হইয়া থাকে ॥৩০॥

---

(২৭) অন্নপানীয়দানতঃ—নি।

* '...দ্বাদশাধিকশততমোঽধ্যায়ঃ'—বঙ্গ বর্ধ, 'চতুঃসপ্তত্যধিকশততমোঽধ্যায়ঃ'—নি।

# শততমোঽধ্যায়ঃ।

—ঃ*ঃ—

যুধিষ্ঠির উবাচ।

অহিংসা বৈদিকং কর্ম্ম ধ্যানমিন্দ্রিয়সংযমঃ।
তপোঽথ গুরুশুশ্রূষা কিং শ্রেয়ঃ পুরুষং প্রতি ॥১॥

বৃহস্পতিরুবাচ।

সর্ব্বাণ্যেতানি ধর্ম্ম্যাণি পৃথগ্‌দ্বারাণি সর্বশঃ।
শৃণু সঙ্কীর্ত্ত্যমানানি ষড়েব ভরতর্ষভ ! ॥২॥
হন্ত নিঃশ্রেয়সং জন্তোরহং বক্ষ্যাম্যনুত্তমম্।
অহিংসাপাশ্রয়ং ধর্ম্মং যঃ সাধয়তি বৈ নরঃ ॥৩॥

ভারতকৌমুদী

এতদিতি। আখ্যাতং ময়োক্তম্। মূলং প্রধানং কারণমাদিভূতঞ্চ ॥৩১॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়ামনুশাসনপর্ব্বণি দানধর্ম্মে নবনবতিতমোঽধ্যায়ঃ ॥০॥

—ঃ*ঃ—

অহিংসেতি। বৈদিকং কর্ম্ম যাগাদি। শ্রেয়ঃ অধিকমঙ্গলজনকম্ ॥১॥

সর্ব্বাণীতি। ধর্ম্ম্যাণি ধর্ম্মাদনপেতানি। পৃথগ্‌দ্বারাণি ভিন্নভিন্নকারণানি ॥২॥

ভরতনন্দন! এই আমি তোমার নিকট অন্ন দানের গুরুতর ফলের বিষয় বলিলাম। এই অন্ন দান সমস্ত ধর্ম্মের প্রধান কারণ এবং সমস্ত দানের মধ্যে প্রধান' ॥৩১॥

—ঃ*ঃ—

যুধিষ্ঠির বলিলেন—'অহিংসা, যাগাদি বৈদিক কর্ম্ম, ধ্যান, ইন্দ্রিয়সংযম, তপস্যা এবং গুরুশুশ্রূষা—এই ছয়টীর মধ্যে কোন্‌টী মানুষের পক্ষে অধিক মঙ্গলজনক' ॥১॥

বৃহস্পতি বলিলেন—'ভরতশ্রেষ্ঠ! এই ছয়টী কার্য্যই ধর্ম্মজনক এবং সকলগুলিই ভিন্ন ভিন্ন কারণসম্ভূত। আমি সেই ছয়টী বলিতেছি, তুমি শ্রবণ কর ॥২॥

(২) ...সর্ব্বাণ্যেতানি ধর্ম্মস্য পৃথগ্‌দ্বারাণি নিত্যশঃ—নি।

(৩) ...ধর্ম্মং দান্তো বিদ্বান্ সমাচরেৎ—নি।

ত্রীন্ দোষান্ সর্বভূতেষু নিধায় পুরুষঃ সদা।
কামক্রোধৌ চ সংযম্য ততঃ সিদ্ধিমবাপ্নুতে ॥৪॥ (যুগ্মকম্)
অহিংসকানি ভূতানি দণ্ডেন বিনিহন্তি যঃ।
আত্মনঃ সুখমন্বিচ্ছন্ স প্রেত্য ন সুখী ভবেৎ ॥৫॥
আত্মোপমস্তু ভূতেষু যো বৈ ভবতি পুরুষঃ।
ন্যস্তদণ্ডো জিতক্রোধঃ স প্রেত্য সুখমেধতে ॥৬॥
সর্ব্বভূতাত্মভূতস্য সর্বভূতানি পশ্যতঃ।
দেবাপি মার্গে মুহ্যন্তি অপদস্য পদৈষিণঃ ॥৭॥

---

ভারতকৌমুদী

হন্তেতি। নিঃশ্রেয়সং মুক্তিজনকম্। ত্রীন্ দোষান্ মোহমদমাৎসর্য্যরূপান্, নিধায় আত্মনস্তু নিরস্যেতি ভাবঃ। কামক্রোধৌ চেতি চকারাৎ মোহঞ্চ ॥৩—৪॥

অহিংসকানীতি। ভূতানি তরুলতাদীনি স্থাবরাণি ॥৫॥

আত্মেতি। যঃ পুরুষঃ, ভূতেষু অন্যপ্রাণিষু, আত্মা স্ব এব উপমা যস্য স তাদৃশো ভবতি, অন্যানি ভূতানি স্বসদৃশান্যেব মন্যত ইত্যর্থঃ, ন্যস্তদণ্ডঃ অন্যেষু দণ্ডদানরহিতঃ জিতক্রোধশ্চ ভবতি, স পুরুষঃ প্রেত্য পরলোকে সুখমেধতে বাহুল্যেন লভতে ॥৬॥

সর্ব্বেতি। দেবাঃ অপি দেবাপি। বিসর্গলোপেঽপি সন্ধিরার্ষঃ। সর্ব্বাণ্যেব ভূতানি আত্মভূতানি নিজতুল্যানি যস্য তস্য, অতএব সর্বভূতানি পশ্যতঃ আত্মতয়া বিলোকয়তঃ, ন বিদ্যতে পদং সাধারণমধ্যে স্থানং যস্য তস্য সর্ব্বশ্রেষ্ঠস্যেত্যর্থঃ, পদং ব্রহ্মস্থানমিচ্ছতীতি তস্য চ মুমুক্ষোর্জ্জনস্য, মার্গে আচারপদ্ধতৌ, মুহ্যন্তি লোলুপতয়া মুগ্ধা ভবন্তি ॥৭॥

ভারতভাবদীপঃ

অহিংসেতি ॥১—৩॥ ত্রীন্ দোষান্ কামক্রোধলোভান্ লোকেষু নিধায় ন তু স্বাত্মনি, কামক্রোধৌ চাল্লোভম্ ॥৪—৬॥ সর্ব্বেষাং ভূতানামাত্মভূতদুঃখেনেব পরদুঃখেনাপ্যুদ্বিজতঃ সর্ব্বভূতান্তাত্মত্বেন তত্ত্বদৃশা পশ্যতো মার্গে দেবা মুহ্যন্তি, স ব্যাপকো ভূত্বা মুচ্যত ইত্যর্থঃ।

---

ভাল, আমি মানুষের সর্ব্বোত্তম মঙ্গলের বিষয় বলিতেছি; যে মানুষ সর্ব্বদা অন্য সর্ব্বভূতে মোহ, মদ ও মাৎসর্য্য—এই তিনটী দোষ স্থাপিত করিয়া এবং কাম, ক্রোধ ও লোভকে সংযত রাখিয়া অহিংসাশ্রিত ধর্ম্মের সাধনা করেন; তিনি তাহা হইতেই সিদ্ধি লাভ করিয়া থাকেন ॥৩—৪॥

যে মানুষ আপনার সুখের ইচ্ছা করিয়া দণ্ডদ্বারা হিংসাশূন্য প্রাণীদিগকে বিনষ্ট করে; সেই মানুষ পরলোকে যাইয়া সুখী হয় না ॥৫॥

যে মানুষ, অন্যান্য প্রাণীকে নিজের তুল্য মনে করে, কাহারও উপরে দণ্ড দান করে না এবং ক্রোধবিজয়ী হয়; সেই মানুষই পরলোকে যাইয়া সুখ লাভ করে ॥৬॥

এতৎ ফলমহিংসায়া ভূয়শ্চ কুরুপুঙ্গব !।
ন হি শক্যা গুণা বক্তুমপি বর্ষশতৈরপি ॥৪১॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যামনুশাসন-পর্ব্বণি দানধর্ম্মেঽহিংসাফলকথনে একাধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥ *

—:০:—

# দ্ব্যধিকশততমোঽধ্যায়ঃ।

—:০:—

যুধিষ্ঠির উবাচ।
অকামাশ্চ সকামাশ্চ যে হতাঃ স্ম মহামৃধে।
কাং গতিং প্রতিপন্নাস্তে তন্মে ব্রূহি পিতামহ !॥১॥

## ভারতকৌমুদী

এতদিতি। ভূয়ঃ প্রচুরম্। গুণা অহিংসায়াঃ ॥৪১॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়ামনুশাসনপর্ব্বণি দানধর্ম্মে একাধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥

—:০:—

অকামা ইতি। অকামাঃ সকামাশ্চ মরণ ইতি শেষঃ, মহামৃধে অতীতে কুরুক্ষেত্রমহা-যুদ্ধে ॥১॥

হিংসাশূন্য মানুষের অক্ষয় তপস্যা হয়, হিংসারহিত মানুষ সর্ব্বদাই যজ্ঞ করেন এবং হিংসাশূন্য লোক সমস্ত প্রাণীরই পিতা ও মাতার তুল্য হইয়া থাকে ॥৪০॥

কৌরবশ্রেষ্ঠ ! এই অহিংসার প্রচুর ফল ; কিন্তু অহিংসার সমস্ত গুণ শত-বৎসরেও বলিতে পারা যায় না' ॥৪১॥

—:০:—

যুধিষ্ঠির বলিলেন—'পিতামহ ! গত মহাযুদ্ধে যাঁহারা মৃত্যুবিষয়ে সকাম বা অকাম হইয়া নিহত হইয়াছেন ; তাঁহারা কোন্ অবস্থা প্রাপ্ত হইয়াছেন, তাহা আপনি আমার নিকট বলুন ?' ॥১॥

* '...ষোড়শাধিকশততমোঽধ্যায়ঃ'—বঙ্গ বৰ্দ্ধ, '...অষ্টসপ্তত্যধিকশততমোঽধ্যায়ঃ'—নি।

(১) কাং যোনিং প্রতিপন্নাস্তে—নি।

দুঃখং প্রাণপরিত্যাগঃ পুরুষাণাং মহামৃধে।
জানাসি ত্বং মহাপ্রাজ্ঞ! প্রাণত্যাগং সুদুষ্করম্ ॥২॥
সমৃদ্ধো বাসমৃদ্ধো বা শুভে বা যদি বাশুভে।
কারণং তত্র মে ব্রূহি সর্ব্বজ্ঞো হ্যসি মে মতঃ ॥৩॥

ভীষ্ম উবাচ।

সমৃদ্ধো বাসমৃদ্ধো বা শুভে বা যদি বাশুভে।
সংসারেঽস্মিন্ সমায়াতাঃ প্রাণিনঃ পৃথিবীপতে! ॥৪॥
নিরতা যেন ভাবেন তত্র মে শৃণু কারণম্।
সম্যক্ চায়মনুপ্রশ্নস্ত্বয়োক্তস্তু যুধিষ্ঠির! ॥৫॥ (যুগ্মকম্)
অত্র তে বর্ত্তয়িষ্যামি পুরাবৃত্তমিদং নৃপ!।
দ্বৈপায়নস্য সংবাদং কীটস্য চ যুধিষ্ঠির! ॥৬॥
ব্রহ্মভূতশ্চরন্ বিপ্রঃ কৃষ্ণদ্বৈপায়নঃ পুরা।
দদর্শ কীটং ধাবন্তং শীঘ্রং শকটবর্ত্মনি ॥৭॥

ভারতকৌমুদী

দুঃখমিতি। দুঃখং দুঃখজনকঃ। জানামি আত্মনোঽপি মরণোন্মুখত্বাদিতি ভাবঃ ॥২॥

সমৃদ্ধাবিতি। সমৃদ্ধো ধনজনাদিসম্পত্তৌ, অসমৃদ্ধো তৎক্ষয়ে ॥৩॥

সমৃদ্ধাবিতি। সংসারে মর্ত্ত্যে। ভাবেন অবস্থয়া ॥৪—৫॥

অত্রেতি। বর্ত্তয়িষ্যামি উপস্থাপয়িষ্যামি বক্ষ্যামীত্যর্থঃ ॥৬॥

ব্রহ্মেতি। ব্রহ্মভূতো ব্রহ্মজ্ঞানেন পরমাত্মস্বরূপঃ। "ব্রহ্মবিদ্‌ব্রহ্মৈব ভবতি" ইতি শ্রুতেঃ। শকটবর্ত্মনি শকটগমনমার্গে ॥৭॥

মহাপ্রাজ্ঞ পিতামহ! মহাযুদ্ধে প্রাণ পরিত্যাগ করা মানুষের পক্ষে দুঃখজনক। প্রাণ ত্যাগ করা যে অত্যন্ত দুষ্কর, তাহা আপনিও জানিতেছেন ॥২॥

পিতামহ! সমৃদ্ধি বা অসমৃদ্ধি, মঙ্গল বা অমঙ্গলের প্রতি কারণও আপনি আমার নিকট বলুন। আপনি সর্ব্বজ্ঞ ইহা আমার মত' ॥৩॥

ভীষ্ম বলিলেন—'রাজা যুধিষ্ঠির! এই সংসারে সমাগত প্রাণিগণ যেভাবে সমৃদ্ধি বা অসমৃদ্ধি, মঙ্গল বা অমঙ্গলে নিরত হয়; তাহার কারণ আমার নিকট শ্রবণ কর; তুমি এই সমীচীন প্রশ্নই আমার নিকট করিয়াছ ॥৪—৫॥

রাজা যুধিষ্ঠির! এই বিষয়ে আমি তোমার নিকট কৃষ্ণদ্বৈপায়ন বেদব্যাস ও একটী কীটের সংবাদরূপ এই প্রাচীন বৃত্তান্ত বলিতেছি ॥৬॥

পূর্ব্বে একদা ব্রহ্মজ্ঞাননিবন্ধন ব্রহ্মস্বরূপ ব্রাহ্মণ বেদব্যাস বিচরণ করিতে করিতে শকটপথে সত্বর ধাবিত একটী কীটকে দর্শন করিলেন ॥৭॥

গতিজ্ঞঃ সর্ব্বভূতানাং ভাষাজ্ঞশ্চ শরীরিণাম্।
সর্বজ্ঞঃ স তদা দৃষ্ট্বা কীটং বচনমব্রবীৎ ॥৮॥

ব্যাস উবাচ।

কীট! সন্ত্রস্তরূপোঽসি ত্বরিতশ্চৈব লক্ষ্যসে।
ক্ব ধাবসি তদাচক্ষ্ব কুতস্তে ভয়মাগতম্ ॥৯॥

কীট উবাচ।

শকটস্যাস্য মহতো ঘোষং শ্রুত্বা ভয়ং মম।
আগতং বৈ মহাবুদ্ধে! স্বন এষ হি দারুণঃ ॥১০॥
শ্রূয়তে ন চ মাং হন্যাদিতি তস্মাদপক্রমে।
শ্বসতাঞ্চ শৃণোম্যেনং গোপুত্রাণাং প্রতোদ্যতাম্ ॥১১॥
বহতাং সুমহাভারং সন্নিকর্ষে স্বনং প্রভো!।
নৃণাঞ্চ সংবাহয়তাং শ্রূয়তে বিবিধঃ স্বনঃ ॥১২॥ (বিশেষকম্)

ভারতকৌমুদী

গতিজ্ঞ ইতি। সর্ব্বভূতানাং সর্ব্বেষাং প্রাণিনাম্। স কৃষ্ণদ্বৈপায়নঃ ॥৮॥

কীটেতি। ত্বরিতস্ত্বরাবান্। আচক্ষ্ব ব্রূহি ॥৯॥

শকটস্যেতি। ঘোষং শব্দম্। ভয়ং তৎকর্ত্তৃকনিষ্পেষণাৎ ভীতিঃ। অস্মাৎ শকটমার্গাৎ। শ্বসতাং শ্রমাতিশয়েন শ্বাসযুক্তানাম্। প্রতোদ্যা এবং দণ্ডাঘাতেন ব্যথমানানাং গোপুত্রাণাং বৃষাণাম্ এনং শ্বাসশব্দং শৃণোমি। সংবাহয়তাং শকটং চালয়তাম্ ॥১০—১২॥

বেদব্যাস সর্ব্বজ্ঞ বলিয়া সমস্ত প্রাণীর গতি জানেন এবং সকল দেহীর ভাষা বুঝেন; সুতরাং তখন তিনি কীটটীকে দেখিয়া এই কথা বলিয়াছিলেন ॥৮॥

বেদব্যাস বলিলেন—'কীট! তুমি সন্ত্রস্ত হইয়াছ এবং তোমাকে ত্বরান্বিতও দেখা যাইতেছে; অতএব তুমি কোথায় ধাবিত হইয়াছ এবং কাহা হইতেই বা তোমার ভয় আসিয়াছে, তাহা বল' ॥৯॥

কীট বলিল—'মহাপ্রাজ্ঞ! এই বিশাল শকটের শব্দ শুনিয়া আমার ভয় আসিয়াছে। কারণ, এই ভীষণ শব্দ শুনা যাইতেছে, এই শকট আমাকে বধ না করে, এই জন্য এই স্থান হইতে সরিয়া যাইতেছি; তাড়্যমান ও শ্বাসত্যাগকারী গুরুতর ভারবাহী বৃষগণের এই শব্দ নিকটেই শুনিতেছি এবং প্রভাবশালী মহর্ষি! শকটচালক মনুষ্যগণেরও নানাবিধ শব্দ শুনা যাইতেছে ॥১০—১২॥

শ্রোতুমস্মদ্বিধেনৈব ন শক্যঃ কীটযোনিনা।
তস্মাদতিক্রমাম্যেষ ভয়াদস্মাৎ সুদারুণাৎ ॥১৩॥
দুঃখং হি মৃত্যুর্ভূতানাং জীবিতঞ্চ সুদুর্লভম্।
অতো ভীতঃ পলায়ামি গচ্ছেয়ং নাসুখং সুখাৎ ॥১৪॥

ভীষ্ম উবাচ।

ইত্যুক্তঃ স তু তং প্রাহ কুতঃ কীট! সুখং তব।
মরণং তে সুখং মন্যে তির্য্যগ্‌যোনৌ তু বর্ত্তসে ॥১৫॥
শব্দং স্পর্শং রসং গন্ধং ভোগাংশ্চোচ্চাবচান্ বহূন্।
নাভিজানাসি কীট! ত্বং শ্রেয়ো মরণমেব তে ॥১৬॥

কীট উবাচ।

সর্বত্র নিরতো জীব ইতশ্চাপি সুখং মম।
চিন্তয়ামি মহাপ্রাজ্ঞ! তস্মাদিচ্ছামি জীবিতুম্ ॥১৭॥

ভারতকৌমুদী

শ্রোতুমিতি। অস্মদ্বিধেন ক্ষুদ্রপ্রাণিনা ॥১৩॥

দুঃখমিতি। দুঃখং দুঃখজনকঃ ॥১৪॥

ইতীতি। স বেদব্যাসঃ। তির্য্যগ্‌যোনৌ বর্ত্তসে ইত্যেব তে মহাদুঃখমিতি ভাবঃ ॥১৫॥

শব্দমিতি। উচ্চাবচান্ নানাবিধান্। নাভিজানাসি মানুষতুল্যাশক্ত্যভাবাদিতি ভাবঃ ॥১৬॥

সবত্রেতি। সর্ব্ব এব জীবঃ সর্ব্বত্র সর্ব্ববিধভোগকরণে, নিরতো ভবতি। ইতঃ সর্ব্ববিধ-ভোগসম্ভবাৎ ॥১৭॥

আমার মত ক্ষুদ্র প্রাণী কীট এইরূপ শব্দ শুনিতে পারে না, অতএব এই অতি দারুণ ভয়বশতঃ আমি এই স্থান হইতে সরিয়া যাইতেছি ॥১৩॥

প্রাণিগণের জীবন অতি দুর্লভ, আর মৃত্যু অত্যন্ত কষ্টজনক। এই জন্যই আমি ভীত হইয়া পলায়ন করিতেছি; যাহাতে সুখ হইতে দুঃখে যাইয়া না পড়ি' ॥১৪॥

ভীষ্ম বলিলেন—কীট এই কথা বলিলে, বেদব্যাস তাহাকে বলিলেন—'কীট! তোমার সুখ আসিল কোথা হইতে? আমি ত তোমার মৃত্যুকেই সুখ বলিয়া মনে করি। যে হেতু তুমি তির্য্যগ্‌জাতিতে রহিয়াছ ॥১৫॥

কীট! শব্দ, স্পর্শ, রস ও গন্ধ এবং বহুতর নানাবিধ ভোগসুখ তুমি অনুভব করিতে পার না; সুতরাং তোমার মৃত্যুই ভাল ॥১৬॥

(১৩) শ্রোতুমস্মদ্বিধেনৈব—পি।

(১৭) চেতয়ামি মহাপ্রাজ্ঞ!—পি নি।

ইহাপি বিষয়ঃ সর্ব্বো যথাদেহং প্রবর্ত্তিতঃ।
মানুষাঃ তির্য্যগ্জাশ্চৈব পৃথগ্ভোগা বিশেষতঃ ॥১৮॥
অহমাসং মনুষ্যো বৈ শূদ্রো বহুধনঃ প্রভো!।
অব্রহ্মণ্যো নৃশংসশ্চ কদর্য্যো বৃদ্ধিজীবনঃ ॥১৯॥
বাক্তীক্ষ্ণো নিকৃতিপ্রজ্ঞো দ্বেষ্টা বিশ্বস্য সর্বশঃ।
মিথ্যাকৃতোঽপি বিধিনা পরস্বহরণে রতঃ ॥২০॥ (যুগ্মকম্)
ভৃত্যাতিথিজনশ্চাপি গৃহে পর্য্যাশিতো ময়া।
মাৎসর্য্যাৎ স্বাদুকামেন নৃশংসেন বুভুক্ষতা ॥২১॥

ভারতকৌমুদী

ইহেতি। ইহাপি তির্য্যগ্জাতাবপি যথাদেহং সর্ব্বো বিষয়ঃ শব্দাদিঃ, বিধাত্রা ভোগায় প্রবর্ত্তিতঃ। অতএব মানুষাঃ, তির্য্যগ্জাস্তির্য্যগ্জাতাশ্চ। পৃষোদরাদিত্বাদ্গকারলোপঃ। বিশেষতো মানুষবদেব বিশেষভাবেন, পৃথগ্ভোগা বিভিন্নভোগানুভাবিনো ভবন্তি ॥১৮॥

অহমিতি। অব্রহ্মণ্যো ব্রাহ্মণেষসাধুঃ, নৃশংসো নিষ্ঠুরঃ, কদর্য্যঃ সর্ব্বথা নিকৃষ্টঃ, বৃদ্ধিঃ ঋণদানেন তদ্বৃদ্ধিতধনলাভ এব জীবনং জীবনোপায়ো যস্য সঃ। বাক্তীক্ষ্ণঃ কর্কশভাষী, নিকৃতিপ্রজ্ঞঃ শাঠ্যনিপুণঃ, সর্ব্বশঃ সর্ব্বথা বিশ্বস্য সর্ব্বস্য জনস্য দ্বেষ্টাঃ, বিধিনা মিথ্যাকৃতোঽপি পরস্বহরণ এব বিফলীকৃতোঽপি পরস্বহরণে রত আসম্ ॥১৯—২০॥

ভৃত্যেতি। গৃহে ভৃত্যাতিথিজনশ্চাপি আসীৎ, তথাপি নৃশংসেন ময়া স্বাদুকামেন বুভুক্ষতা চ সতা, মাৎসর্য্যাৎ তেষু বিদ্বেষাৎ, পর্য্যাশিতস্তান্ ভৃত্যাদীন্ পরিত্যজ্য পূপাদিভক্ষিতঃ ॥২১॥

কীট বলিল—'মহাপ্রাজ্ঞ! সকল জীবই সকল ভোগে নিরত থাকে; ইহাতেও আমি আমার সুখই মনে করি; অতএব আমি জীবিত থাকিতে ইচ্ছা করি ॥১৭॥

বিধাতা দেহ অনুসারে এই তির্য্যগ্জাতিরও সমস্ত বিষয়ভোগ প্রবর্ত্তিত করিয়াছেন; অতএব তির্য্যগ্জাতিও মানুষের তুল্যই বিশেষভাবে পৃথক্ পৃথক্ ভোগ করিতে পারে ॥১৮॥

প্রভু! আমি পূর্ব্বজন্মে মনুষ্য ও শূদ্রজাতি ছিলাম, আমার বহুতর ধন ছিল, আমি ব্রাহ্মণদের প্রতি সদ্ব্যবহার করিতাম না, নিষ্ঠুর, কদর্য্য ও সুদখোর ছিলাম, কর্কশ বাক্য বলিতাম, শঠ ছিলাম এবং সর্ব্বপ্রকারেই সকলের বিদ্বেষ করিতাম; আর বিধাতা পরস্ব হরণে আমাকে নিষ্ফল করিলেও আমি সেই পরস্ব হরণেই নিরত ছিলাম ॥১৯—২০॥

(১৮) মানুষাঃ স্বৈর্য্যগ্জাশ্চৈব—বঙ্গ বর্দ্ধ। (১৯) বৃদ্ধজীবকঃ—পি।

দেবার্থং পিতৃযজ্ঞার্থমন্নং শ্রদ্ধাহৃতং ময়া।
ন দত্তমর্থকামেন দেয়মন্নং পুরা কিল ॥২২॥
গুপ্তং শরণমাশ্রিত্য ভয়েষু শরণাগতাঃ।
অকস্মাত্তে ময়া ত্যক্তা ন ত্রাতা অভয়ৈষিণঃ ॥২৩॥
ধনং ধান্যং প্রিয়ান্ দারান্ যানং বাসস্তথাদ্ভুতম্।
শ্রিয়ং দৃষ্ট্বা মনুষ্যাণামসূয়ামি নিরর্থকম্ ॥২৪॥
ঈর্ষ্যুঃ পরসুখং দৃষ্ট্বা অন্যস্য ন বুভূষকঃ।
ত্রিবর্গহন্তা চান্যেষামাত্মকামানুবর্ত্তকঃ ॥২৫॥

ভারতকৌমুদী

দেবেতি। অর্থকামেন অর্থরক্ষণেচ্ছুনা ॥২২॥

গুপ্তমিতি। ময়া গুপ্তং শরণং গৃহম্ অকস্মাৎ আশ্রিত্য তিষ্ঠতা সতা ভয়েষু অভয়ৈষিণঃ শরণাগতাস্তে জনা ত্যক্তাঃ, ন তু তেষাং ত্রাতা অভবম্ ॥২৩॥

ধনমিতি। বাসো বস্ত্রম্। অসূয়ামি বিদ্বেষবিষয়ান্ করোমি ॥২৪॥

ঈর্ষ্যুরিতি। ঈর্ষ্যুরীর্ষ্যাকারী। ·· বুভূষক ঐশ্বর্য্যকামো নাসম্, ত্রিবর্গস্য ধর্মার্থকামানাং হন্তা ॥২৫॥

ভারতভাবদীপঃ

অকামা ইতি ॥১—১৭॥ ইহেতি। মানুষাণাং স্বৈর্য্যজানাং স্থাবরাণাঞ্চ বিশেষতো ভোগাঃ সন্তি, জঙ্গমানাস্তু সাধারণেনৈব সর্ব্ববিষয়জং সুখং দুঃখং বাস্তীত্যর্থঃ ॥১৮—২০॥ পর্য্যশিতঃ

ভৃত্য ও অতিথিবর্গ আমার গৃহে থাকিত; কিন্তু আমি নৃশংস বলিয়া সুস্বাদু দ্রব্য ভোজন করিবার ইচ্ছা করিয়া তাহাদের প্রতি বিদ্বেষবশতঃ তাহাদিগকে পরিত্যাগপূর্ব্বক আমিই ভোজন করিতাম ॥২১॥

আমি পূর্ব্বজন্মে দেবপূজা ও পিতৃশ্রাদ্ধের জন্য শ্রদ্ধাপূর্ব্বক অন্ন আহরণ করিতাম বটে, কিন্তু ধন রক্ষার ইচ্ছায় সেই দাতব্য অন্ন দান করিতাম না ॥২২॥

অনেক লোক ভয় উপস্থিত হইলে অভয় লাভ করিবার আশায় আমার শরণাগত হইত; কিন্তু আমি হঠাৎ গুপ্ত গৃহে যাইয়া তাহাদিগকে ত্যাগ করিতাম; কিন্তু রক্ষা করিতাম না ॥২৩॥

মানুষের ধন, ধান্য, প্রিয়তম ভার্য্যা, যান, অদ্ভুত বস্ত্র ও সম্পত্তি দেখিয়া আমি অনর্থক বিদ্বেষ করিতাম ॥২৪॥

আমি পরের সুখ দেখিয়া ঈর্ষ্যা করিতাম, অন্যের ঐশ্বর্য্য হয়, ইহা ইচ্ছা করিতাম না, পরের ধর্ম্ম, অর্থ ও কাম নষ্ট করিয়া দিতাম এবং নিজের ইচ্ছারই অনুসরণ করিতাম ॥২৫॥

নৃশংসং গুণভূয়িষ্ঠং পুরা কর্ম্ম কৃতং ময়া।
স্মৃত্বা তদনুতপ্যেঽহং হিত্বা প্রিয়মিবাত্মজম্ ॥২৬॥
শুভানাং নাভিজানামি কৃতানাং কর্ম্মণাং ফলম্।
মাতা চ পূজিতা বৃদ্ধা ব্রাহ্মণশ্চার্চ্চিতো ময়া ॥২৭॥
সকৃজ্জাতিগুণোপেতঃ সঙ্গত্যা গৃহমাগতঃ।
অতিথিঃ পূজিতো ব্রহ্মংস্তেন মাং নাজহাৎ স্মৃতিঃ ॥২৮॥
কর্ম্মণা পুনরেবাহং সুখমাগামি লক্ষয়ে।
তচ্ছ্রোতুমহমিচ্ছামি ত্বত্তঃ শ্রেয়স্তপোধন ! ॥২৯॥
ব্যাস উবাচ।
শুভেন কর্ম্মণা যদ্বৈ তির্য্যগ্‌যোনৌ ন মুহ্যসে।
মমৈব কীট ! তৎকর্ম্ম যেন ত্বং ন প্রমুহ্যসে ॥৩০॥

---

ভারতকৌমুদী

নৃশংসমিতি। নৃশংসং নিষ্ঠুরং শরণাগতত্যাগাদিকম্, গুণা দেবপূজাদয়ো ভূয়িষ্ঠা বহুলা যত্র তচ্চ। প্রিয়মাত্মজং পুত্রং হিত্বা পরিত্যজ্যেব তৎ স্মৃত্বা ইদানীমহমনুতপ্যে ॥২৬॥

শুভানামিতি। ফলং জাত্যায়ুর্ভোগাদিকম্, নাভিজানামি কীটরূপত্বাৎ ॥২৭॥

সকৃদিতি। সকৃদেকবারম্. সঙ্গত্যা প্রসঙ্গক্রমেণ। নাজহাৎ নাত্যজৎ ॥২৮॥

কর্ম্মণেতি। আগামি ভবিষ্যৎ, লক্ষয়ে উদ্দিশামি লব্ধুমিচ্ছামীত্যর্থঃ ॥২৯॥

---

আমি পূর্ব্বজন্মে নৃশংস ও কদাচিৎ গুণবহুল কর্ম্ম করিয়াছিলাম। মানুষ যেমন নিজের প্রিয়পুত্র পরিত্যাগ করিয়া অনুতপ্ত হয়; আমিও তেমন বর্ত্তমান সময়ে সেই পূর্ব্বজন্মের কর্ম্ম স্মরণ করিয়া অনুতপ্ত হইতেছি ॥২৬॥

আমি পূর্বজন্মকৃত শুভ কর্ম্মের ফল অনুভব করিতেছি না; কিন্তু আমি পূর্ব্বজন্মে বৃদ্ধা মাতার সেবা করিতাম এবং একদা একটী ব্রাহ্মণেরও পূজা করিয়াছিলাম ॥২৭॥

ব্রাহ্মণ ! জাতি ও গুণসম্পন্ন একজন অতিথি প্রসঙ্গক্রমে একদা একবারমাত্র আমার গৃহে আসিয়াছিলেন; তখন আমি তাঁহার পূজা করিয়াছিলাম। তাহার ফলেই পূর্বজন্মের স্মৃতি আমাকে ত্যাগ করেন নাই ॥২৮॥

তপোধন ! আমি পুনরায় কর্ম্মের ফলে ভবিষ্যৎ সুখ লাভের ইচ্ছা করি; অতএব আমি আপনার নিকট হইতে মঙ্গল লাভের উপায় শ্রবণ করিতে অভিলাষ করি' ॥২৯॥

---

(২৯) ইতঃ পরং '...সপ্তদশাধিকশততমোঽধ্যায়ঃ'—বঙ্গ বর্দ্ধ, '...'একোনাশীত্যধিকশততমোঽধ্যায়ঃ'—নি।

অহং ত্বাং দর্শনাদেব তারয়ামি তপোবলাৎ।
তপোবলাদ্ধি বলবদ্বলমন্যন্ন বিদ্যতে ॥৩১॥
জানামি পাপৈঃ স্বকৃতৈর্গতং ত্বাং কীট! কীটতাম্।
অবাপ্স্যসি পুনর্ধর্ম্মং ধর্ম্মস্তু যদি মন্যসে ॥৩২॥
কর্ম্মভূমিকৃতং দেবা ভুঞ্জতে তির্য্যগাশ্চ যে।
ধর্ম্মোঽপি হি মনুষ্যেষু কামার্থাশ্চ তথা গুণাঃ ॥৩৩॥
বাগ্‌বুদ্ধিপাণিপাদৈশ্চ ব্যপেতস্য বিপশ্চিতঃ।
কিং হাস্যসি মনুষ্যস্য মন্দস্যাপি হি জীবতঃ ॥৩৪॥

ভারতকৌমুদী

শুভেনেতি। হে কীট! ত্বং তির্য্যগ্‌যোনৌ জাতোঽপি, যেন শুভেন কর্ম্মণা পূর্ব্বং ন মুহ্যসে ইদানীমপি ন প্রমুহ্যসে তদ্দর্শনদানরূপং কর্ম্ম মমৈব। দয়য়ৈব ময়া তে দর্শনং দত্তমিতি ভাবঃ ॥৩০॥

তদেবাহ অহমিতি। বলবৎ অত্যধিকম্ ॥৩১॥

জানামীতি। গতং প্রাপ্তম্। মন্যসে কর্ত্তব্যতয়া সম্ভাবয়সি ॥৩২॥

কর্ম্মেতি। কর্ম্মভূমৌ মর্ত্ত্যলোকে, কৃতং কৃতকর্ম্মফলম্ ॥৩৩॥

বাগিতি। ব্যপেতস্য বিরহিতস্য, বিপশ্চিতো বিদুষঃ, মন্দস্যাপি মূর্খস্য চ জীবতো মনুষ্যস্য,

ভারতভাবদীপঃ

ছত্ত্যাদীন্ পরিত্যজ্যাশনং কৃতবানস্মীত্যর্থঃ ॥২১—২৪॥ ন বুবুষকঃ অনৈশ্বর্য্যমিচ্ছন্ ॥২৫—২৯॥ শুভেন যেন ন মুহ্যসে তন্মমৈব কর্ম্ম ॥৩০—৩২॥ তির্য্যগা ইত্যত্র বর্ণলোপ আর্ষঃ; সিদ্ধা ইত্যর্থঃ। ধর্ম্মোঽপি মনুষ্যেষু মূঢ়েষু কামার্থঃ কাম্য এবাস্তি ন তু নিষ্কামঃ; এবং গুণা অপি কামার্থা

বেদব্যাস বলিলেন—'কীট! তুমি তির্য্যগ্‌যোনিতে জন্মিয়াও যে শুভ কর্ম্মের ফলে পূর্বে যে মুগ্ধ হও নাই বা এখনও যাহাতে মুগ্ধ হইতেছ না; সে কর্ম্ম আমারই ॥৩০॥

আমি তপস্যার প্রভাবে দর্শনদ্বারাই তোমাকে উদ্ধার করিব। কারণ, তপোবল অপেক্ষা বল নাই ॥৩১॥

কীট! তুমি পূর্ব্বজন্মে নিজকৃত পাপের ফলে কীটত্ব প্রাপ্ত হইয়াছ, ইহা আমি জানি। তুমি যদি এখনও ধর্ম্ম লাভ করিতে ইচ্ছা কর, তাহা হইলে পুনরায় ধর্ম্ম লাভ করিবে ॥৩২॥

দেবগণ এবং যাহারা তির্য্যগ্‌জাতি তাহারা কর্ম্ম, ভূমিকৃত পুণ্য ও পাপের ফল ভোগ করিয়া থাকেন; ধর্ম্ম, কাম, অর্থ ও দয়াদাক্ষিণ্যাদি গুণ মনুষ্যেই থাকে ॥৩৩॥

(৩৪) কিং হাস্যতি মনুষ্যস্য—বঙ্গ বর্দ্ধ।

জীবন্ হি কুরুতে পূজাং বিপ্রাগ্র্যঃ শশিসূর্য্যয়োঃ।
ব্রুবন্নপি কথাং পুণ্যাং তত্র কীট! স্বমেষ্যসি ॥৩৫॥
গুণভূতানি ভূতানি তত্র ত্বমুপভোক্ষ্যসে।
তত্র তেঽহং বিনেষ্যামি ব্রহ্মত্বং যত্র বৈষ্যসি ॥৩৬॥
স তথেতি প্রতিশ্রুত্য কীটো বর্ত্মন্যতিষ্ঠত।
শকটো ব্রজংশ্চ সুমহানাগতশ্চ যদৃচ্ছয়া ॥৩৭॥
চক্রাক্রমেণ ভিন্নশ্চ কীটঃ প্রাণানমুমোচ হ।
সম্ভূতঃ ক্ষত্রিয়কুলে প্রসাদাদমিতৌজসঃ ॥৩৮॥

ভারতকৌমুদী

কিমাচরণম্, ত্বং হাস্যসি উপহসিতুং শক্যসীতি কাকুঃ, অপি তু কিমপি নেত্যর্থঃ, মনুষ্যত্বেনৈব তবাভ্যর্হিতত্বাদিতি ভাবঃ ॥৩৪॥

জীবন্নিতি। ব্রুবন্ বর্ত্তত ইতি শেষঃ, তত্র বিপ্রজাতৌ ॥৩৫॥

গুণেতি। ত্বং তত্র ব্রাহ্মণজাতৌ, গুণভূতানি, উৎকর্ষপ্রাপ্তানি, ভূতানি মনুষ্যাদিপ্রাণিনঃ, সাহচর্য্যাদুপভোক্ষ্যসে। বা কিংবা যত্র জ্ঞানে সতি ব্রহ্মত্বমেষ্যসি, অহং তত্র তত্ত্বজ্ঞানে তে ত্বদাত্মানং বিনেষ্যামি শিক্ষাদানেন প্রবেশয়িষ্যামি ॥৩৬॥

স ইতি। বর্ত্মনি শকটমার্গ এব। যদৃচ্ছয়া ঈশ্বরেচ্ছয়া ॥৩৭॥

ভারতভাবদীপঃ

এব ॥৩৩॥ বাগিতি কর্ম্মণি ষষ্ঠী, বাগাদিহীনং বুধমবুধং বা জীবন্তং নরং কিং হাস্যতি কিং ত্যক্ষ্যতি ন কিমপি। সর্ব্বৈঃ পুরুষার্থৈরয়ং ত্যক্ত ইত্যর্থঃ ॥৩৪॥ জীবন্নিতি। হে কীট! যত্র বিপ্রাগ্র্যস্তত্র ত্বমেষ্যসি ॥৩৫॥ গুণেতি। তত্র বিপ্রত্বে ত্বং ভূতানি ভোক্ষ্যসে তত্র যোনৌ তে তুভ্যমহং ব্রহ্ম বিনেষ্যামি ব্রহ্মবিদ্যাং দাস্যামি যত্র বা ত্বমেষ্যসি বাঞ্ছসি তত্র ত্বাং নেষ্যামীতি

কীট! মানুষ বিদ্বানই হউক বা মূর্খই হউক, সে যদি বাক্য, বুদ্ধি, হস্ত ও পাদ ইহার একটী শূন্য হইয়াও জীবিত থাকে: তাহা হইলে, তুমি কি তাহার কোন আচরণেরও উপহাস করিতে পার? ॥৩৪॥

কীট! ব্রাহ্মণশ্রেষ্ঠ জীবিত থাকিয়া চন্দ্র ও সূর্য্যের পূজা করিতে পারেন, পুণ্যকথাও বলিতে সমর্থ হন; তুমি সেই ব্রাহ্মণজাতিতে প্রবেশ করিবে ॥৩৫॥

তুমি সেই ব্রাহ্মণজন্মে উৎকৃষ্ট প্রাণিগণের সহিত নানা সুখভোগ করিবে এবং যে তত্ত্বজ্ঞান জন্মিলে তুমি ব্রহ্মত্ব লাভ করিবে; সেই তত্ত্বজ্ঞান আমি তোমাকে শিক্ষা দিব' ॥৩৬॥

তখন সেই কীট 'তাহাই হউক' এইরূপ অঙ্গীকার করিয়া শকটের পথেই অবস্থান করিল এবং গ্রামগামী বিশাল শকটও ঈশ্বরের ইচ্ছাক্রমে আসিয়া উপস্থিত হইল ॥৩৭॥

তমৃষিং দ্রষ্টুমগমৎ সর্ব্বাস্বন্যাসু যোনিষু।
শ্বাবিদ্গোধাবরাহাণাং তথৈব মৃগপক্ষিণাম্।
শ্বপাকশূদ্রবৈশ্যানাং ক্ষত্রিয়াণাঞ্চ যোনিষু ॥৩৯॥
স কীট এবমাভাষ্য ঋষিণা সত্যবাদিনা।
প্রতিস্মৃত্যাথ জগ্রাহ পাদৌ মূর্দ্ধ্নি কৃতাঞ্জলিঃ ॥৪০॥

কীট উবাচ।

ইদং তদতুলং স্থানমীপ্সিতং দশভির্গুণৈঃ।
যদহং প্রাপ্য কীটত্বমাগতো রাজপুত্রতাম্ ॥৪১॥
বহন্তি মামতিবলাঃ কুঞ্জরা হেমমালিনঃ।
স্যন্দনেষু চ কাম্বোজা যুক্তাঃ পরমবাজিনঃ ॥৪২॥

---

ভারতকৌমুদী

চক্রেতি। চক্রাণাং শকটাঙ্গানাম্ আক্রমেণ আক্রমণেন ভিন্নো বিদীর্ণদেহঃ। অমিতৌজসো ব্যাসস্য প্রসাদাৎ ॥৩৮॥

তমিতি। অন্যাসু যোনিষু কর্ম্মবশাৎ ক্রমপ্রাপ্তাস্বিতি ভাবঃ। ষট্পাদোঽয়ং শ্লোকঃ ॥৩৯॥

স ইতি। সত্যবাদিনা ঋষিণা ব্যাসেন এবং গুণভূতানীত্যাদিরূপম্ আভাষ্য আশ্বাসিত ইতি শেষঃ, স কীটঃ পূর্ব্বজন্মবৃত্তান্তং প্রতিস্মৃত্য গত্বা কৃতাঞ্জলিঃ সন্ স্বকীয়ে মূর্দ্ধ্নি ব্যাসস্য পাদৌ জগ্রাহ ॥৪০॥

ইদমিতি। ইদং ক্ষত্রিয়ত্বরূপম্। গুণৈরুৎকর্ষৈঃ ॥৪১॥

বহন্তীতি। কুঞ্জরা গজাঃ। স্যন্দনেষু রথেষু, কাম্বোজাঃ কম্বোজদেশোৎপন্নাঃ ॥৪২॥

---

ক্রমে সেই কীট শকটচক্রের আক্রমণে বিদীর্ণ দেহ হইয়া প্রাণ পরিত্যাগ করিল এবং পরজন্মে অমিততেজা বেদব্যাসের অনুগ্রহে ক্ষত্রিয় বংশে উৎপন্ন হইল ॥৩৮॥

সেই কীট, শেজারু, গুইল, সাপ, শূকর, মৃগ, পক্ষী, চণ্ডাল, শূদ্র, বৈশ্য ও ক্ষত্রিয়যোনিতে ক্রমশঃ উৎপন্ন হইয়া হইয়া সকল অবস্থাতেই সেই বেদব্যাসকে দর্শন করিবার জন্য গমন করিত ॥৩৯॥

সত্যবাদী ঋষি বেদব্যাস পূর্ব্বোক্তরূপ বলিয়া কীটকে আশ্বস্ত করিয়াছিলেন; সুতরাং সেই কীট প্রত্যেক জন্মেই বেদব্যাসের সেই বাক্য স্মরণ করিয়া তাঁহার নিকটে যাইয়া, কৃতাঞ্জলি হইয়া, নিজ মস্তকে তাঁহার চরণযুগল ধারণ করিত' ॥৪০॥

কীট বলিল—'আমি কীটত্ব প্রাপ্ত হইয়া এখন যে রাজপুত্রত্ব লাভ করিয়াছি, ইহা অতুলনীয় স্থান এবং দশ গুণে অভীষ্ট ॥৪১॥

উষ্ট্রাশ্বতরযুক্তানি যানানি চ বহন্তি মাম্।
সবান্ধবঃ সহামাত্যশ্চাশ্নামি পিশিতৌদনম্ ॥৪৩॥
গৃহেষু স্বনিবাসেষু সুখেষু শয়নেষু চ।
বরার্হেষু মহাভাগ! স্বপামি চ সুপূজিতঃ ॥৪৪॥
সর্ব্বেষ্বপররাত্রেষু সূতমাগধবন্দিনঃ।
স্তুবন্তি মাং যথা দেবা মহেন্দ্রং প্রিয়বাদিনঃ ॥৪৫॥
প্রসাদাৎ সত্যসন্ধস্য ভবতোঽমিততেজসঃ।
যদহং কীটতাং প্রাপ্য সম্প্রাপ্তো রাজপুত্রতাম্ ॥৪৬॥
নমস্তেঽস্তু মহাপ্রাজ্ঞ! কিং করোমি প্রশাধি মাম্।
ত্বত্তপোবলনির্দ্দিষ্টমিদং হ্যধিগতং ময়া ॥৪৭॥

ভারতকৌমুদী

উষ্ট্রেতি। পিশিতৌদনং মাংসযুক্তমন্নম্ ॥৪৩॥
গৃহেষ্বিতি। শয়নেষু শয্যাসু, বরার্হেষু প্রধানপুরুষযোগ্যেষু ॥৪৪॥
সর্ব্বেষ্বিতি। অপররাত্রেষু রাত্রিশেষেষু, সূতাদয়ঃ প্রাগ্ বর্ণিতাঃ ॥৪৫॥
প্রসাদাদিতি। সত্যসন্ধস্য সত্যপ্রতিজ্ঞস্য পূর্ব্বকৃতাঙ্গীকারস্যাব্যাহতত্বাৎ ॥৪৬॥
নম ইতি। প্রশাধি উপদিশ। ইদং ক্ষত্রিয়ত্বম্ ॥৪৭॥

বর্ত্তমান সময়ে অত্যন্ত বলবান্ ও স্বর্ণমালাধারী হস্তিগণ আমাকে বহন করিতেছে এবং কম্বোজদেশীয় উৎকৃষ্ট অশ্বগণ আমার রথসমূহে সংযুক্ত হইয়াছে ॥৪২॥

উষ্ট্র ও অশ্বতরযুক্ত যান সকল আমাকে বহন করিতেছে এবং বন্ধুগণ ও অমাত্যগণের সহিত আমি পলান্ন ভোজন করিতেছি ॥৪৩॥

মহাভাগ! আমি পরিচর্য্যা প্রাপ্ত হইতে থাকিয়া নিজের বাসগৃহে সুখজনক প্রধান পুরুষের যোগ্য শয্যায় শয়ন করিতেছি ॥৪৪॥

দেবগণ যেমন দেবরাজের স্তব করেন; তেমন প্রিয়ভাষী সূত, মাগধ ও বন্দিগণ প্রত্যেক রাত্রিশেষে আমার স্তব করিয়া থাকে ॥৪৫॥

মহর্ষি! আপনি সত্যপ্রতিজ্ঞ ও অমিততেজা; সুতরাং আমি যে কীট হইয়া এখন রাজপুত্রত্ব লাভ করিয়াছি, ইহা আপনারই অনুগ্রহে হইয়াছে ॥৪৬॥

মহাপ্রাজ্ঞ! আমি আপনাকে নমস্কার করি; আমি কি করিব, তাহা আপনি আমাকে বলুন। আপনার তপোবলজনিত এই ক্ষত্রিয়ত্ব আমি লাভ করিয়াছি' ॥৪৭॥

ব্যাস উবাচ।

অর্চ্চিতোঽহং ত্বয়া রাজন্ ! বাগ্‌ভিরদ্য যদৃচ্ছয়া।
অদ্য তে কীটতাং প্রাপ্য স্মৃতির্জাতা জুগুপ্সিতা ॥৪৮॥
ন তু নাশোঽস্তি পাপস্য যত্ত্বয়োপচিতঃ পুরা।
শূদ্রেণার্থপ্রধানেন নৃশংসেনাততায়িনা ॥৪৯॥
মম তে দর্শনং প্রাপ্তং তচ্চ বৈ সুকৃতং ত্বয়া।
তির্য্যগ্‌যোনৌ স্ম জাতেন মম চাভ্যর্চ্চনাত্তথা ॥৫০॥
ইতস্ত্বং রাজপুত্রত্বাদ্‌ব্রাহ্মণ্যং সমবাপ্স্যসি।
গোব্রাহ্মণকৃতে প্রাণান্ হুত্বাত্মানং রণাজিরে ॥৫১॥

ভারতকৌমুদী

অর্চ্চিত ইতি। জুগুপ্সিতা আদ্যে শূদ্রজন্মনি নিন্দিতা ॥৪৮॥

নেতি। যঃ পাপপদার্থঃ। অর্থো ধনমেব প্রধানং যস্য তেন, আততায়িনা পরস্বহারিণা।৪৯॥

মমেতি। তে ত্বয়া সুকৃতং পুণ্যকারণং কৃতম্।৫০॥

ইত ইতি। ত্বং রণাজিরে সমরাঙ্গনে, গোব্রাহ্মণয়োঃ কৃতে নিমিত্তম্, প্রাণান্ আত্মানঞ্চ হুত্বা বিহায় ইতো রাজপুত্রত্বাৎ ব্রাহ্মণ্যং ব্রাহ্মণত্বং সমবাপ্স্যসি ॥৫১॥

ভারতভাবদীপঃ

যোজনা ॥৩৬—৩৯॥ স ইতি। যত্র যত্র গন্তুং মনসেচ্ছিবাংস্তত্র তত্র ঋষিমেব দদর্শেত্যর্থঃ ॥৪০—৫০॥ গোব্রাহ্মণকৃতে প্রাণান্ হিত্বা ব্রাহ্মণামবাপ্স্যসীতি যোজনা ॥৫১—৬৭॥

ইতি শ্রীমহাভারতে অনুশাসনপর্ব্বণি দানধর্ম্মে নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে দ্ব্যধিকশততমোঽধ্যায়ঃ ॥১০২॥

ব্যাস বলিলেন—'রাজা! আজ তুমি ঈশ্বরের ইচ্ছাক্রমে বাক্যদ্বারা আমার পূজা করিয়াছ; তুমি যখন কীট ছিলে, তখন তোমার পূর্ব্বজন্মীয় নিন্দিত স্মৃতি জন্মিয়াছিল ॥৪৮॥

তুমি সেই পূর্ব্বজন্মে নৃশংস ও পরস্বাপহারী শূদ্র ছিলে, তখন ধনই তোমার জীবনের প্রধান ছিল; সুতরাং তুমি সেই পূর্ব্বজন্মে যে পাপ সঞ্চয় করিয়াছিলে, ভোগ ব্যতীত তাহার ক্ষয় হইতে পারে না ॥৪৯॥

সেই কীটজন্মে তুমি যে আমার দর্শন লাভ করিয়াছিলে এবং তির্য্যগ্-যোনিতে জন্মিয়াও আমার যে পূজা করিয়াছিলে; তাহা তুমি ভালই করিয়াছিলে ॥৫০॥

(৪৯) শূদ্রেণাস্বপ্রধানেন—পি।
(৫১) হত্বাত্মানং রণাজিরে—বঙ্গ বৰ্দ্ধ।

রাজপুত্রে ! সুখং প্রাপ্য ক্রতূংশ্চৈবাপ্তদক্ষিণান্ ।
অথ মোদিষ্যসে স্বর্গে ব্রহ্মভূতোঽব্যয়ঃ সুখী ॥৫২॥
তির্য্যগ্‌যোন্যাঃ শূদ্রতামভ্যুপৈতি শূদ্রো বৈশ্যং ক্ষত্রিয়ত্বঞ্চ বৈশ্যঃ ।
বৃত্তশ্লাঘী ক্ষত্রিয়ো ব্রাহ্মণত্বং স্বর্গং পুণ্যং ব্রাহ্মণং সাধুবৃত্তঃ ॥৫৩॥

ভীষ্ম উবাচ ।

ক্ষত্রধর্ম্মমনুপ্রাপ্তঃ স্মরন্নেব চ বীর্য্যবান্ ।
ত্যক্ত্বা স কীটতাং রাজন্ ! চচার বিপুলং তপঃ ॥৫৪॥
তস্য ধর্ম্মার্থবিদুষো দৃষ্ট্বা তদ্বিপুলং তপঃ ।
আজগাম দ্বিজশ্রেষ্ঠঃ কৃষ্ণদ্বৈপায়নস্তদা ॥৫৫॥

ভারতকৌমুদী

রাজেতি । ক্রতূন্ যজ্ঞান্, আপ্তা প্রচুরা দক্ষিণা যেষাং তান্ । স্বর্গে ব্রহ্মলোকে, ব্রহ্মভূতো ব্রহ্মণ এব তুল্যঃ, অব্যয়ঃ অক্ষয়ঃ ॥৫২॥

তির্য্যগিতি । অভ্যুপৈতি প্রাপ্নোতি । বৃত্তেন ধর্ম্মাৎ প্রজাপালনেন শ্লাঘত ইতি সঃ । সাধুবৃত্তঃ সৎকর্ম্মা ॥৫৩॥

ক্ষত্রেতি । স্মরন্ পূর্ব্বপূর্ব্বজন্মবৃত্তান্তান্ ।৫৪॥

তস্যেতি । ধর্ম্মঞ্চ অর্থঞ্চ বেত্তীতি তস্য ॥৫৫॥

রাজপুত্র ! তুমি গো ও ব্রাহ্মণের জন্য সমরাঙ্গনে প্রাণ ও জীবন বিসর্জ্জন করিয়া এই রাজপুত্রত্ব হইতে ব্রাহ্মণত্ব লাভ করিবে ॥৫১॥

রাজপুত্র ! তুমি এই জন্মে প্রচুর দক্ষিণাযুক্ত বহুতর যজ্ঞের অনুষ্ঠান ও নানাবিধ সুখ লাভ করিয়া ব্রহ্মলোকে যাইয়া, ব্রহ্মার ন্যায় হইয়া, অক্ষয় সুখী হইবে ও আমোদ করিবে ॥৫২॥

প্রাণী, তির্য্যগ্‌যোনি হইতে শূদ্রত্ব, সেই শূদ্র বৈশ্যত্ব, বৈশ্য ক্ষত্রিয়ত্ব, বৃত্তিশ্লাঘী ক্ষত্রিয় ব্রাহ্মণত্ব লাভ করে এবং সেই ব্রাহ্মণ সদ্‌বৃত্তিতে থাকিয়া প্রথমে পুণ্য, তাহার পরে স্বর্গলাভ করিয়া থাকেন' ॥৫৩॥

ভীষ্ম বলিলেন—'রাজা ! সেই প্রাণী কীটত্ব পরিত্যাগ করিয়া, বলবান্ ক্ষত্রিয় হইয়া, পূর্ব্ব পূর্ব্ব জন্মের বৃত্তান্ত স্মরণ করিতে থাকিয়া প্রচুর তপস্যা করিলেন ॥৫৪॥

তখন ব্রাহ্মণশ্রেষ্ঠ কৃষ্ণদ্বৈপায়ন ধর্ম্মার্থাভিজ্ঞ সেই ক্ষত্রিয়ের সেই প্রচুর তপস্যা দেখিয়া তাহার নিকটে আগমন করিলেন' ॥৫৫॥

(৫৩) ইতঃ পরং '...অষ্টাদশাধিকশততমোঽধ্যায়ঃ'—বঙ্গ বর্দ্ধ, '...অশীত্যধিকশত-তমোঽধ্যায়ঃ'—নি ।

ব্যাস উবাচ।

ক্ষাত্রং দেবব্রতং কীট! ভূতানাং পরিপালনম্।
ক্ষাত্রং দেবব্রতং ধ্যায়ংস্ততো বিপ্রত্বমেষ্যসি ॥৫৬॥
পাহি সর্বাঃ প্রজাঃ সম্যক্ শুভাশুভবিদাত্মবান্।
শুভৈঃ সংবিভজন্ কামৈরশুভানাঞ্চ পাবনৈঃ ॥৫৭॥
আত্মবান্ ভব সুপ্রীতঃ স্বধর্ম্মাচরণে রতঃ।
ক্ষাত্রীং তনুং সমুৎসৃজ্য ততো বিপ্রত্বমেষ্যসি ॥৫৮॥

ভীষ্ম উবাচ।

সোঽপ্যরণ্যমনুপ্রাপ্য পুনরেব যুধিষ্ঠির!।
মহর্ষের্বচনং শ্রুত্বা প্রজাধর্ম্মেণ পাল্য চ ॥৫৯॥
অচিরেণৈব কালেন কীটঃ পার্থিবসত্তম!।
প্রজাপালনধর্ম্মেণ প্রেত্য বিপ্রত্বমাগতঃ ॥৬০॥ (যুগ্মকম্)
ততস্তং ব্রাহ্মণং দৃষ্ট্বা পুনরেব মহাযশাঃ।
আজগাম মহাপ্রাজ্ঞ! কৃষ্ণদ্বৈপায়নস্তদা ॥৬১॥

---

ভারতকৌমুদী

ক্ষাত্রমিতি। ভূতানাং প্রাণিনাং পরিপালনম্, দেবানাং ব্রতং নিয়মঃ, তচ্চ ক্ষাত্রং মর্ত্ত্যলোকে ক্ষত্রিয়নিষ্ঠম্ ॥৫৬॥

পাহীতি। আত্মবান্ যত্নবান্ সন্। শুভৈঃ কামৈঃ সংবিভজন্ প্রজাসু শুভান্ কামান্ বিতরন্, অশুভানাঞ্চ পাবনৈঃ শোধনৈর্নিবারণৈরিত্যর্থঃ ॥৫৭॥

আত্মবানিতি। আত্মবান্ সংযতচিত্তঃ। ক্ষাত্রীং ক্ষত্রিয়সম্বন্ধিনীম্ ॥৫৮॥

স ইতি। পাল্য পালয়িত্বা। কীটো ভূতপূর্ব্বঃ। প্রেত্য মৃত্বা ॥৫৯—৬০॥

---

বেদব্যাস বলিলেন—'কীট! প্রজাপালন দেবতারই ব্রত; তাহা মর্ত্ত্যলোকে ক্ষত্রিয়ের উপরই থাকে; সুতরাং তুমি সেই দেবব্রতকে ক্ষত্রিয়সম্বন্ধী চিন্তা করিয়া তাহার পর ব্রাহ্মণত্ব লাভ করিবে ॥৫৬॥

তুমি ভাল ও মন্দ জানিয়া যত্নবান্ হইয়া প্রজাবর্গের মঙ্গল সম্পাদন ও অমঙ্গল নিবারণদ্বারা সমস্ত প্রজাকে সমীচীন ভাবে পালন কর ॥৫৭॥

তুমি সংযত চিত্ত, সর্ব্বদা সন্তুষ্ট ও নিজ ধর্ম্মাচরণে নিরত হও; তাহার পরে ক্ষত্রিয় দেহ ত্যাগ করিয়া ব্রাহ্মণত্ব লাভ করিবে' ॥৫৮॥

ভীষ্ম বলিলেন—'রাজশ্রেষ্ঠ যুধিষ্ঠির! সেই ভূতপূর্ব্ব কীট মহর্ষি বেদব্যাসের বাক্য শুনিয়া ধর্ম্মানুসারে প্রজা পালন করিয়া, পুনরায় বনে যাইয়া, অচিরকাল মধ্যেই মৃত্যুমুখে পতিত হইয়া পরজন্মে ব্রাহ্মণত্ব লাভ করিল ॥৫৯—৬০॥

ব্যাস উবাচ।

ভো ভো ব্রহ্মর্ষভ! শ্রীমন্! মা ব্যথিষ্ঠাঃ কথঞ্চন।
শুভকৃচ্ছুভযোনিষু পাপকৃৎ পাপযোনিষু।
উপপদ্যতি ধর্ম্মজ্ঞ! যথাপাপফলোপগম্ ॥৬২॥
তস্মান্মৃত্যুভয়াৎ কীট! মা ব্যথিষ্ঠাঃ কথঞ্চন।
ধর্ম্মলোপভয়ং তে স্যাত্তস্মাদ্ধর্ম্মং চরোত্তমম্ ॥৬৩॥

কীট উবাচ।

সুখাৎ সুখতরং প্রাপ্তো ভগবংস্ত্বৎকৃতে হ্যহম্।
ধর্ম্মমূলাং শ্রিয়ং প্রাপ্য পাপ্মা নষ্ট ইহাদ্য মে ॥৬৪॥

ভীষ্ম উবাচ।

ভগবদ্বচনাৎ কীটো ব্রাহ্মণ্যং প্রাপ্য দুর্লভম্।
অকরোৎ পৃথিবীং রাজন্! যজ্ঞযূপশতাঙ্কিতাম্ ॥৬৫॥

---

ভারতকৌমুদী

তত ইতি। মহতী প্রজ্ঞা জ্ঞানং যস্য সঃ ॥৬১॥

ভো ইতি। হে ব্রহ্মর্ষভ! ব্রাহ্মণশ্রেষ্ঠ! মা ব্যথিষ্ঠা মৃত্যুভয়াৎ। উপপদ্যতি প্রাপ্নোতি, পাপপদং পুণ্যস্যাপ্যুপলক্ষণম্। তেন পুণ্যপাপফলমুপগচ্ছতি প্রাপ্নোতীতি তৎ তাদৃশং জন্ম। ষট্পাদোঽয়ং শ্লোকঃ ॥৬২॥

তস্মাদিতি। ধর্ম্মলোপভয়ং তে স্যাৎ ইত্যাশঙ্কাহ ইতি শেষঃ ॥৬৩॥

সুখাদিতি। সুখাৎ ক্ষত্রিয়দেহাৎ, সুখতরম্ অধিকসুখজনকব্রাহ্মণদেহম্ ॥৬৪॥

ভগবদিতি। ভগবতো ব্যাসস্য বচনাৎ। যজ্ঞযূপশতেন অঙ্কিতাং চিহ্নিতাম্ ॥৬৫॥

---

তখন সেই কীটকে ব্রাহ্মণ দেখিয়া মহাযশা ও মহাপ্রাজ্ঞ কৃষ্ণদ্বৈপায়ন পুনরায় তখন তাহার নিকট আগমন করিলেন ॥৬১॥

বেদব্যাস বলিলেন—'শ্রীমন্ ধর্ম্মজ্ঞ ব্রাহ্মণশ্রেষ্ঠ! তুমি মৃত্যুর ভয়ে কোন প্রকারে ব্যথিত হইও না। কারণ, পুণ্যকারী প্রাণী পবিত্র যোনিতে এবং পাপকারী প্রাণী পাপযোনিতে পুণ্য ও পাপের ফলানুসারে জন্ম লাভ করিয়া থাকে ॥৬২॥

অতএব কীট! তুমি মৃত্যুর ভয়ে কোন প্রকারে ব্যথিত হইও না। তোমার ধর্ম্মলোপের ভয় হইতে পারে, সেই জন্য উত্তম ধর্ম্মের অনুষ্ঠান করিতে থাক' ॥৬৩॥

কীট বলিল— ভগবন্! আমি আপনার জন্যই সুখ হইতে অধিক সুখ লাভ করিয়াছি; ধর্ম্মমূলক সম্পদ্ লাভ করায় আজ আমার পাপ নষ্ট হইয়াছে' ॥৬৪॥

ততঃ সালোক্যমগমদ্‌ব্রহ্মণো ব্রহ্মবিত্তমঃ।
অবাপ চ পদং কীটঃ পার্থ! ব্রহ্ম সনাতনম্।
স্বকর্ম্মফলনির্ব্বৃত্তং ব্যাসস্য বচনাত্তদা ॥৬৬॥
তেঽপি যস্মাৎ প্রভাবেণ হতাঃ ক্ষত্রিয়পুঙ্গবাঃ।
সম্প্রাপ্তাস্তে গতিং পুণ্যাং তস্মান্মা শোচ পুত্রক! ॥৬৭॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যামনুশাসন-পর্ব্বণি দানধর্ম্মে কীটোপাখ্যানে দ্ব্যধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥ *

---

ভারতকৌমুদী

তত ইতি। সালোক্যমেকব্রহ্মলোকবর্ত্তিত্বম্, ব্রহ্মবিত্তমো বেদজ্ঞশ্রেষ্ঠঃ। স্বকর্ম্মফলেন নির্ব্বৃত্তং নিষ্পন্নম্। ষট্‌পাদোঽয়ং শ্লোকঃ ॥৬৬॥

ইদানীং যুধিষ্ঠিরপৃষ্টবিষয়ং বক্তি ত ইতি। তে দ্রুপদবিরাটাদয়ঃ, প্রভাবেণ ক্ষাত্র-তেজসা ॥৬৭॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়ামনুশাসনপর্ব্বণি দানধর্ম্মে দ্ব্যধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥

---

ভীষ্ম বলিলেন—'রাজা! কীট ভগবান্ বেদব্যাসের বাক্যানুসারে দুর্ল্লভ ব্রাহ্মণত্ব লাভ করিয়া পৃথিবীকে শত শত যজ্ঞযূপে চিহ্নিত করিয়া ফেলিয়াছিলেন ॥৬৫॥

পৃথানন্দন! ভূতপূর্ব্ব সেই কীট, সেই ব্রাহ্মণজন্মে বেদজ্ঞশ্রেষ্ঠ হইয়া ব্রহ্মলোকে গমন করিলেন; তৎপরে বেদব্যাসের বাক্যে ও আপন কর্ম্মফলে সনাতন ব্রহ্মপদ লাভ করিলেন ॥৬৬॥

পুত্র! সেই বিরাট ও দ্রুপদপ্রভৃতি ক্ষত্রিয়শ্রেষ্ঠেরাও যখন ক্ষাত্রতেজ অনুসারে নিহত হইয়াছেন, তখন তাঁহারা পুণ্যগতিই লাভ করিয়াছেন; অতএব তুমি তাঁহাদের জন্য শোক করিও না' ॥৬৭॥

---

* '···একোনবিংশত্যধিকশততমোঽধ্যায়ঃ'—বঙ্গ বর্দ্ধ, '···একাশীত্যধিকশততমোঽধ্যায়ঃ'·নি।

# ত্র্যধিকশততমোঽধ্যায়ঃ।

—ঃ*ঃ—

যুধিষ্ঠির উবাচ।

বিদ্যাতপশ্চ দানঞ্চ কিমেতেষাং বিশিষ্যতে।
পৃচ্ছামি ত্বাং সতাং শ্রেষ্ঠ! তন্মে ব্রূহি পিতামহ! ॥১॥

ভীষ্ম উবাচ।

অত্রাপ্যুদাহরন্তীমমিতিহাসং পুরাতনম্।
মৈত্রেয়স্য চ সংবাদং কৃষ্ণদ্বৈপায়নস্য চ ॥২॥
কৃষ্ণদ্বৈপায়নো রাজন্! অজ্ঞাতচরিতং চরন্।
বারাণস্যামুপাতিষ্ঠন্মৈত্রেয়ং স্বৈরিণীকুলে ॥৩॥
তমুপস্থিতমাসীনং জ্ঞাত্বা স মুনিসত্তমঃ।
অর্চ্চিত্বা ভোজয়ামাস মৈত্রেয়োঽশনমুত্তমম্ ॥৪॥

ভারতকৌমুদী

বিদ্যেতি। এতেষাং ত্রয়াণাং মধ্যে কিং বিশিষ্যতে প্রধানতমং ভবতি ॥১॥

অত্রেতি। মৈত্রেয়স্য তদাখ্যস্য মুনিবিশেষস্য।২॥

কৃষ্ণেতি। অজ্ঞাতং চরিতং বিচরণং যস্মিন্ কর্ম্মণি তদ্‌যথা তথা, স্বৈরং স্বচ্ছন্দগমনমস্যা অস্তীতি সা স্বৈরিণী মুনিশ্রেণী তস্যাঃ কুলে গৃহে ॥৩॥

তমিতি। আসীনমুপবিষ্টম্। অশ্যতে ভুজ্যতে যত্তদশনমন্নম্ ॥৪॥

যুধিষ্ঠির বলিলেন—'সজ্জনশ্রেষ্ঠ পিতামহ! বিদ্যা, তপস্যা ও দান—এই তিনটীর মধ্যে কোন্‌টী শ্রেষ্ঠ, ইহা আমি আপনাকে জিজ্ঞাসা করিতেছি; আপনি তাহা আমার নিকট বলুন' ॥১॥

ভীষ্ম বলিলেন—'এই বিষয়েও মনস্বীরা মৈত্রেয় ও কৃষ্ণদ্বৈপায়নের সংবাদ-রূপ প্রাচীন বৃত্তান্তের উল্লেখ করিয়া থাকেন ॥২॥

রাজা! একদা বেদব্যাস অন্যের অজ্ঞাতভাবে বিচরণ করিতে করিতে বারাণসীনগরীতে মুনিশ্রেণীর মধ্যে মৈত্রেয়ের নিকট যাইয়া উপস্থিত হইলেন ॥৩॥

বেদব্যাস আসিয়া উপবেশন করিয়াছেন, ইহা জানিয়া মুনিশ্রেষ্ঠ মৈত্রেয় তাঁহার পূজা করিয়া উত্তম অন্ন ভোজন করাইলেন ॥৪॥

(১) বিদ্যাতপোভ্যাং দানাচ্চ—বঙ্গ বর্দ্ধ।

তদন্নমুত্তমং ভুক্ত্বা গুণবৎ সার্ব্বকামিকম্ ।
প্রতিষ্ঠমানোঽস্ময়ত প্রীতঃ কৃষ্ণো মহামনাঃ ॥৫॥
তমুৎস্ময়ন্তং সম্প্রেক্ষ্য মৈত্রেয়ঃ কৃষ্ণমব্রবীৎ ।
কারণং ব্রূহি ধর্ম্মাত্মন্! ব্যস্ময়িষ্ঠাঃ কুতশ্চ তে ।
তপস্বিনো ধৃতিমতঃ প্রমোদঃ সমুপাগতঃ ॥৬॥
এতৎ পৃচ্ছামি তে বিদ্বন্! অভিবাদ্য প্রণম্য চ ।
আত্মনশ্চ তপোভাগ্যং মহাভাগ্যং তবেহ চ ॥৭॥
পৃথগাচরতস্তাত! পৃথগাত্মসুখাত্মনোঃ ।
অল্পান্তরমহং মন্যে বিশিষ্টমপি চান্বয়াৎ ॥৮॥

ভারতকৌমুদী

তদিতি । গুণবৎ সুস্বাদু, সার্ব্বকামিকং সর্ব্বেষামেব কাম্যম্ । অস্ময়ত বিস্ময়মলভত, কৃষ্ণঃ কৃষ্ণদ্বৈপায়নঃ ॥৫॥

তমিতি । উৎস্ময়ন্তং বিস্ময়মানম্ । ব্যস্ময়িষ্ঠা বিস্মিতস্ত্বমভূঃ; তপস্বিনো ধৃতিমতো ধৈর্য্যশালিনশ্চ তে কুতঃ প্রমোদঃ সমুপাগতঃ । ষট্‌পাদোঽয়ং শ্লোকঃ ॥৬॥

এতদিতি । চরণধারণপূর্ব্বকো নমস্কারোঽভিবাদনম্, করকপালসংযোগশ্চ প্রণামঃ । মহাভাগ্যং সম্মানগৌরবাতিশয়লাভাৎ ॥৭॥

পৃথগিতি । হে তাত! তাতবদ্‌গৌরবাস্পদ! পৃথগাত্মা ব্যক্তিভেদাৎ ভিন্ন আত্মা জীবশ্চ, সুখাত্মা অভিন্নং ব্যাপি চ ব্রহ্ম তয়োঃ, অল্পান্তরম্ অল্পং ভেদমহং মন্যে উপাধিসত্ত্বাসত্ত্বাভ্যাং কেবলভেদাৎ । কিঞ্চ অন্বয়াৎ সর্ব্ববস্তুসম্বন্ধাৎ বিশিষ্টমপি জীবাৎ শ্রেষ্ঠমপি ব্রহ্ম মন্যে । কিন্তু

ভারতভাবদীপঃ

বিদ্যাতপোভ্যামিতি ১—২॥ মৈত্রেয়মপি অজ্ঞাতচরিতং চরন্তমিত্যর্থঃ, স্বম্ ঈরয়তি ধর্ম্মায় প্রেরয়তি স্বৈরিণী মুনিশ্রেণী তস্যাঃ কুলে গৃহে ॥৩—৪॥ অস্ময়ত বিস্ময়ং প্রাপ্তবান্ ॥৫॥ কুতশ্চ তে প্রমোদ ইতি সম্বন্ধঃ ॥৬॥ এতদাত্মনস্তপোভাগ্যং তব মহাভাগ্যং তে ত্বাং পৃচ্ছামি ।

মহামনা বেদব্যাস, সুস্বাদু ও সকলেরই কাম্য সেই উত্তম অন্ন ভোজন করিয়া সন্তুষ্ট হইয়া, প্রস্থান করিবার সময়ে বিস্ময়াপন্ন হইলেন ॥৫॥

বেদব্যাস বিস্ময়াপন্ন হইয়াছেন দেখিয়া মৈত্রেয় তাঁহাকে বলিলেন— 'ধর্ম্মাত্মন্! আপনি বিস্মিত হইলেন কেন? আপনি তপস্বী ও ধৈর্য্যশীল; তথাপি আপনার আমোদ আসিল কোথা হইতে, তাহার কারণ বলুন ॥৬॥

বিদ্বন্! আমি আপনাকে অভিবাদন ও প্রণাম করিয়া ইহাই জিজ্ঞাসা করিতেছি। আপনার নিজের তপোভাগ্য এবং আপনার সর্ব্বত্র গৌরব-প্রাপ্তি নিবন্ধন মহাভাগ্যও রহিয়াছে ॥৭॥

(১) সুখভাগ্যং তবেহ চ—পি ।

ব্যাস উবাচ

অতিচ্ছন্দাতিবাদাভ্যাং স্ময়োঽয়ং সমুপাগতঃ।
অসত্যং বেদবচনং কস্মাদ্বেদোঽনৃতং বদেৎ ॥৯॥
ত্রীণ্যেব তু পদান্যাহুঃ পুরুষস্যোত্তমং ব্রতম্।
ন দ্রুহ্যেচ্চৈব দদ্যাচ্চ সত্যং চৈব পরং বদেৎ ॥১০॥

ভারতকৌমুদী

তয়োঃ পৃথগ্ ভিন্নম্ আচরতো ব্যবহরতস্তব কুতো বিস্ময় ইতি শেষঃ। তথা চ তব চাস্মাকঞ্চ জীবাত্মভেদেঽপি পরমাত্মভেদাভাবাৎ অস্মাকং বিস্ময়ো নাস্তি তব তু বিস্ময়ঃ কুত ইতি ভাবঃ ॥৮॥

অতীতি। অয়ং স্ময়ো মম বিস্ময়ঃ অতিচ্ছন্দঃ অতিথিং প্রতি অধিকগৌরবকরণাশয়ঃ, অতিবাদঃ অধিকগৌরবোক্তিশ্চ তাভ্যাং সমুপাগতঃ। অমুপদমুচ্যমানং বেদবচনম্ অসত্যং ন ভবেদিতি শেষঃ, বেদঃ কস্মাদনৃতং মিথ্যা বদেৎ ঈশ্বরবাক্যত্বাৎ, কস্মাদপি নেত্যর্থঃ ॥৯॥

ত্রীণীতি। বেদা পুরুষস্য ত্রীণ্যেব পদানি স্থানানি বিষয়াণীতি যাবৎ উত্তমং ব্রতমাহুঃ। কানি তানি ত্রীণীত্যাহ নেতি ॥১০॥

ভারতভাবদীপঃ

আশ্চর্য্যদর্শনং বিনা বিস্ময়ো ন ভবতীতি ভাবঃ ॥৭॥ পৃথগিতি। পৃথগাত্মা উপাধিপরিচ্ছিন্নো জীবঃ, সুখাত্মা অনুপাধিকং ব্রহ্ম, পঞ্চম্যর্থে ষষ্ঠী ; ততঃ পৃথগাচরতস্তব জীবন্মুক্তস্য মুক্তামুক্তো ভয়াত্মনোঽপেক্ষয়াহমাত্মানমল্পান্তরং মন্যে, যতস্ত্বং মন্তাগ্যং দৃষ্ট্বা বিস্মিতোঽস্যতোঽহং ত্বত্তোঽল্পান্তরোঽস্মীত্যাত্মানমহমিনোমীত্যর্থঃ। অন্বয়াৎ মিত্রবংশ্যত্বাৎ বিশিষ্টমপীতরেভ্যঃ ॥৮॥ অতিচ্ছেদোঽত্যন্তমন্তরং মশকেন সমুদ্রশোষণমিব ; অতিচ্ছন্দ ইতি পাঠেঽপি স এবার্থঃ। অতিবাদস্তস্যৈবার্থস্য কথনং লোকে তাভ্যাং বিস্ময়ো মেঽভবৎ। ইদং স্থানং ক্রতুশতং বিনা ন প্রাপ্যত ইতি বেদবচনমসত্যং জলমাত্রদানেন তব তৎপ্রাপ্তিদর্শনাৎ। দেশকালপাত্রশ্রদ্ধাবিশেষাদল্পমপি মহত্তমত্বং জলমৌক্তিকন্যায়েন প্রাপ্নোতীতি দর্শনাৎ কস্মাদ্বেদোঽনৃতং বদেদিতি উক্তম্ ॥৯॥

আমি জীবাত্মা ও পরমাত্মার অল্প ভেদ আছে বলিয়াই মনে করি এবং পরমাত্মার সমস্ত পদার্থের সহিত সম্বন্ধ আছে বলিয়াই তাঁহাকে জীবাত্মা অপেক্ষা শ্রেষ্ঠ বলিয়াও ধারণা করি ; কিন্তু হে গৌরবাস্পদ ! আপনি সেই ধারণার ভিন্নরূপ আচরণ করিতেছেন। যে হেতু আমাদের বিস্ময় হয় না, আপনার বিস্ময় হইয়াছে' ॥৮॥

বেদব্যাস বলিলেন—'আপনি আমার প্রতি অত্যন্ত গৌরব করার অভিপ্রায় করিয়াছেন এবং তাহাতে অত্যুক্তিও করিয়াছেন ; এত জন্যই আমার এই বিস্ময় জন্মিয়াছে। বেদবাক্য মিথ্যা হইতে পারে না। কারণ, বেদ মিথ্যা বলিবেন কেন ? ॥৯॥

(৯) অতিচ্ছেদাতিবাদাভ্যাম্—পি।

ইতি বেদোক্তমৃষিভিঃ পুরস্তাৎ পরিকল্পিতম্ ।
ইদানীঞ্চৈব নঃ কৃত্যং পুরস্তাচ্চ পরিশ্রুতম্ ॥১১॥
অল্পোঽপি তাদৃশো দায়ো ভবত্যুত মহাফলঃ ।
তৃষিতায় চ তে দত্তং হৃদয়েনানসূয়তা ॥১২॥
তৃষিতস্তৃষিতায় ত্বং দত্ত্বৈতদশনং মম ।
অজৈর্ষীস্ত্বমহতো লোকান্মহাযজ্ঞৈরিব প্রভো ! ॥১৩॥
ততো দানপবিত্রেণ প্রীতোঽস্মি তপসৈব চ ।
পুণ্যস্যৈব হি তে সত্ত্বং পুণ্যস্যৈব চ দর্শনম্ ॥১৪॥

ভারতকৌমুদী

ইতীতি। ইতি বেদোক্তম্, ঋষিভিঃ পুরস্তাৎ পূর্ব্বম্, পরিকল্পিতং পরিগৃহীতম্, পুরস্তাৎ পূর্ব্বমস্মাভিঃ পরিশ্রুতঞ্চ তৎ ইদানীঞ্চ নঃ অস্মাকং কৃত্যং কর্ত্তব্যম্ ॥১১॥

অল্প ইতি। দায়ো দানম্। তৃষিতায় মহ্যঞ্চ অনসূয়তা হৃদয়েন তে ত্বয়া দত্তম্ ॥১২॥

তৃষিত ইতি। তৃষিতো ধর্ম্মতৃষ্ণাবান্ ত্বম্, তৃষিতায় মম মহ্যম্, এতদশনমন্নং দত্ত্বা ॥১৩॥

তত ইতি। সত্ত্বমস্মিন্নাশ্রমে স্থিতিঃ ॥১৪॥

ভারতভাবদীপঃ

পদানি পদনীয়ানি, এতদেব ত্রয়মুত্তমং ব্রতম্ ॥১০॥ নঃ অস্মাভিরপি কৃত্যমবশ্যকর্ত্তব্যম্ ॥১১॥ দায়ো দানম্ ॥১২॥ ত্বং মহতো লোকানজৈর্ষীরিত্যেতন্মম দর্শনং প্রত্যক্ষম্, তেনাহং বিস্মিতোঽস্মীতি ভাবঃ। এতদশনমিতি পাঠে স্পষ্টোঽর্থঃ ॥১৩॥ ধর্ম্মতপোদানানি পুণ্যত্রয়ে দৃষ্টান্তা

বেদ মানুষের সম্বন্ধে তিনটী বিষয়কে উত্তম ব্রত বলিয়াছেন। যথা—এক—কাহারও প্রতি দ্রোহ করিবে না, দ্বিতীয়—দান করিবে এবং তৃতীয়—অন্যের নিকট সত্যকথা বলিবে ॥১০॥

বেদে এই কথা বলা হইয়াছে, ঋষিরাও ইহা পূর্ব্বে গ্রহণ করিয়াছেন, আমরাও ইহা পূর্ব্বে শুনিয়াছি এবং এখনও আমাদের ইহা পালন করা কর্ত্তব্য ॥১১॥

তাদৃশ দান অল্প হইলেও মহাফল উৎপাদন করে। আপনিও অসূয়াশূন্য মনে ক্ষুধার্ত্তকে দান করিয়াছেন ॥১২॥

প্রভাবশালী মহর্ষি ! আপনি ধর্ম্মলিপ্সু হইয়া ক্ষুধার্ত্ত আমাকে এই অন্নদান করিয়া মহাযজ্ঞদ্বারাই যেন মহাস্বর্গ সকল জয় করিয়াছেন ॥১৩॥

তারপর আপনার দানপূত তপস্যাদ্বারা আমি সন্তুষ্ট হইয়াছি। কারণ, আপনি পুণ্যবান্, আপনার এই আশ্রমে অবস্থিতি চলিতেছে এবং আপনি পুণ্যবান, আপনার আমি দর্শন পাইয়াছি ॥১৪॥

(১৩) দত্ত্বৈতদ্দর্শনং মম—বঙ্গ বর্দ্ধ।

পুণ্যস্যৈবাভিগন্ধস্তে মন্যে কর্ম্মবিধানজম্।
অধিকং মার্জ্জনাত্তাত! তথা চৈবানুলেপনাৎ ॥১৫॥
শুভং সর্ব্বপবিত্রেভ্যো দানমেব পরং দ্বিজ!।
নোচেৎ সর্ব্বপবিত্রেভ্যো দানমেব পরং ভবেৎ ॥১৬॥
যানীমান্যুত্তমানীহ বেদোক্তানি প্রশংসসি।
তেষাং শ্রেষ্ঠতরং দানমিতি মে নাত্র সংশয়ঃ ॥১৭॥ (যুগ্মকম্)
দানকৃদ্ভিঃ কৃতঃ পন্থা যেন যান্তি মনীষিণঃ।
তে হি প্রাণস্য দাতারস্তেষু ধর্ম্মঃ প্রতিষ্ঠিতঃ ॥১৮॥
যথা বেদাঃ স্বধীতাশ্চ যথা চেন্দ্রিয়সংযমঃ।
সর্ব্বত্যাগো যথা চেহ তথা দানমনুত্তমম্ ॥১৯॥

ভারতকৌমুদী

পুণ্যস্যেতি। হে তাত! তাতবদ্‌গৌরবাস্পদ! পুণ্যস্যৈব তে তব অভিগন্ধঃ অয়ং সম্বন্ধঃ তথা মার্জ্জনাৎ তীর্থস্নানাৎ, অনুলেপনাৎ গাত্রে তীর্থমৃত্তিকাধারণাৎ, তে কর্ম্ম বিধানজং শাস্ত্রবিধানাদেব জাতং মন্যে ॥১৫॥

শুভমিতি। পরং শ্রেষ্ঠম্, ইমানি অদ্রোহদানসত্যানি ॥১৬—১৭॥

দানেতি। পন্থা দানমার্গঃ। প্রাণস্য দাতারঃ ক্ষুদার্ত্তপরিত্রাণাৎ ॥১৮॥

যথেতি। ন বিদ্যতে উত্তমং যস্মাত্তৎ ॥১৯॥

গৌরবের পাত্র মহর্ষি! আমি মনে করি, ইহা আমার পুণ্যবানেরই সম্পর্ক হইয়াছে এবং তীর্থস্নান ও তীর্থমৃত্তিকা লেপন করায় আপনার এই কর্ম্ম শাস্ত্রবিহিত বলিয়া উত্তমই হইতেছে ॥১৫॥

ব্রাহ্মণ! দানই সমস্ত পবিত্র হইতে বিশেষ শুভজনক। সেই দান যদি সমস্ত পবিত্র হইতে বিশেষ শুভজনক নাও হয়, তথাপি বেদে এই যে সকল উত্তম কর্ম্ম বলা হইয়াছে এবং আপনি যেগুলির প্রশংসা করিতেছেন, তাহার মধ্যে দান যে শ্রেষ্ঠতর, এবিষয়ে আমার সন্দেহ নাই ॥১৬—১৭॥

জ্ঞানীরা যে পথে যাইয়া থাকেন, সেই দানপথ দানকারীরাই আবিষ্কার করিয়াছেন। কারণ, তাঁহারা প্রাণদাতা এবং তাঁহাদের উপরেই ধর্ম্ম প্রতিষ্ঠিত রহিয়াছে ॥১৮॥

সুষ্ঠুভাবে অধীত বেদ যেমন ইন্দ্রিয়সংযম যাদৃশ এবং সর্বত্যাগ যে প্রকার; এই জগতে দান সেই প্রকার সর্বোত্তম ॥১৯॥

ত্বং হি তাত ! মহাবুদ্ধিঃ সুখমেষ্যসি শোভনম্ ।
সুখাৎ সুখতরপ্রাপ্তিমাপ্নুতে মতিমান্ নরঃ ॥২০॥
তন্নঃ প্রত্যক্ষমেবেদমুপলভ্যমসংশয়ম্ ।
শ্রীমন্তঃ প্রাপ্নুবন্ত্যর্থান্ দানং যজ্ঞং তথা সুখম্ ॥২১॥
সুখাদেব পরং দুঃখং দুঃখাদপ্যপরং সুখম্ ।
দৃশ্যতে হি মহাপ্রাজ্ঞ ! নিয়তং বৈ স্বভাবতঃ ॥২২॥
ত্রিবিধানীহ বৃত্তানি নরস্যাহুর্মনীষিণঃ ।
পুণ্যমন্যৎ পাপমন্যন্ন পুণ্যং ন চ পাপকম্ ॥২৩॥
ন বৃত্তং মন্যতে তস্য মন্যতে ন চ পাপকম্ ।
তথা স্বকর্ম্মনির্বৃত্তং ন পুণ্যং ন চ পাপকম্ ॥২৪॥

ভারতকৌমুদী

ত্বমিতি । শোভনং নিষ্পাপম্, আপ্নুতে ভজতে ॥২০॥

তদিতি । নঃ অস্মাকম্, উপলভ্যং জ্ঞেয়ম্ । শ্রীমন্তঃ সম্পদ্‌যুক্তাঃ, অর্থান্ ভোগান্ ॥২১॥

সুখাদিতি । অপরমন্যৎ । নিয়তং নিশ্চিতম্ ॥২২॥

ত্রীতি । বৃত্তানি কর্ম্মাণি । পুণ্যং দানাদি, পাপং চৌর্য্যাদি, ন পুণ্যং ন চ পাপকং ভোজনাদি ॥২৩॥

নেতি । বৃত্তং কর্ম্মমাত্রম্, তস্য পরমাত্মনিষ্ঠস্য । স্বকর্ম্মভিঃ দানচৌর্য্যাদিভিঃ, নির্বৃত্তং নিষ্পন্নম্ ॥২৪॥

ভারতভাবদীপঃ

ইত্যাহ—পুণ্যস্যৈবেতি ॥১৪॥ মার্জ্জনাত্তীর্থস্নানাৎ, অনুলেপনাদ্বেদব্রতসমাপনাৎ ॥১৫—২৩॥ ত্রিবিধানীত্যস্যান্ত্যং পাদং ব্যাচষ্টে—ন বৃত্তমিতি । তস্য ব্রহ্মনিষ্ঠস্য যজ্ঞাদীনি পুণ্যং দ্রোহাদীনি পাপং ততোঽন্যন্ন পুণ্যং ন চ পাপকমিতি স্বকর্ম্মনির্বৃত্তং পুণ্যং পাপঞ্চ ন মন্যতে

গৌরবাস্পদ মহাশয় ! আপনি অত্যন্ত বুদ্ধিমান্ বলিয়া সুন্দর সুখ লাভ করিবেন ; কারণ, বুদ্ধিমান্ মানুষ সামান্য সুখ হইতে গুরুতর সুখ লাভ করিয়া থাকেন ॥২০॥

অতএব আমাদের নিশ্চয়ই ইহা প্রত্যক্ষভাবে জ্ঞাতব্য যে, সম্পত্তিযুক্ত মানুষেরাই ভোগ, দান, যজ্ঞ এবং সুখ লাভ করিয়া থাকে ॥২১॥

মহাপ্রাজ্ঞ ! স্বভাবতঃ নিয়তই দেখা যায় যে, মানুষের সুখের পরে দুঃখ এবং দুঃখের পরে সুখ হইতেছে ॥২২॥

জ্ঞানীরা এই জগতে মানুষের ত্রিবিধ কর্ম্ম বলেন—কোনটী পুণ্য, কোনটী পাপ এবং কোনটী পুণ্যও নহে, পাপও নহে ॥২৩॥

(২১) উপলক্ষমসংশয়ম্—পি ।

যজ্ঞদানতপঃশীলা নরা বৈ পুণ্যকর্ম্মিণঃ।
যেঽভিদ্রুহ্যন্তি ভূতানি তে বৈ পাপকৃতো জনাঃ ॥২৫॥
দ্রব্যাণ্যাদদতে চৈব দুঃখং যান্তি পতন্তি চ।
ততোঽন্যৎ কর্ম্ম যৎ কিঞ্চিন্ন পুণ্যং ন চ পাতকম্ ॥২৬॥
রমস্বৈধস্ব মোদস্ব দেহি চৈব যজস্ব চ।
ন ত্বামভিভবিষ্যন্তি বৈদ্যা ন চ তপস্বিনঃ ॥২৭॥

ভীষ্ম উবাচ।

এবমুক্তঃ প্রত্যুবাচ মৈত্রেয়ঃ কর্ম্মপূজকঃ।
অত্যন্তশ্রীমতি কুলে জাতঃ প্রাজ্ঞো বহুশ্রুতঃ ॥২৮॥

মৈত্রেয় উবাচ।

অসংশয়ং মহাপ্রাজ্ঞ! যথৈবাত্থ তথৈব তৎ।
অনুজ্ঞাতশ্চ ভবতা কিঞ্চিদ্ব্রূয়ামহং বিভো! ॥২৯॥

ভারতকৌমুদী

যজ্ঞেতি। অভিদ্রুহ্যন্তি ক্রোধেনাপকারবিষয়ী কুর্ব্বন্তি ॥২৫॥
দ্রব্যাণীতি। দুর্জ্জনা দ্রব্যাণি পরস্বানি, আদদতে গৃহ্নন্তি। অন্যদ্ভোজনাদিকম্ ॥২৬॥
রমস্বেতি। রমস্ব পত্ন্যা সহ, এধস্ব ধনজনাদিনা বর্দ্ধস্ব। বৈদ্যা বিদ্যাবন্তো জনাঃ ॥২৭॥
এবমিতি। কর্ম্মপূজকো বিশেষাদরেণ কর্ম্মকারী ॥২৮॥
অসংশয়মিতি। আত্থ ব্রবীষি। বিনয়ং দর্শয়িতুমাহ অনুজ্ঞাত ইতি ॥২৯॥

কিন্তু ব্রহ্মনিষ্ঠ লোকের কোন কর্ম্ম আছে বলিয়া জ্ঞানীরা মনে করেন না এবং তাঁহার কোন কার্য্যে পাপ হয় বলিয়াও ধারণা করেন না। কারণ, তাঁহার সর্ব্বদা ব্রহ্মধ্যানের ফলে পুণ্যও হয় না, পাপও হয় না ॥২৪॥

যজ্ঞ, দান ও তপস্যাকারী মানুষেরা পুণ্যকর্ম্মা; আর যাহারা প্রাণিগণের অপকার করে, সেই সকল লোক পাপকর্ম্মা ॥২৫॥

দুর্জ্জনেরা পরের দ্রব্যহরণ করে, দুঃখ পায়, অন্তিমে নরকে যায়। তদ্ভিন্ন তাহারা অন্য যে কিছু কর্ম্ম (ভোজনাদি) করে; তাহাতে পুণ্যও হয় না, পাপও হয় না ॥২৬॥

মহর্ষি! আপনি রমণ, উন্নতি, আমোদ, দান ও যজ্ঞ করিতে থাকুন। বিদ্বান্ বা তপস্বীরা আপনাকে অভিভূত করিতে পারিবেন না' ॥২৭॥

ভীষ্ম বলিলেন—'বেদব্যাস এইরূপ বলিলে, কর্ম্মের সেবক, সম্পন্ন বংশে উৎপন্ন, জ্ঞানী ও বহুশাস্ত্রজ্ঞ মৈত্রেয় বলিয়াছিলেন ॥২৮॥

(২৭) ইতঃ পরং '...বিংশত্যধিকশততমোঽধ্যায়ঃ'—বঙ্গ বর্দ্ধ, '...ষ্যশীত্যধিকশততমোঽধ্যায়ঃ'—নি।

ব্যাস উবাচ।

যদ্‌যদিচ্ছসি মৈত্রেয়! যাবদ্‌যাবদ্‌যথা যথা।
ব্রূহি তত্ত্বং মহাপ্রাজ্ঞ! শুশ্রূষে বচনং তব ॥৩০॥

মৈত্রেয় উবাচ।

নির্দ্দোষং নির্ম্মলং চৈবং বচনং দানসংহিতম্।
বিদ্যাতপোভ্যাং হি ভবান্ ভাবিতাত্মা ন সংশয়ঃ ॥৩১॥
ভবতো ভাবিতাত্মত্বাল্লাভোঽয়ং সুমহান্মম।
ভূয়ো বুদ্ধ্যানুপশ্যামি সুসমৃদ্ধতপা ইব ॥৩২॥
অপি নো দর্শনাদেব ভবতোঽভ্যুদয়ো ভবেৎ।
মন্যে ভবৎপ্রসাদোঽয়ং তদ্ধি কর্ম্ম স্বভাবতঃ ॥৩৩॥

ভারতকৌমুদী

যদিতি। তৎ সর্ব্বম্, শুশ্রূষে শ্রোতুমিচ্ছামি ॥৩০॥

নির্দ্দোষমিতি। দানেন সংহিতং সম্বদ্ধম্। ভাবিতাত্মা শোধিতচিত্তঃ ॥৩১॥

ভবত ইতি। অয়ং ভবত আগমঃ। সুসমৃদ্ধতপা পূর্ণানুষ্ঠিততপস্কঃ ॥৩২॥

অপীতি। ভবতো দর্শনাদেবাপি নঃ অস্মাকমভ্যুদয়ো ভবেৎ। অয়ং দর্শনদানরূপো ভবৎপ্রসাদঃ, তৎ দর্শনদানরূপং কর্ম্ম স্বভাবত এব জাতং ন পুনরাহ্বানাদিতি মন্যে ॥৩৩॥

ভারতভাবদীপঃ

ইত্যর্থঃ ॥২৪—২৬॥ তত্ত্ব পুণ্যস্যৈবাধিকারীত্যাহ—রসস্বেতি ॥২৭—৩০॥ পাত্রগুণাদ্দানস্য মহাফলত্বং মৈত্রেয় আহ—নির্দ্দোষমিতি দ্বাভ্যাম্ ॥৩১—৩২॥ ভবতো দর্শনান্নোঽস্মাকমভ্যুদয়ো

মৈত্রেয় বলিলেন—'মহাপ্রাজ্ঞ! আপনি যেরূপ বলিলেন, তাহা সেইরূপই বটে, এবিষয়ে কোন সন্দেহ নাই। প্রভাবশালী মহর্ষি! আপনি অনুমতি করিলে, আমি কিছু বলিতে পারি' ॥২৯॥

বেদব্যাস বলিলেন—'মহাপ্রাজ্ঞ মৈত্রেয়! আপনি যে যে ভাবে যত যত পরিমাণে যে যে বাক্য বলিতে ইচ্ছা করেন, সেই সেই ভাবে, সেই সমস্ত বাক্যই বলুন; আমি আপনার বাক্য শুনিতে ইচ্ছা করি' ॥৩০॥

মৈত্রেয় বলিলেন—'মহর্ষি! দান সম্বন্ধে আপনার এই বাক্য নির্দ্দোষ ও নির্ম্মল। কারণ, বিদ্যা ও তপস্যার গুণে আপনার চিত্ত শোধিত হইয়াছে, এবিষয়ে সন্দেহ নাই ॥৩১॥

আপনার চিত্ত শোধিত হইয়াছে বলিয়া আপনার এই দর্শন আমার পক্ষে গুরুতর লাভ, ইহা আমি পূর্ণতপা মহর্ষির ন্যায় বুদ্ধিদ্বারা সমীচীনভাবে বুঝিতেছি ॥৩২॥

(৩০) ব্রূহি তত্ত্বমহাপ্রাজ্ঞ!—পি। (৩২) দায়োঽয়ং সুমহান্মম—পি।

তপঃশ্রুতঞ্চ যোনিশ্চাপ্যেতদ্ব্রাহ্মণ্যকারণম্।
ত্রিভির্গুণৈঃ সমুদিতস্ততো ভবতি বৈ দ্বিজঃ ॥৩৪॥
অস্মিংস্তৃপ্তে চ তৃপ্যন্তে পিতরো দৈবতানি চ।
ন হি শ্রুতবতাং কিঞ্চিদধিকং ব্রাহ্মণাদৃতে ॥৩৫॥
অন্ধং স্যাত্তম এবেদং ন প্রজ্ঞায়েত কিঞ্চন।
চাতুর্ব্বর্ণ্যং ন বর্ত্তেত ধর্ম্মাধর্ম্মাবৃতানৃতে ॥৩৬॥
যথা হি সুকৃতে ক্ষেত্রে ফলং বিন্দতি মানবঃ।
এবং দত্ত্বা শ্রুতবতি ফলং দাতা সমশ্নুতে ॥৩৭॥
ব্রাহ্মণশ্চেন্ন বিন্দেত শ্রুতবৃত্তোপসংহিতঃ।
প্রতিগ্রহীতা দানস্য মোঘং স্যাদ্ধনিনাং ধনম্ ॥৩৮॥

ভারতকৌমুদী

তপ ইতি। শ্রুতং শাস্ত্রজ্ঞানম্। সমুদিতঃ সম্পন্নঃ, এতেষাং ত্রয়াণামেকতমস্যাপি হানৌ ন ব্রাহ্মণ্যনিষ্পত্তিরিতি ভাবঃ ॥৩৪॥

অস্মিন্নিতি। অস্মিন্ ব্রাহ্মণে। শ্রুতবতাং শাস্ত্রজ্ঞানম্, ঋতে বিনা ॥৩৫॥

অন্ধমিতি। যত্র চাতুর্ব্বর্ণ্যং ন বর্ত্তেত ধর্ম্মাধর্ম্মৌ ঋতানৃতে সত্যাসত্যে চ ন বর্ত্তেয়াতাম্; তত্র অন্ধমন্ধকরণং তমঃ অন্ধকার এব স্যাৎ। যেন হি ইদং কিঞ্চন বৈচিত্র্যং ন প্রজ্ঞায়েত ॥৩৬॥

যথেতি। সুকৃতে কর্ষণাদিনা সুষ্ঠু নির্ম্মিতে ॥৩৭॥

ব্রাহ্মণ ইতি। বিন্দেত ধনং লভেত, শ্রুতং শাস্ত্রজ্ঞানম্, বৃত্তঞ্চ যজনাদিবৃত্তিস্তাভ্যামুপসংহিতো বিশিষ্টঃ। মোঘং ব্যর্থম্ ॥৩৮॥

---

আপনার দর্শন হইতেই আমার অভ্যুদয় হইবে। আমি মনে করি, আপনার এই দর্শন দান আপনারই অনুগ্রহ; সে কার্য্যটীও স্বভাবতই হইয়াছে ॥৩৩॥

তপস্যা, শাস্ত্রজ্ঞান ও ব্রাহ্মণবংশে উৎপত্তি—এই তিনটী ব্রাহ্মণত্বের কারণ। এই তিনটী গুণ সমুদয় থাকিলে তাহাতেই ব্রাহ্মণ হয় ॥৩৪॥

এই ব্রাহ্মণ সন্তুষ্ট হইলে পিতৃগণ ও দেবগণ সন্তুষ্ট হন; সুতরাং শাস্ত্রজ্ঞ লোকের নিকটে ব্রাহ্মণ ভিন্ন অন্য কিছুই অধিক নাই ॥৩৫॥

যে স্থানে ব্রাহ্মণাদি চারিবর্ণ, ধর্ম্ম ও অধর্ম্ম এবং সত্য ও মিথ্যা না থাকে, সেই স্থানে দৃষ্টিরোধক অন্ধকারই থাকে; সুতরাং সে স্থানে এই লোক বৈচিত্র্য কিছুই জানা যায় না ॥৩৬॥

মানুষ যেমন সুসম্পাদিত ক্ষেত্রে বীজ বপন করিয়া ফল লাভ করে, তেমন দাতা শাস্ত্রজ্ঞ লোককে দান করিয়া ফল লাভ করেন ॥৩৭॥

---

(৩৭) যথা হি সুলভে ক্ষেত্রে—বঙ্গ বর্দ্ধ।

অদন্নবিদ্বান্ হন্ত্যন্নমদ্যমানঞ্চ হন্তি তম্ ।
তং চান্নং পাতি যশ্চান্নং স হন্তা হন্যতেঽবুধঃ ॥৩৯॥
প্রভুর্হ্যন্নমদন্ বিদ্বান্ পুনর্জ্জনয়তীশ্বরঃ ।
স চান্নাজ্জায়তে যস্মাৎ সূক্ষ্ম এষ ব্যতিক্রমঃ ॥৪০॥
যদেব দদতঃ পুণ্যং তদেব প্রাতিগৃহ্ণতঃ ।
ন হ্যেকচক্রং বর্ত্তেত ইত্যেবমৃষয়ো বিদুঃ ॥৪১॥

ভারতকৌমুদী

অদন্নিতি। অবিদ্বান্ মূর্খঃ, অদন্ অন্নং ভক্ষয়ন্, তদন্নং হন্তি নিষ্ফলীকরোতি; অদ্যমনাং ভক্ষ্যমাণমন্নঞ্চ কর্ত্তৃ, তমদন্তমবিদ্বাংসং হন্তি। যশ্চ বিদ্বান্ অদন্ অন্নং পাতি রক্ষতি অন্নঞ্চ কর্ত্তৃ তং বিদ্বাংসং পাতি রক্ষতি। দার্ঢ্যার্থং পুনরপি তমেবার্থমাহ স ইতি। সঃ অবুধো মূর্খঃ, ভক্ষণেন অন্নস্য হন্তা তেন চ ভক্ষিতেন অন্নেন ভক্ষয়িতা অবুধশ্চ হন্যতে ॥৩৯॥

প্রভুরিতি। প্রভুস্তপঃপ্রভাবশালী ঈশ্বরঃ শক্তিসম্পন্নশ্চ বিদ্বান্ অন্নমদন্ ভক্ষয়ন্ পুনরন্নং জনয়তি। যাবৎ স চ ভক্ষয়িতা অন্নাজ্জায়তে "বৃষ্টেরন্নং ততঃ প্রজা" ইতি স্মৃতেঃ, তস্মাৎ এষ ব্যতিক্রমো জন্যজনকভাবঃ সূক্ষ্মো দুর্জ্ঞেয় ইত্যর্থঃ ॥৪০॥

যদিতি। একচক্রং শকটাদীনাম্, বর্ত্তেত চলেৎ ॥৪১॥

ভারতভাবদীপঃ

ভবেদিতি যোজনা ॥৩৩॥ শ্রুতং শাস্ত্রজ্ঞানম্ ॥৩৪॥ ব্রাহ্মণাদৃতে ইদমন্ধংতম এব স্যাদতো বর্ণধর্ম্মাদিকং তেন বিনা ন প্রজ্ঞায়েতেতি সম্বন্ধঃ ॥৩৫—৩৮॥ অদন্নিতি। তমদন্তং সোঽবুধঃ অদতোঽন্নস্য চ তাদৃশস্য হন্তা স্বয়মপি হন্যতে দোষেণেত্যর্থঃ। তচ্চান্নং পাতি যচ্চান্নমিতি পাঠে তচ্চান্নমদ্যমানং সত্তমত্তারং হন্তীতি পূর্ব্বেণান্বয়ঃ। যচ্চান্নং স চ তস্য হন্তা মূর্খস্তাভ্যাং হতাভ্যাময়মবুধো দাতা হন্যত ইত্যর্থঃ ॥৩৯॥ প্রভুরিতি। "যতিশ্চ ব্রহ্মচারী চ পক্বান্নস্বামিনাবুভৌ" ইতি স্মৃতেৰ্ব্বিদ্বানন্নমদংস্তস্য প্রভুর্ভবতি ঈশ্বরত্বাচ্চ ক্ষেত্রভূতঃ সন্, পুনর্জ্জনয়তি দাত্রেঽনেকগুণিতং প্রয়চ্ছতীত্যর্থঃ। স চ দাতুরন্নাজ্জায়তে প্রজারূপেণ গৃহস্থশ্চেত্তত্র যস্মান্নং তস্য

শাস্ত্রজ্ঞান ও যজনাদি বৃত্তিসম্পন্ন এবং দানের যথার্থ প্রতিগৃহীতা ব্রাহ্মণ যদি ধন লাভ না করেন, তাহা হইলে ধনীর ধন ব্যর্থ হইয়া যায় ॥৩৮॥

মূর্খ লোক ভক্ষণ করিয়া অন্নকে নষ্ট করে এবং ভক্ষ্যমাণ সেই অন্নও ভক্ষয়িতা মূর্খকে নষ্ট করিয়া থাকে; আবার যে বিদ্বান্ ভক্ষণ করিয়া অন্নকে রক্ষা করেন, সেই অন্নও তাঁহাকে রক্ষা করে; কিন্তু সেই মূর্খ ভোজনদ্বারা অন্নের হন্তা হয়, আবার অন্নও তাহাকে হত্যা করে ॥৩৯॥

প্রভাব ও শক্তিশালী বিদ্বান্ লোক অন্ন ভোজন করিয়া পুনরায় তাহা উৎপাদন করেন, আবার তিনি যে হেতু অন্ন হইতে উৎপন্ন হন, সেই হেতু এই জন্যজনকভাব সূক্ষ্ম অর্থাৎ দুর্জ্ঞেয় ॥৪০॥

যত্র বৈ ব্রাহ্মণাঃ সন্তি শ্রুতবৃত্তোপসংহিতাঃ ।
তত্র দানফলং পুণ্যমিহ চামুত্র চাশ্নুতে ॥৪২॥
যে যোনিশুদ্ধাঃ সততং তপস্যভিরতা ভৃশম্ ।
দানাধ্যয়নসম্পন্নাস্তে বৈ পূজ্যতমাঃ সদা ॥৪৩॥
তৈর্হি সদ্ভিঃ কৃতঃ পন্থাস্তেন যাতো ন মুহ্যতে ।
তে হি স্বর্গস্য নেতারো যজ্ঞবাহাঃ সনাতনাঃ ॥৪৪॥
ভীষ্ম উবাচ ।
এবমুক্তঃ স ভগবান্মৈত্রেয়ং প্রত্যভাষত ।
দিষ্ট্যৈব ত্বং বিজানাসি দিষ্ট্যা তে বুদ্ধিরীদৃশী ॥৪৫॥
লোকো হ্যার্য্যগুণানেব ভূয়িষ্ঠন্তু প্রশংসতি ।
রূপমানবয়োমানশ্রীমানাশ্চাপ্যসংশয়ম্ ॥৪৬॥

ভারতকৌমুদী

যত্রেতি । অমুত্র পরলোকে, অশ্নুতে দাতা ॥৪২॥
য ইতি । যোনিশুদ্ধাঃ শুদ্ধবংশোৎপন্নাঃ, পত্যা পত্নীগর্ভে জনিতাঃ ॥৪৩॥
তৈরিতি । পন্থা আচারপদ্ধতিঃ । যজ্ঞবাহা যজ্ঞসম্পাদকাঃ ॥৪৪॥
এবমিতি । স বেদব্যাসঃ । দিষ্ট্যা ভাগ্যেন ॥৪৫॥

দাতার যে পুণ্য হয়, গ্রহীতারও সেই পুণ্যই হইয়া থাকে (ইহাই সৎ প্রতিগ্রহের নিয়ম)। কারণ, শকটপ্রভৃতির একটী চক্র চলে না ; এইরূপই ঋষিরা মনে করেন ॥৪১॥

যে স্থানে শাস্ত্রজ্ঞান ও যজনাদি বৃত্তিযুক্ত ব্রাহ্মণগণ থাকেন, সেই স্থানেই দাতা ঐহিক ও পারলৌকিক সুখজনক দানপুণ্য লাভ করিয়া থাকেন ॥৪২॥

যে সকল ব্রাহ্মণ যোনিশুদ্ধ, সর্ব্বদা গুরুতর তপস্যায় নিরত এবং দান ও অধ্যয়নসম্পন্ন, তাঁহারাই নিরন্তর পূজ্যতম হইয়া থাকেন ॥৪৩॥

সেই সকল সজ্জন যে আচারপদ্ধতি প্রবর্ত্তিত করেন; সেই আচারপদ্ধতিতে চলিতে থাকিয়া মানুষ মোহে পতিত হয় না। কারণ, সেই সজ্জনেরা চিরদিন যজ্ঞ সম্পাদন করেন এবং মানুষকে স্বর্গে প্রেরণ করিয়া থাকেন' ॥৪৪॥

ভীষ্ম বলিলেন—মৈত্রেয় এইরূপ কহিলে, ভগবান্ বেদব্যাস তাঁহাকে কহিতে লাগিলেন—'মৈত্রেয়! আপনি ভাগ্যের ফলেই এইরূপ জ্ঞানবান্ হইয়াছেন এবং ভাগ্যবশতই আপনার এইরূপ বুদ্ধি হইয়াছে ॥৪৫॥

(৪৪) ইতঃ পরং '...একবিংশত্যাধিকশততমোঽধ্যায়ঃ'—বঙ্গ বর্দ্ধ, '...ত্র্যশীত্যধিকশততমোঽধ্যায়ঃ'—নি

দিষ্ট্যা নাভিভবন্তি ত্বাং দৈবস্তেঽয়মনুগ্রহঃ।
যত্তে ভৃশতরং দানাদ্বর্ত্তয়িষ্যামি তচ্ছৃণু ॥৪৭॥ (যুগ্মকম্)
যানীহাগমশাস্ত্রাণি যাশ্চ কাশ্চিৎ প্রবৃত্তয়ঃ।
তানি বেদং পুরস্কৃত্য প্রবৃত্তানি যথাক্রমম্ ॥৪৮॥
অহং দানং প্রশংসামি ভবানপি তপঃশ্রুতেঃ।
তপঃ পবিত্রং বেদস্য তপঃ স্বর্গস্য সাধনম্ ॥৪৯॥
তপসা মহদাপ্নোতি বিদ্যয়া চেতি নঃ শ্রুতম্।
তপসৈব চাপনুদেদ্যচ্চান্যদপি দুষ্কৃতম্ ॥৫০॥

ভারতকৌমুদী

লোক ইতি। আর্য্যস্য সজ্জনস্য গুণান্ দয়াদাক্ষিণ্যাদীন্, ভূয়িষ্ঠো বহুলঃ। মানপদত্রয়ং গৌরবপরম্। দৈবো দেবকৃতঃ। বর্ত্তয়িষ্যামি উপস্থাপয়িষ্যামি বক্ষ্যামীত্যর্থঃ ॥৪৬—৪৭॥

যানীতি। আগমশাস্ত্রাণি ধর্ম্মশাস্ত্রাণি, প্রবৃত্তয় আচারাঃ। যথাক্রমং প্রথমং ধর্ম্মশাস্ত্রং পরঞ্চ তদনুসারী আচার ইত্যাশয়ঃ ॥৪৮॥

অহমিতি। ভবানপি, তপশ্চ শ্রুতং শাস্ত্রজ্ঞানঞ্চ তে, প্রশংসতীতি যোগ্যভাবেনানুবৃত্তিঃ। বেদস্য তুল্যমিতি শেষঃ ॥৪৯॥

তপসেতি। মহৎ ফলম্। অপনুদেৎ ক্ষপয়েৎ ॥৫০॥

ভারতভাবদীপঃ

সন্ততিরিতি সূক্ষ্মো ব্যতিক্রমোঽস্তি তেন গৃহস্থঃ পরপাকং নাশ্নীয়াদিতি গম্যতে ॥৪০॥ যদেবেতি। প্রতিগ্রহীত্রভাবেঽন্নস্য বৃদ্ধির্ন স্যাৎ বৃদ্ধ্যভাবে দাতুর্দানে প্রবৃত্তির্ন স্যাদিতি দাতৃপ্রতিগ্রহীতারৌ চক্রবল্লোকতন্ত্রং বহত ইত্যর্থঃ ॥৪১—৪৫॥ আর্য্যগুণান্ প্রভুগুণান্ ॥৪৬॥ বর্ত্তয়িষ্যামি কথয়িষ্যামি

---

বহু লোকই সজ্জননিষ্ঠ গুণগণের প্রশংসা করিয়া থাকে, অন্যান্যের রূপের গৌরব, বয়সের গৌরব ও সম্পত্তির গৌরব যে আপনাকে অভিভূত করিতে পারে নাই, তাহা নিশ্চয়ই আপনার ভাগ্যবশতঃ দেবকৃত অনুগ্রহ। সে যাহা হউক, দানবশতঃ আপনার যে অতিরিক্ত ফলের বিষয় বলিব, তাহা আপনি শ্রবণ করুন ॥৪৬—৪৭॥

যে সকল ধর্ম্মশাস্ত্র এবং যে কিছু আচার আছে, সে সমস্তই বেদকে অগ্রবর্ত্তী করিয়া এই জগতে যথাক্রমে প্রবৃত্ত হইয়াছে ॥৪৮॥

আমি দানের প্রশংসা করি, আপনিও তপস্যা এবং শাস্ত্রজ্ঞানের প্রশংসা করেন। বস্তুতই তপস্যা বেদের তুল্য পবিত্র এবং তপস্যা স্বর্গের সাধক ॥৪৯॥

আমাদের শুনা আছে যে, মানুষ তপস্যা ও বিদ্যার গুণে মহাফল লাভ করে এবং তপস্যাদ্বারাই অন্য যে সকল পাপ থাকে, তাহাও নষ্ট করিতে পারে ॥৫০॥

যদ্যদ্ধি কিঞ্চিৎ সন্ধায় পুরুষস্তপ্যতে তপঃ।
সর্ব্বমেতদবাপ্নোতি বিদ্যয়া চেতি নঃ শ্রুতম্ ॥৫১॥
দুরন্বয়ং দুষ্প্রধর্ষং দুরাপং দুরতিক্রমম্।
সর্ব্বং বৈ তপসাঽভ্যেতি তপো হি বলবত্তরম্ ॥৫২॥
সুরাপোঽসম্মতাদায়ী ভ্রূণহা গুরুতল্পগঃ।
তপসা তরতে সর্ব্বমেনসশ্চ প্রমুচ্যতে ॥৫৩॥
সর্ব্ববিদ্যস্তু চক্ষুষ্মানপি যাদৃশতাদৃশম্।
তপস্বিনং তথৈবাহুস্তাভ্যাং কার্য্যং সদা নমঃ ॥৫৪॥

## ভারতকৌমুদী

যদিতি। সন্ধায় অভিলস্য। বিদ্যয়া চকারাত্তেন তপসা চ ॥৫১॥

দুরন্বয়মিতি। দুরন্বয়ং দুষ্করসম্বন্ধম্। অভ্যেতি দুরন্বয়ং তপসা সুখেন সম্বয়াতি দুষ্প্রধর্ষমভ্যেতি তপসা সুখেন প্রধর্ষয়তি, দুরাপমভ্যেতি তপসা সুখেনাপ্নোতি, দুরতিক্রমমভ্যেত তপসা সুখেনাতিক্রামতি ॥৫২॥

সুরাপ ইতি। সুরাপো মদ্যপায়ী, অসম্মতে যাদত্ত ইতি অসম্মতাদায়ী চৌরঃ। সর্ব্বমপরাধম্, এনসঃ পাপাৎ ॥৫৩॥

সর্ব্ববিদিতি। যঃ সর্ব্ববিৎ, স চক্ষুষ্মানপ্যুচ্যতে, যাদৃশতাদৃশমপি তপস্বিনম্, তথৈব চক্ষুষ্মন্তমিব মুনয় আহুঃ। অতস্তাভ্যাং চক্ষুষ্মতপস্বিভ্যাং সদা নমঃ কার্য্যম্ ॥৫৪॥

আমাদের শুনা আছে যে, মানুষ যে কিছু কামনা করিয়া যে তপস্যা করে, সেই তপস্যা ও বিদ্যার ফলে সে সমস্তই লাভ করিতে পারে ॥৫১॥

যাহার সহিত সম্বন্ধ করা দুষ্কর, মানুষ তপস্যার বলে তাহার সহিতও সম্বন্ধ করিতে পারে; যাহাকে পরাভূত করা দুষ্কর, তপস্যার বলে তাহাকেও পরাভূত করা যায়; যাহা দুর্লভ, তপোবলে তাহাও লাভ করিতে সমর্থ হয় এবং যাহাকে অতিক্রম করা যায় না, তপস্যার প্রভাবে তাহাকেও অতিক্রম করা যায়; অতএব তপস্যা অত্যন্ত প্রবল ॥৫২॥

সুরাপায়ী, চৌর, ভ্রূণহত্যাকারী ও গুরুভার্য্যাগামী ইহারাও তপস্যার গুণে সমস্ত অপরাধ হইতে উত্তীর্ণ হয় এবং পাপ হইতেও মুক্ত হইয়া থাকে ॥৫৩॥

যিনি সর্ব্বজ্ঞ, তাঁহাকে চক্ষুষ্মান্ও বলা হয়; মুনিরা যেরূপ সেরূপ তপস্বীকেও সেই চক্ষুষ্মানের তুল্য বলিয়া থাকেন; সুতরাং সর্ব্বদা তাঁহাদিগকে নমস্কার করিবে ॥৫৪॥

সর্ব্বে পূজ্যাঃ শ্রুতধনাস্তথৈব চ তপস্বিনঃ।
দানপ্রদাঃ সুখং প্রেত্য প্রাপ্নুবন্তীহ চ শ্রিয়ম্ ॥৫৫॥
ইমঞ্চ ব্রহ্মলোকঞ্চ লোকঞ্চ বলবত্তরম্।
অন্নদানৈঃ সুকৃতিনঃ প্রতিপদ্যন্তি লৌকিকাঃ ॥৫৬॥
পূজিতাঃ পূজয়ন্ত্যেতন্মানিতা মানয়ন্তি চ।
স দাতা যত্র যত্রেতি সর্বতঃ সম্প্রণূয়তে ॥৫৭॥
অকর্ত্তা চৈব কর্ত্তা চ লভতে যস্য যাদৃশম্।
যদি চোর্দ্ধং যদ্যধো বা স্বান্ লোকানভিযাস্যতি ॥৫৮॥
প্রাপ্স্যসি ত্বন্নপানানি যানি বাঞ্ছসি কানিচিৎ।
মেধাব্যসি কুলে জাতঃ শ্রুতবাননৃশংসবান্ ॥৫৯॥

ভারতকৌমুদী

সর্ব্ব ইতি। শ্রুতং শাস্ত্রজ্ঞানমেব ধনং যেষাং তে। প্রেত্য পরলোকে ॥৫৫॥

ইমমিতি। ইমং লোকং স্বর্গলোকম্। প্রতিপদ্যন্তি লভন্তে, লৌকিকা মর্ত্ত্যলোকবাসিনঃ ॥৫৬॥

পূজিতা ইতি। সর্ব্বৈঃ পূজিতা জনা এতান্ দাতৄন্ পূজয়ন্তি, সর্ব্বৈঃ সম্মানিতাশ্চ জনা দাতৄন্ সম্মানয়ন্তি। এতি গচ্ছতি, সম্প্রণূয়তে স্তূয়তে ॥৫৭॥

অকর্ত্তেতি। স্বয়ং দানস্যাকর্ত্তা দানস্য কর্ত্তা চ যস্য সকাশাৎ যাদৃশং দ্রব্যং লভতে, স দাতা যদি চোর্দ্ধং স্বর্গং যদ্যধো বা পাতালং গন্তুমিচ্ছতীতি শেষঃ, স স্বানভীষ্টান্ লোকানভিযাস্যতি ॥৫৮॥

প্রাপ্স্যসীতি। শ্রুতবান্ শাস্ত্রজ্ঞানবান্, অনৃশংসবান্ অনিষ্ঠুরকার্য্যকারী ॥৫৯॥

শাস্ত্রজ্ঞ ও তপস্বীরা সকলেই পূজনীয়, আর দানকারী লোকেরা ইহলোকে সম্পদ্ এবং পরলোকে সুখ লাভ করিয়া থাকেন ॥৫৫॥

পুণ্যবান্ লোকেরা অন্নদানের ফলে এই স্বর্গলোক এবং সর্ব্বোত্তম ব্রহ্মলোক লাভ করিয়া থাকেন ॥৫৬॥

সর্ব্বপূজিত লোকেরাও এই দাতাদের পূজা করেন এবং সর্ব্বসম্মানিত লোকেরা দাতৃগণের সম্মান করিয়া থাকেন; আর সেই দাতা যেখানে যেখানে যান, সেইখানে সেইখানেই সকলে তাঁহার প্রশংসা করে ॥৫৭॥

মানুষ নিজে দান করুক বা নাই করুক, যাহার নিকট হইতে যেরূপ দ্রব্য লাভ করে; সেই দাতা ঊর্দ্ধলোক বা অধোলোক যাহা কামনা করেন, সেই অভীষ্ট লোকেই যাইয়া থাকেন ॥৫৮॥

মৈত্রেয়! আপনি মেধাবী, সৎকুলোৎপন্ন, শাস্ত্রজ্ঞ ও অনিষ্ঠুর কার্য্যকারী;

(৫৫) দানপ্রিয়াঃ সুখং প্রেত্য—পি।

কৃতং ভবতি তৈঃ শ্রাদ্ধং সরহস্যং যথার্থবৎ।
হৃষ্টপুষ্টমনাস্তেষাং প্রজা ভবতি নিত্যদা ॥৭৮॥ (যুগ্মকম্)
কুলবংশস্য বৃদ্ধিস্তু পিণ্ডদস্য ফলং ভবেৎ।
শ্রদ্দধানস্তু যঃ কুর্য্যাৎ পিতৃণামনৃণো ভবেৎ ॥৭৯॥
এবমেষ সমুদ্দিষ্টঃ শ্রাদ্ধকালক্রমস্তথা।
বিধিঃ পাত্রং ফলঞ্চৈব যথাবদনুকীর্ত্তিতম্ ॥৮০॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যামনুশাসন-পর্ব্বণি দানধর্ম্মে শ্রাদ্ধধর্ম্মকথনে ষড়ধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥ *

---

ভারতকৌমুদী

অমেতি। অমাবস্যাং প্রাপ্যেতি শেষঃ। ঔদুম্বরং তাম্রময়ম্, গৃহ্য গৃহীত্বা। সরহস্যং সমন্ত্রকম্। প্রজা সন্তানঃ ॥৭৭—৭৮॥

কুলেতি। কুলবংশস্য গোত্রস্তম্বস্য, কুর্য্যাৎ শ্রাদ্ধম্ ॥৭৯॥

উপসংহরতি এবমিতি। ক্রমঃ পরিপাটী ॥৮০॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়ামনুশাসনপর্ব্বণি দানধর্ম্মে ষড়ধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥

ভারতভাবদীপঃ

শুচিনেতি ॥৪১—৫০॥ বটকষায়েণ বটজটাকষায়েণ, প্রিয়ঃ রাজসর্ষপঃ, ষষ্টিকান্ ষষ্টিরাত্রেণ পক্বং ধান্যম্ ॥৫১—৫২॥ বিভাবসুং সূর্য্যম্ ॥৫৩—৮০॥

ইতি শ্রীমহাভারতে অনুশাসনপর্ব্বণি দানধর্ম্মে নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে ষড়ধিকশততমোঽধ্যায়ঃ ॥১০৬॥

তপোধন! যে সকল মানুষ অমাবস্যা তিথিতে তাম্রময় পাত্র গ্রহণ করিয়া পিতৃগণের উদ্দেশে মধুমিশ্রিত তিলোদক দান করে, তাহাদের মন্ত্রসম্বলিত যথার্থ শ্রাদ্ধই করা হয়; আর তাহাদের সন্তানগণ সর্ব্বদাই হৃষ্টপুষ্ট চিত্ত হইয়া থাকে ॥৭৭—৭৮॥

সেই তিথিতে পিণ্ডদানকারীর বংশবৃদ্ধিরূপ ফল হয় এবং যে লোক শ্রদ্ধা-যুক্ত হইয়া শ্রাদ্ধ করে, সেই লোক পিতৃগণের নিকট অনৃণী হয় ॥৭৯॥

তপোধন! এই আমি শ্রাদ্ধের কাল, পরিপাটী ও বিধি বলিলাম এবং শ্রাদ্ধের পাত্র ও ফল যথাযথভাবে কহিলাম' ॥৮০॥

---

* '...পঞ্চত্রিংশত্যধিকশততমোঽধ্যায়ঃ'—বঙ্গ বর্দ্ধ, '...অষ্টাশীত্যধিকশততমোঽধ্যায়ঃ'—নি।

## সপ্তাধিকশততমোঽধ্যায়ঃ।

—:*:—

ভীষ্ম উবাচ।

কেন তে চ ভবেৎ প্রীতিঃ কথং তুষ্টিস্তু গচ্ছসি।
ইতি পৃষ্টঃ সুরেন্দ্রেণ প্রোবাচ হরিরীশ্বরঃ ॥১॥

বিষ্ণুরুবাচ।

ব্রাহ্মণানাং পরীবাদো মম বিদ্বেষণং মহৎ।
ব্রাহ্মণৈঃ পূজিতৈর্নিত্যং পূজিতোঽহং ন সংশয়ঃ ॥২॥
নিত্যাভিবাদ্যা বিপ্রেন্দ্রা ভুক্ত্বা পাদৌ তথাত্মনঃ।
তেষাং তুষ্যামি মর্ত্ত্যানাং যশ্চক্রে চ বলিং হরেৎ ॥৩॥
বামনং ব্রাহ্মণং দৃষ্ট্বা বরাহঞ্চ জলোত্থিতম্।
উদ্ধৃতাং ধরণীঞ্চৈব মূর্দ্ধ্না ধারয়তে তু যঃ।
ন তেষামশুভং কিঞ্চিৎ কল্মষং চোপপদ্যতে ॥৪॥

---

ভারতকৌমুদী

কেনেতি। প্রীতিরামোদঃ তুষ্টিশ্চ মনসঃ প্রফুল্লতা ॥১॥

ব্রাহ্মণানামিতি। বিদ্বেষণং বিদ্বেষজনকঃ। এতেনাত্মনো ব্রাহ্মণাভিন্নত্বং সূচিতম্ ॥২॥

নিত্যেতি। ভুক্ত্বা আত্মনঃ পাদৌ তথাভিবাদ্যৌ। যো মর্ত্ত্যগণঃ চক্রে তীর্থমৃত্তিকায়া-মৃৎকীর্ণে সুদর্শনচক্রে, বলিং মম পূজোপহারম্, হরেদদ্যাৎ ॥৩॥

---

ভীষ্ম বলিলেন—'নারায়ণ! কোন্ কার্য্যদ্বারা আপনার প্রীতি হয়, কোন্ কার্য্য করিলেই বা আপনি সন্তোষ লাভ করেন, ইন্দ্র এইরূপ প্রশ্ন করিলে, জগদীশ্বর নারায়ণ বলিতে লাগিলেন ॥১॥

নারায়ণ বলিলেন—'ব্রাহ্মণগণের অপবাদ করা, আমার অত্যন্ত বিদ্বেষজনক; আর সর্ব্বদা ব্রাহ্মণগণের পূজা করিলে, আমি পূজিত হইয়া থাকি; এই বিষয়ে কোন সন্দেহ নাই ॥২॥

সর্ব্বদা ব্রাহ্মণশ্রেষ্ঠগণের অভিবাদন করিবে এবং ভোজনের পরে আপন পাদদ্বয়েরও সেবা করিবে; আর যাহারা তীর্থের তীরের মৃত্তিকায় সুদর্শন-চক্র অঙ্কিত করিয়া তাহার উপরে আমার পূজার উপহার দান করে, সেই মনুষ্যগণের উপরে আমি সন্তুষ্ট হই ॥৩॥

অশ্বত্থং রোচনাং গাঞ্চ পূজয়েদ্‌যো নরঃ সদা।
পূজিতঞ্চ জগত্তেন সদেবাসুরমানুষম্ ॥৫॥
তেন রূপেণ তেষাঞ্চ পূজাং গৃহ্লামি তত্ত্বতঃ।
পূজা মমৈষা নাস্ত্যন্যা যাবল্লোকাঃ প্রতিষ্ঠিতাঃ ॥৬॥
অন্যথা হি বৃথা মর্ত্ত্যাঃ পূজয়ন্ত্যল্পবুদ্ধয়ঃ।
নাহং তৎ প্রতিগৃহ্লামি ন সা তুষ্টিকরী মম ॥৭॥
ইন্দ্র উবাচ।
চক্রং পাদৌ বরাহঞ্চ ব্রাহ্মণঞ্চাপি বামনম্।
উদ্ধৃতাং ধরণীঞ্চৈব কিমর্থং ত্বং প্রশংসসি ॥৮॥
ভবান্ সৃজতি ভূতানি ভবান্ সংহরতি প্রজাঃ।
প্রকৃতিঃ সর্ব্বভূতানাং সমর্ত্ত্যানাং সনাতনী ॥৯॥

---

ভারতকৌমুদী

বামনমিতি। বামনং খর্ব্বম্। উদ্ধৃতাং তদ্বামনব্রাহ্মণচরণেন তদ্বরাহদন্তেন চ উত্তোলিতাম, ধরণীং মৃত্তিকাম্, বামন-ব্রাহ্মণ-বরাহয়োর্মদবতাররূপত্বাদিতি ভাবঃ। কল্মষং পাপম্, উপপদ্যতে উৎপদ্যতে। ষট্‌পাদোঽয়ং শ্লোকঃ ॥৪॥

অশ্বত্থমিতি। রোচনাং গোরচনাম্ ॥৫॥

তেনেতি। তেন রূপেণ অশ্বত্থপূজনাদিরূপেণ ॥৬॥

অন্যথেতি। অন্যথা ব্রাহ্মণাদিপূজাব্যতিরেকেণ। তৎ পূজনম্ ॥৭॥

চক্রমিতি। কিমর্থং ত্বং প্রশংসসি, যেন তৎপূজাদিনা তব সন্তোষ ইত্যাশয়ঃ ॥৮॥

---

যে লোক খর্ব্বাকৃতি ব্রাহ্মণ ও জলোত্থিত শূকর দেখিয়া তাহাদের উদ্ধৃত মৃত্তিকা মস্তকে ধারণ করে, তাহাদের কোন অমঙ্গল হয় না, নূতন পাপও জন্মে না ॥৪॥

যে মানুষ সর্ব্বদা অশ্বত্থবৃক্ষ, গোরোচনা ও ধেনুর পূজা করে, তাহার পক্ষে দেবতা, অসুর ও মানুষের সহিত সমগ্র জগতেরই পূজা করা হয় ॥৫॥

আমি যথার্থই তাহাদের ব্রাহ্মণাদির পূজারূপ পূজাই গ্রহণ করিয়া থাকি, যতকাল ত্রিভুবন প্রতিষ্ঠিত আছে, ততকাল এই পূজাই আমার পূজা, এতদ্ভিন্ন অন্য প্রকার পূজা আমার নাই ॥৬॥

অল্প বুদ্ধি মনুষ্যেরা অন্য প্রকারে আমার বৃথা পূজা করে। কেন না, আমি তাহা গ্রহণ করি না; সে পূজা আমার সন্তোষও উৎপাদন করে না' ॥৭॥

ইন্দ্র বলিলেন—'নারায়ণ! আপনি কি জন্য চক্র, পাদদ্বয়, বরাহ, খর্ব্ব ব্রাহ্মণ ও উত্তোলিত মৃত্তিকার প্রশংসা করিলেন? ॥৮॥

ভীষ্ম উবাচ।

সম্প্রহস্য ততো বিষ্ণুরিদং বচনমব্রবীৎ।
চক্রেণ নিহতা দৈত্যাঃ পদ্ভ্যাং ক্রান্তা বসুন্ধরা ॥১০॥
বারাহং রূপমাস্থায় হিরণ্যাক্ষো নিপাতিতঃ।
বামনং রূপমাস্থায় জিতো রাজা ময়া বলিঃ ॥১১॥
পরিতুষ্টো ভবাম্যেবং মানুষাণাং মহাত্মনাম্।
তস্মাৎ যে পূজয়িষ্যন্তি নাস্তি তেষাং পরাভবঃ ॥১২॥
অপি বা ব্রাহ্মণং দৃষ্ট্বা ব্রহ্মচারিণমাগতম্ :
ব্রাহ্মণাগ্র্যাহুতিং দত্ত্বা অমৃতং তস্য ভোজনম্ ॥১৩॥
ঐন্দ্রীং সন্ধ্যামুপাসিত্বা আদিত্যাভিমুখঃ স্থিতঃ।
সর্ব্বতীর্থেষু সংস্নাতো মুচ্যতে সর্বকিল্বিষৈঃ ॥১৪॥

---

ভারতকৌমুদী

ভবানিতি। প্রকৃতির্মূলকারণম্, সমর্ত্ত্যানাং মানুষসহিতানাম্ ॥৯॥

সম্প্রহস্যেতি। চক্রেণ সুদর্শনেন, ক্রান্তা ব্যাপ্তা ॥১০॥

বারাহমিতি। বরাহস্যেদমিতি বারাহম্, আস্থায় গৃহীত্বা ॥১১॥

পরীতি। এবং বামনব্রাহ্মণবরাহপূজনাদিনা ॥১২॥

অপীতি। ব্রাহ্মণস্য যা অগ্র্যাহুতিঃ প্রাথমিকং দানম্, তাং তস্মৈ দত্ত্বা, অমৃতমিব অমৃতসম্বন্ধীব তস্য ব্রাহ্মণস্য ভোজনং বিধেয়মিতি শেষঃ ॥১৩

আপনি প্রাণিগণকে সৃষ্টি করেন এবং আপনিই আবার তাহাদিগকে সংহার করিয়া থাকেন ; আর আপনিই মানুষের সহিত সমস্ত প্রাণীর নিত্যা প্রকৃতি' ॥৯॥

ভীষ্ম বলিলেন—'তাহার পর নারায়ণ হাস্য করিয়া এই কথা বলিলেন— 'আমি সুদর্শনচক্রদ্বারা দৈত্যগণকে বধ করিয়াছি এবং চরণযুগলদ্বারা পৃথিবীকে ব্যাপ্ত করিয়াছিলাম ॥১০॥

আমি বরাহরূপ ধারণ করিয়া অসুরাধিপতি হিরণ্যাক্ষকে বধ করিয়াছিলাম এবং বামনরূপ পরিগ্রহ করিয়া বলিরাজাকে জয় করিয়াছিলাম ॥১১

সুতরাং এইরূপ করিলে আমি সেই মহাত্মা মনুষ্যগণের উপরে পরিতুষ্ট হইয়া থাকি ; অতএব যাহারা ঐ ভাবে আমার পূজা করিবে, তাহাদের পরাভব হইবে না ॥১২॥

অথবা ব্রহ্মচারী ব্রাহ্মণকে আগত দেখিয়া ব্রাহ্মণকে দাতব্য প্রথম ভাগ. তাঁহাকে দান করিয়া অমৃত ভোজন করাইবে ॥১৩॥

---

(১৪) ইতঃ পরং পুস্তকভেদাদেব পাঠভেদঃ পরিলক্ষ্যতে।

এতদ্বঃ কথিতং গুহ্যমখিলেন তপোধনাঃ ! ।
সংশয়ং পৃচ্ছমানানাং কিং ভূয়ঃ কথয়াম্যহম্ ॥১৫॥

বলদেব উবাচ ।

শ্রূয়তাং পরমং গুহ্যং মানুষাণাং সুখাবহম্ ।
অজানন্তো যদবুধাঃ ক্লিশ্যন্তে ভূতপীড়িতাঃ ॥১৬॥
কল্য উত্থায় যো মর্ত্ত্যঃ স্পৃশেদ্‌গাং বৈ ঘৃতং দধি ।
সর্ষপঞ্চ প্রিয়ঙ্গুঞ্চ কল্মষাৎ প্রতিমুচ্যতে ॥১৭॥
ভূতানি চৈব সর্ব্বাণি অগ্রতঃ পৃষ্ঠতোঽপি বা ।
উচ্ছিষ্টং বাপি চ্ছিদ্রেষু বর্জ্জয়ন্তি তপোধনাঃ ॥১৮॥

দেবা ঊচুঃ ।

প্রগৃহ্যৌডুম্বরং পাত্রং তোয়পূর্ণমুদঙ্‌মুখঃ ।
উপবাসস্তু গৃহ্ণীয়াদ্‌যদ্বা সঙ্কল্পয়েদ্‌ব্রতম্ ॥১৯॥

---

ভারতকৌমুদী

ঐন্দ্রীমিতি । ঐন্দ্রীমিন্দ্রদিঙ্মুখকর্ত্তব্যতয়া প্রাতঃকালবিহিতম্, প্রাতঃসন্ধ্যামিত্যর্থঃ ॥১৪॥

এতদিতি । গুহ্যং গোপ্যং ধর্ম্মম্, অখিলেন প্রকারেণ ॥১৫॥

শ্রূয়তামিতি । অবুধা মূর্খাঃ, ভূতৈঃ প্রাণিভিঃ ক্ষিত্যাদিভির্বা পীড়িতাঃ ॥১৬॥

কল্য ইতি । কল্যে প্রভাতে, মর্ত্ত্যো মানুষঃ ॥১৭॥

ভূতানীতি । ভূতানি হিংস্রান্ প্রাণিনঃ । ছিদ্রেষু বিপৎস্বপি ॥১৮॥

---

সেই ব্রাহ্মণ সূর্য্যের অভিমুখে থাকিয়া প্রাতঃসন্ধ্যা করিয়া সমস্ত তীর্থস্নানের ফলভাগী হন এবং সকল পাপ হইতে মুক্ত হইয়া থাকেন ॥১৪॥

তপোধনগণ ! আপনারা সন্দিগ্ধ বিষয় প্রশ্ন করিয়াছিলেন ; সুতরাং এই আমি আপনাদের নিকট সর্ব্বপ্রকারে সেই গোপনীয় ধর্ম্মের বিষয় বলিলাম ; পুনরায় কি বলিব বলুন' ॥১৫॥

মহর্ষি বলদেব বলিলেন—'মনুষ্যগণের মধ্যে যাহা সুখজনক এবং মূর্খ লোকেরা যাহা না জানিয়া প্রাণিগণকর্ত্তৃক পীড়িত হইয়া কষ্ট অনুভব করে, আপনারা সেই পরম গোপনীয় বিষয় শ্রবণ করুন ॥১৬॥

যে মানুষ প্রাতঃকালে গাত্রোত্থান করিয়া গো, ঘৃত, দধি, সর্ষপ ও প্রিয়ঙ্গু স্পর্শ করে, সেই মানুষ পাপ হইতে মুক্ত হয় ॥১৭॥

তপস্বিগণ সম্মুখে বা পৃষ্ঠে হিংস্র জন্তুগণকে পরিত্যাগ করেন এবং বিপদের সময়েও উচ্ছিষ্ট বর্জ্জন করিয়া থাকেন' ॥১৮॥

---

(১৯) ঔডুম্বরং গৃহ্যপাত্রম্—পি ।

দেবতাস্তস্য তুষ্যন্তি কামিকঞ্চাপি সিধ্যতি।
অন্যথা হি বৃথা মর্ত্ত্যাঃ কুর্ব্বতে স্বল্পবুদ্ধয়ঃ ॥২০॥
উপবাসে বলৌ চাপি তাম্রপাত্রং বিশিষ্যতে।
বলিং ভিক্ষাং তথার্ঘ্যঞ্চ পিতৃণাঞ্চ তিলোদকম্ ॥২১॥
তাম্রপাত্রেণ দাতব্যমন্যথাল্পফলং ভবেৎ।
গুহ্যমেতৎ সমুদ্দিষ্টং যথা তুষ্যন্তি দেবতাঃ ॥২২॥ (যুগ্মকম্)

ধর্ম্ম উবাচ।

রাজপৌরুষিকে বিপ্রে ঘাণ্টিকে পরিচারিকে।
গোরক্ষকে বাণিজকে তথা কারুকুশীলবে ॥২৩॥
মিত্রদ্রুহ্যনধীয়ানে যশ্চ স্যাদ্বৃষলীপতিঃ।
এতেষু দৈবং পিত্র্যং বা ন দেয়ং স্যাৎ কথঞ্চন ॥২৪॥ (যুগ্মকম্)

---

ভারতকৌমুদী

প্রগৃহ্যেতি। ঔদুম্বরং তাম্রময়ম্, গৃহ্নীয়াৎ আরভেত ॥১৯॥

দেবতা ইতি। কামিকং কাম্যং ফলম্ ॥২০॥

উপেতি। বলৌ উপহারদানে। দাতব্যমিতি ভাবে তব্যপ্রত্যয়ঃ। তেন চ "কাং দিশং গন্তব্য"মিত্যাদিবৎ কর্ম্মণি দ্বিতীয়ৈব ॥২১—২২॥

রাজেতি। রাজপৌরুষিকে রাজপুরুষরূপে ভৃত্যে, ঘাণ্টিকে বেতনগ্রহণেন ঘণ্টাবাদকে, পরিচারিকে পরকীয়কিঙ্করে, কারুঃ শিল্পী, কুশীলবো নাট্যব্যবসায়ী তজ্জন্দপে, মিত্রদ্রুহি মিত্র-দ্রোহিণি, অনধীয়ানে বেদম্ ॥২৩—২৪॥

---

দেবগণ বলিলেন—'মানুষ উত্তর মুখ হইয়া জলপূর্ণ তাম্রপাত্র গ্রহণ করিয়া উপবাস আরম্ভ করিবে কিংবা ব্রতের সঙ্কল্প করিবে ॥১৯॥

এইরূপ করিলে দেবতারা তাহার উপরে সন্তুষ্ট হন এবং তাহার কাম্য ফল সিদ্ধ হয়; কিন্তু অল্প বুদ্ধি মনুষ্যেরা বৃথা অন্য প্রকার করিয়া থাকে ॥২০॥

উপবাসের সঙ্কল্পে এবং পূজার উপহারদানে তাম্রপাত্র প্রশস্ত; সুতরাং সেই তাম্রপাত্রদ্বারা পূজার উপহার, ভিক্ষা, অর্ঘ্য এবং পিতৃগণের উদ্দেশে তিলযুক্ত জল দান করিবে; ইহার অন্যরূপ করিলে অল্প ফল হইবে। যাহাতে দেবতারা সন্তুষ্ট হন, এই সেই গোপনীয় বিষয় আমি বলিলাম' ॥২১—২২॥

ধর্ম্ম বলিলেন—'ব্রাহ্মণ যদি রাজপুরুষ, বেতন লইয়া ঘণ্টাবাদক, পরিচারক, গোরক্ষক, বাণিজ্যব্যবসায়ী, শিল্পী, নট, মিত্রদ্রোহী, অবেদাধ্যায়ী এবং শূদ্রা-পতি হন; তাহা হইলে কোন প্রকারেই ইহাদিগকে দেবকার্য্য ও পিতৃকার্য্যের দ্রব্য দান করিবে না ॥২৩—২৪॥

পিণ্ডদাস্তস্য হীয়ন্তে ন চ প্রীণাতি বৈ পিতৄন্ ।
অতিথির্যস্য ভগ্নাশো গৃহাৎ প্রতিনিবর্ত্ততে ॥২৫॥
পিতরস্তস্য দেবাশ্চ অগ্নয়শ্চ তথৈব হি ।
নিরাশাঃ প্রতিগচ্ছন্তি অতিথেরপ্রতিগ্রহাৎ ॥২৬॥
স্ত্রীঘ্নৈর্গোঘ্নৈঃ কৃতঘ্নৈশ্চ ব্রহ্মঘ্নৈর্গুরুতল্পগৈঃ ।
তুল্যদোষো ভবত্যেভির্যস্যাতিথিরনর্চ্চিতঃ ॥২৭॥

অগ্নিরুবাচ ।

পাদমুদ্যম্য যো মর্ত্ত্যঃ স্পৃশেদগাশ্চ সুদুর্ম্মতিঃ ।
ব্রাহ্মণং বা মহাভাগং দীপ্যমানং তথানলম্ ॥২৮॥
তস্য দোষান্ প্রবক্ষ্যামি তচ্ছৃণুধ্বং সমাহিতাঃ ।
দিবং স্পৃশত্যশব্দোঽস্য ত্রস্যন্তি পিতরশ্চ বৈ ॥২৯॥
বৈমনস্যঞ্চ দেবানাং কৃতং ভবতি পুষ্কলম্ ।
পাপকশ্চ মহাতেজা হব্যং ন প্রতিগৃহ্ণতি ॥৩০॥ (বিশেষকম্)

ভারতকৌমুদী

পিণ্ডদা ইতি। তস্য তাদৃশস্য বিপ্রস্য সম্বন্ধে পিণ্ডদাঃ পিতৃদ্রব্যদাতারো জনাঃ, হীয়ন্তে সম্পদশ্চ্যুতা ভবন্তি, স চ পিণ্ডঃ পিতৄন্ ন প্রীণাতি ॥২৫॥

পিতর ইতি। অপ্রতিগ্রহাৎ সংকারায়াগ্রহণাৎ ॥২৬॥

স্ত্রীঘ্নৈরিতি। যস্য গৃহস্থস্য গৃহে অতিথিরনর্চ্চিতঃ, স গৃহস্থঃ, এভিঃ স্ত্রীঘ্নাদিভিঃ তুল্যদোষো ভবতি ॥২৭॥

পাদমিতি। উদ্যম্য উত্তোল্য। অস্য সুদুর্ম্মতেঃ, অশব্দো দিবং স্পৃশতি নামাপি স্বর্গং ন যাতীত্যর্থঃ, ত্রস্যন্তি তৎকর্ম্মণা বিভ্যতি। বৈমনস্যমসন্তোষঃ, পুষ্কলং প্রচুরম্। প্রতিগৃহ্ণতি প্রতিগৃহ্ণাতি ॥২৮—৩০॥

---

অতিথি নিরাশ হইয়া যাহার গৃহ হইতে ফিরিয়া যায়, সেই ব্রাহ্মণকে পিতৃদ্রব্য দান করিলে সম্পত্তি নষ্ট হয় এবং পিতৃলোকও সন্তুষ্ট হন না ॥২৫॥

অতিথিকে গ্রহণ না করায় গৃহস্থের পিতৃগণ, দেবগণ ও অগ্নিগণ নিরাশ হইয়া চলিয়া যান ॥২৬॥

যে গৃহস্থ অতিথির সেবা না করে; তাহার স্ত্রীহন্তা, গোহন্তা, কৃতঘ্ন, ব্রহ্মহত্যাকারী ও গুরুভার্য্যাগামী—ইহাদের সমান দোষ হইয়া থাকে' ॥২৭॥

অগ্নি বলিলেন—'অতিদুর্বুদ্ধি যে মানুষ, চরণ উত্তোলন করিয়া গো, মহাত্মা ব্রাহ্মণ বা প্রজ্বলিত অগ্নিকে সেই চরণদ্বারা স্পর্শ করে; তাহার দোষের বিষয় বলিতেছি। আপনারা মনোযোগী হইয়া তাহা শ্রবণ করুন। তাহার নামও

আজন্মনাং শতঞ্চৈব নরকে পচ্যতে তু সঃ।
নিষ্কৃতিঞ্চ ন তস্যাপি অনুমন্যন্তি কর্হিচিৎ ॥৩১॥
তস্মাদ্‌গাবো ন পাদেন স্প্রষ্টব্যা বৈ কদাচন।
ব্রাহ্মণশ্চ মহাতেজা দীপ্যমানস্তথানলঃ ॥৩২॥
শ্রদ্দধানেন মর্ত্ত্যেন আত্মনো হিতমিচ্ছতা।
এতে দোষা ময়া প্রোক্তাস্ত্রিষু যঃ পাদমুৎসৃজেৎ ॥৩৩॥

বিশ্বামিত্র উবাচ।

শ্রূয়তাং পরমং গুহ্যং রহস্যং ধর্ম্মসংহিতম্‌।
পরমান্নেন যো দদ্যাৎ পিতৄণামৌপহারিকম্‌ ॥৩৪॥
গজচ্ছায়ায়াং পূর্ব্বস্যাং কুতপে দক্ষিণামুখঃ।
যদা ভাদ্রপদে মাসি ভবতে বহুলে মঘা ॥৩৫॥
শ্রূয়তাং তস্য দানস্য যাদৃশো গুণবিস্তরঃ।
কৃতং তেন মহচ্ছ্রাদ্ধং বর্ষাণীহ ত্রয়োদশ ॥৩৬॥ (বিশেষকম্‌)

ভারতকৌমুদী

আজন্মনামিতি। আজন্মনাং সদ্যোগুৎপত্তীনাম্‌। এতেন গর্ভস্রাবব্যাবৃত্তিঃ। অনুমন্যন্তি অনুমন্যন্তে মুনয়ঃ ॥৩১॥

তস্মাদিতি। দীপ্যমানঃ প্রজ্বলিতঃ ॥৩২॥

শ্রদিতি। ত্রিষু গবাদিষু যঃ পাদমুৎসৃজেৎ নিক্ষিপেৎ, তেন মর্ত্ত্যে নঃ ময়া প্রোক্তা এতে দোষাঃ পরিহর্ত্তব্যা ইতি শেষঃ ॥৩৩॥

শ্রূয়তামিতি। রহসি নির্জ্জনে ভবতীতি রহস্যং নির্জ্জনে ব্রহ্মণাবিষ্কৃতম্‌, অতএব গুহ্যং গোপনীয়ং ধর্ম্মেণ সংহিতং সম্বদ্ধং কার্য্যম্‌, ঔপহারিকমুপহাররূপম্‌। গজচ্ছায়াযোগঃ প্রাগুক্তঃ,

স্বর্গে যায় না, পিতৃলোকেরাও ভীত হন, দেবগণেরও প্রচুর অসন্তোষ করা হয় এবং মহাতেজা অগ্নিও হব্য গ্রহণ করেন না ॥২৮—৩০॥

সেই মানুষ শতজন্ম পর্য্যন্ত নরকে পচে এবং মুনিরা কখনও তাহার নিষ্কৃতির অনুমোদন করেন না ॥৩১॥

অতএব কখনও চরণদ্বারা গো, মহাতেজা ব্রাহ্মণ ও প্রজ্বলিত অগ্নিকে স্পর্শ করিবে না ॥৩২॥

যে লোক গো, ব্রাহ্মণ ও অগ্নিতে চরণ নিক্ষেপ করিবার ইচ্ছা করে, সে শ্রদ্ধাশীল ও নিজের হিতৈষী হইলে, সেই লোক আমার উক্ত এই তিনটী দোষ পরিত্যাগ করিবে' ॥৩৩॥

গাব ঊচুঃ।

বহুলে ! সমঙ্গে ! হ্যকুতোভয়ে ! চ ক্ষেমে ! চ সখ্যেব হি ভূয়সী চ।
যথা পুরা ব্রহ্মপুরে সবৎসা শতক্রতোর্বজ্রধরস্য যজ্ঞে ॥৩৭॥
ভূয়শ্চ যা বিষ্ণুপদে স্থিতা যা বিভাবসোশ্চাপি পথে স্থিতা যা।
দেবাশ্চ সর্ব্বে সহ নারদেন প্রকুর্ব্বতে সর্বসহেতি নাম ॥৩৮॥ (যুগ্মকম্)
মন্ত্রেণৈতেনাভিবন্দেত যো বৈ বিমুচ্যতে পাপকৃতেন কর্ম্মণা।
লোকানবাপ্নোতি পুরন্দরস্য গবাং ফলং চন্দ্রমসো দ্যুতিঞ্চ ॥৩৯॥
এতং হি মন্ত্রং ত্রিদশাভিজুষ্টং পঠেত যঃ পর্বসু গোষ্ঠমধ্যে।
ন তস্য পাপং ন ভয়ং ন শোকঃ সহস্রনেত্রস্য চ যাতি লোকম্ ॥৪০॥

ভারতকৌমুদী

হস্তিন এব চ্ছায়া বা, পূর্ব্বস্যাং দিশি, কুতপে অষ্টমমুহূর্ত্তে। ভবতে ভবতি, গুণবিস্তরঃ ফলবাহুল্যম্ ॥৩৪—৩৬॥

বহুল ইতি। প্রথমানি চত্বারি সম্বোধনপদানি, পরে দ্বে চ পদে প্রথমান্তে। বহুলে বহুসংখ্যকে, সমঙ্গে সমীচীনাবয়বে, অকুতোভয়ে সর্ব্বত্র নির্ভয়ে, ক্ষেমে কল্যাণি ! সর্ব্বেষামেব সখী, ভূয়সী প্রচুরা। সবৎসগৌস্তুতেতি শেষঃ, বিষ্ণুপদে আকাশে, যা যা স্থিতা বিভাবসোঃ সূর্য্যস্য ॥৩৭—৩৮॥

মন্ত্রেণেতি। গবামেতেন মন্ত্রেণ ॥৩৯॥

বিশ্বামিত্র বলিলেন—'গোপনে ব্রহ্মার আবিষ্কৃত ; সুতরাং পরম গোপনীয় এই ধর্ম্মকার্য্য আপনারা শ্রবণ করুন—যখন ভাদ্রমাসে কৃষ্ণপক্ষে মঘানক্ষত্র হয়, তখন যে লোক দক্ষিণমুখ হইয়া পূর্ব্বদিকে থাকিয়া গজচ্ছায়াতে অষ্টম মুহূর্ত্তে পরমান্নদ্বারা পিতৃলোকের উপহার দান করে, তাহার সেই দানের যেরূপ ফল বাহুল্য হয়, তাহা আপনারা শ্রবণ করুন। তিনি এই জগতে ত্রয়োদশ বৎসর যাবৎ বিশেষ শ্রাদ্ধ করার ফল লাভ করেন' ॥৩৪—৩৬॥

গোগণ বলিল—'পূর্ব্বকালে ব্রহ্মলোকে বজ্রধারী ইন্দ্রের যজ্ঞে 'বহুলে ! সমঙ্গে ! অকুতোভয়ে ! ক্ষেমে ! সখী ও ভূয়সী'—এইরূপ নাম করিয়া যেভাবে বৎসের সহিত ধেনুর স্তব করা হইয়াছিল ; পুনরায় যে যে ধেনু আকাশে ছিল এবং যে ধেনু সূর্য্যের পথে অবস্থান করিত ; নারদের সহিত দেবতারা সকলে সেইভাবে সেই ধেনুগণের 'সর্ব্বসহা' এই নাম করিয়াছিলেন ॥৩৭—৩৮॥

যে মানুষ এই মন্ত্রদ্বারা গোগণকে নমস্কার করে, সেই মানুষ পাপ হইতে মুক্ত হয় এবং ইন্দ্রলোক ও চন্দ্রের ন্যায় কান্তিরূপ ফল লাভ করিয়া থাকে ॥৩৯॥

(৪০) পঠেত যঃ পর্ব্বসু গোষু মধ্যে—পি।

ভীষ্ম উবাচ।

অথ সপ্ত মহাভাগা ঋষয়ো লোকবিশ্রুতাঃ।
বসিষ্ঠপ্রমুখাঃ সর্বে ব্রহ্মাণং পদ্মসম্ভবম্ ॥৪১॥
প্রদক্ষিণমভিক্রম্য সর্বে প্রাঞ্জলয়ঃ স্থিতাঃ।
উবাচ বচনং তেষাং বসিষ্ঠো ব্রহ্মবিত্তমঃ ॥৪২॥
সর্বপ্রাণিহিতং প্রশ্নং ব্রহ্মক্ষত্রে বিশেষতঃ।
দ্রব্যহীনাঃ কথং মর্ত্ত্যা দরিদ্রাঃ সাধুবর্ত্তিনঃ ॥৪৩॥
প্রাপ্নুবন্তীহ যজ্ঞস্য ফলং কেন চ কর্ম্মণা।
এতচ্ছ্রুত্বা বচস্তেষাং ব্রহ্মা বচনমব্রবীৎ ॥৪৪॥ (কলাপকম্)

ব্রহ্মোবাচ।

অহো প্রশ্নো মহাভাগাঃ! গূঢ়ার্থঃ পরমঃ শুভঃ।
সূক্ষ্মঃ শ্রেয়াংশ্চ মর্ত্ত্যানাং ভবদ্ভিঃ সমুদাহৃতঃ ॥৪৫॥

---

ভারতকৌমুদী

এতমিতি। ত্রিদশাভিজুষ্টং দেবসেবিতম্, পর্ব্বসু অষ্টম্যাদিষু ॥৪০॥

অথেতি। পদ্মসম্ভবং পদ্মোৎপন্নম্। তেষাং মধ্যে ব্রহ্মবিত্তমো বেদজ্ঞশ্রেষ্ঠো বসিষ্ঠো বচনমুবাচ সর্ব্বপ্রাণিহিতম্, বিশেষতো ব্রহ্মক্ষত্রে ব্রাহ্মণক্ষত্রিয়য়োর্হিতং প্রশ্নম্ উবাচেত্যনুবৃত্তিঃ। ইহ মর্ত্ত্যলোকে ॥৪১—৪৪॥

অহো ইতি। সূক্ষ্মো দুর্বুধঃ, সমুদাহৃত উক্তঃ ॥৪৫॥

---

যে মানুষ অষ্টমীপ্রভৃতি পর্ব্বকালে, গোগৃহমধ্যে থাকিয়া দেবসেবিত এই মন্ত্র পাঠ করে; তাহার পাপ ভয় ও শোক হয় না এবং সে অন্তিমে ইন্দ্রলোকে গমন করে’ ॥৪০॥

ভীষ্ম বলিলেন—‘তাহার পর মহাত্মা ও জগদ্বিখ্যাত বসিষ্ঠপ্রভৃতি সপ্তর্ষিরা সকলে পদ্মযোনি ব্রহ্মাকে প্রদক্ষিণ করিয়া, অন্য সকলেই কৃতাঞ্জলি হইয়া রহিলেন; কিন্তু তাঁহাদের মধ্যে বেদজ্ঞশ্রেষ্ঠ বসিষ্ঠ বাক্য বলিলেন এবং সমস্ত প্রাণীর হিতজনক বিশেষতঃ ব্রাহ্মণ ও ক্ষত্রিয়ের হিতকর প্রশ্ন করিলেন—‘ভগবন্! সৎপথবর্ত্তী অথচ দ্রব্যশূন্য দরিদ্র মানুষেরা কি প্রকারে কোন্ কর্ম্মদ্বারা এই মর্ত্ত্যলোকে যজ্ঞের ফল লাভ করিতে পারে?’ তাঁহাদের এই বাক্য শুনিয়া ব্রহ্মা এই কথা বলিয়াছিলেন’ ॥৪১—৪৪॥

ব্রহ্মা বলিলেন—‘মহাভাগগণ! তোমরা গূঢ়ার্থ, পরম মঙ্গলজনক, সূক্ষ্ম ও মানুষের পক্ষে হিতকর প্রশ্নই করিয়াছ?’ ॥৪৫॥

শ্রূয়তাং সর্বমাখ্যাস্যে নিখিলেন তপোধনাঃ ! ।
যথা যজ্ঞফলং মর্ত্ত্যো লভতে নাত্র সংশয়ঃ ॥৪৬॥
পৌষমাসস্য শুক্লে বৈ যদা যুজ্যেত রোহিণী ।
তেন নক্ষত্রযোগেন আকাশশয়নো ভবেৎ ॥৪৭॥
একবস্ত্রঃ শুচিঃ স্নাতঃ শ্রদ্দধানঃ সমাহিতঃ ।
সোমস্য রশ্ময়ঃ পীত্বা মহাযজ্ঞফলং লভেৎ ॥৪৮॥ (যুগ্মকম্)
এতদ্বঃ পরমং গুহ্যং কথিতং দ্বিজসত্তমাঃ ! ।
যন্মাং ভবন্তঃ পৃচ্ছন্তি সূক্ষ্মতত্ত্বার্থদর্শিনঃ ॥৪৯॥

বিভাবসুরুবাচ ।

সলিলস্যাঞ্জলিং পূর্ণমক্ষতাশ্চ ঘৃতোত্তরাঃ ।
সোমস্যোত্তিষ্ঠমানস্য তজ্জলং চাক্ষতাংশ্চ তান্ ॥৫০॥
স্থিতো হ্যভিমুখো মর্ত্ত্যঃ পৌর্ণমাস্যাং বলিং হরেৎ ।
অগ্নিকার্য্যং কৃতং তেন হুতাশ্চাস্যাগ্নয়স্ত্রয়ঃ ॥৫১॥ (যুগ্মকম্)

---

ভারতকৌমুদী

শ্রূয়তামিতি। আখ্যাস্যে বক্ষ্যামি, নিখিলেন প্রকারেণ ॥৪৬॥

পৌষেতি। শুক্লে পক্ষে, আকাশে অনাবৃতস্থানে শয়নং যস্য সঃ, রশ্ময়ো রশ্মীন্ ॥৪৭—৪৮॥

এতদিতি। গুহ্যং গোপনীয়ং ধর্ম্মম্ ॥৪৯॥

সলিলস্যেতি। অঞ্জলিং সলিলস্য পূর্ণং কৃত্বেতি শেষঃ, ঘৃতমুত্তরস্মিন্ পরিভাগে যেষাং তে গ্রাহ্যা ইতি শেষঃ। উত্তিষ্ঠমানস্য উদয়মানস্য, সোমস্য চন্দ্রস্যোদ্দেশে। বলিং তাদৃশমুপহারম্, হরেদদ্যাৎ। ত্রয়ো দক্ষিণাগ্নিগার্হপত্যাহবনীয়রূপাঃ ॥৫০—৫১॥

---

তপোধনগণ ! মানুষ যেভাবে যজ্ঞের ফল লাভ করে, তাহাতে কোন সংশয় হয় না ; সেই সমস্ত আমি সর্ব্বপ্রকারে বলিতেছি, তোমরা শ্রবণ কর ॥৪৬॥

যখন পৌষমাসের শুক্লপক্ষে রোহিণী নক্ষত্রের যোগ হইবে, সেই নক্ষত্রযোগে মানুষ স্নান করিয়া পবিত্র, একবস্ত্রধারী, শ্রদ্ধাশীল ও একাগ্রচিত্ত হইয়া চন্দ্রের কিরণ পান করিয়া আকাশতলে শয়ন করিবে ; তাহা হইলে মহাযজ্ঞের ফল লাভ করিতে পারিবে ॥৪৭—৪৮॥

ব্রাহ্মণশ্রেষ্ঠগণ ! তোমরা সূক্ষ্ম তত্ত্বদর্শী বলিয়া আমাকে যাহা জিজ্ঞাসা করিয়াছিলে, এই আমি তোমাদের নিকটে সেই পরম গোপনীয় ধর্ম্ম বলিলাম' ॥৪৯॥

---

(৪৯) ইতঃ পরং '...দানধর্ম্মে দেবরহস্যে ষড়্‌বিংশত্যধিকশততমোঽধ্যায়ঃ'—ব্ব বর্দ্ধ, '...ঊননবত্যধিকশততমোঽধ্যায়ঃ'—নি ।

বনস্পতিঞ্চ যো হন্যাদমাবস্যামবুদ্ধিমান্।
অপি হ্যেকেন পত্রেণ লিপ্যতে ব্রহ্মহত্যয়া ॥৫২॥
দন্তকাষ্ঠন্তু যঃ খাদেদমাবাস্যামবুদ্ধিমান্।
হিংসিতশ্চন্দ্রমাস্তেন পিতরশ্চোদ্বিজন্তি চ ॥৫৩॥
হব্যং ন তস্য দেবাশ্চ প্রতিগৃহ্ণন্তি পর্ব্বসু।
কুপ্যন্তে পিতরশ্চাস্য কুলো বংশোঽস্য হীয়তে ॥৫৪॥

শ্রীরুবাচ।

প্রকীর্ণং ভাজনং যত্র ভিন্নভাণ্ডমথাসনম্।
যোষিতশ্চৈব হন্যন্তে কশ্মলোপহতে গৃহে ॥৫৫॥

---

ভারতকৌমুদী

বনস্পতিমিতি। বনস্পতিং প্রধানবৃক্ষম্, অমাবস্যাং প্রাপ্য। একেনাপি পত্রেণ ছিন্নেনেতি শেষঃ ॥৫২॥

দন্তেতি। তেন চন্দ্রমা হিংসিতঃ তস্য দ্বিজরাজচন্দ্রহত্যাবৎ পাপং ভবতীতি ভাবঃ ॥৫৩॥

হব্যমিতি। পর্ব্বসু অষ্টম্যাদিষু যো দন্তকাষ্ঠং খাদেদিত্যনুবৃত্তিঃ। কুলঃ সজাতীয়গণঃ, "কুলং জনপদে গোত্রে সজাতীয়গণেঽপি চ" ইতি মেদিনী ॥৫৪॥

প্রকীর্ণমিতি। যত্র গৃহে ভাজনং জলাদিপাত্রম্, প্রকীর্ণমিতস্ততো বিক্ষিপ্তম্। গৃহে কশ্মলোপহতে মলদূষিতে সতি, যোষিতঃ স্ত্রিয়ঃ, দৈবেন হন্যন্তে ॥৫৫॥

---

সূর্য্য বলিলেন—'মানুষ পূর্ণমাতিথিতে অঞ্জলিপূর্ণ জল এবং ঘৃতসংযুক্ত তণ্ডুল গ্রহণ করিবে; পরে উদয়মান চন্দ্রের অভিমুখে থাকিয়া তাঁহার উদ্দেশে সেই জল ও তণ্ডুলরূপ উপহার দান করিবে; তাহা হইলে সেই মানুষের অগ্নি-কার্য্য এবং দক্ষিণাগ্নি, গার্হপত্য ও আহবনীয়রূপ তিনটী অগ্নিতে হোম করার ফল হইবে ॥৫০—৫১॥

যে নির্ব্বোধ মানুষ অমাবস্যাতিথিতে কোন মহাবৃক্ষ বিনাশ করে, এমন কি, তাহার একটী পত্র পর্য্যন্ত চ্ছেদন করে, সেই মানুষ ব্রহ্মহত্যার পাপে লিপ্ত হয় ॥৫২॥

বুদ্ধিশূন্য যে লোক অমাবস্যাতিথিতে দন্তকাষ্ঠ ব্যবহার করে, তাহার চন্দ্রহত্যার পাপ হয় এবং পিতৃলোকেরা উদ্বিগ্ন হইয়া থাকেন ॥৫৩॥

যে লোক পর্ব্বমাত্রে দন্তকাষ্ঠ ব্যবহার করে, দেবতারা তাহার হব্য গ্রহণ করেন না এবং পিতৃলোকেরা তাহার উপর কুপিত হন, আর তাহার সজাতীয়-গণ ও বংশ হ্রাস পায়' ॥৫৪॥

লক্ষ্মী বলিলেন—'যে গৃহে সাধারণ ভাজন, বা ভগ্নভাজন বা আসন

(৫৪) কুলে বংশোঽস্য হীয়তে—নি।

দেবতাঃ পিতরশ্চৈব উৎসবে পর্ব্বণীষু বা।
নিরাশাঃ প্রতিগচ্ছন্তি কশ্মলোপহতাদ্গৃহাৎ ॥৫৬॥

অঙ্গিরা উবাচ।

যস্তু সংবৎসরং পূর্ণং দদ্যাদ্দীপং করঞ্জকে।
সুবর্চ্চলামূলহস্তঃ প্রজা তস্য বিবর্দ্ধতে ॥৫৭॥

গার্গ্য উবাচ।

আতিথ্যং সততং কুর্য্যাদ্দীপং দদ্যাৎ প্রতিশ্রয়ে।
বর্জ্জয়ানো দিবা স্বাপ্নং ন চ মাংসানি ভক্ষয়েৎ ॥৫৮॥
গো ব্রাহ্মণং ন হিংস্যাচ্চ পুষ্করাণি চ কীর্ত্তয়েৎ।
এষ শ্রেষ্ঠতমো ধর্ম্মো সরহস্যো মহাফলঃ ॥৫৯॥
অপি ক্রতুশতৈরিষ্ট্বা ক্ষয়ং গচ্ছতি তদ্ধবিঃ।
ন তু ক্ষীয়ন্তি তে ধর্ম্মাঃ শ্রদ্দধানৈঃ প্রযোজিতাঃ ॥৬০॥

---

ভারতকৌমুদী

দেবতা ইতি। পর্ব্বণীষু দেবপূজাযাত্রাদিষু। দীর্ঘত্বমার্ষম্ ॥৫৬॥

য ইতি। করঞ্জকে বৃক্ষবিশেষমূলে। সুবর্চ্চলা লতাবিশেষস্তস্যা মূলং হস্তে যস্য সঃ, প্রজা সন্তানঃ ॥৫৭।

আতিথ্যমিতি। প্রতিশ্রয়ে গৃহে। বর্জ্জয়ানো বর্জ্জয়ন্, স্বাপং নিদ্রাম্ ॥৫৮॥

গবিতি। পুষ্করাণি পুষ্করাদিতীর্থনামানি। সরহস্যো গুপ্তঃ ॥৫৯॥

অপীতি। ইষ্ট্বা দেবান্ পূজয়িত্বা তদ্ধবিঃ পূজাদ্রব্যম্। ক্ষীয়ন্তি ক্ষীয়ন্তে, প্রযোজিতাঃ কৃতাঃ ॥৬০॥

---

ইতস্ততঃ বিক্ষিপ্ত থাকে এবং যে গৃহ আবর্জ্জনায় পরিপূর্ণ রহে; সেই গৃহে স্ত্রীলোকেরা মরিয়া যায় ॥৫৫॥

উৎসবে বা পর্বকালে দেবগণ ও পিতৃগণ নিরাশ হইয়া আবর্জ্জনাপূর্ণ গৃহ হইতে ফিরিয়া যান' ॥৫৬॥

অঙ্গিরা বলিলেন—'যে লোক সুবর্চ্চলা লতার মূল হস্তে রাখিয়া পূর্ণ এক-বৎসর যাবৎ করঞ্জবৃক্ষের মূলে দীপ দান করে, তাহার সন্তান বৃদ্ধি পায়' ॥৫৭॥

গার্গ্য বলিলেন—'মানুষ দিবানিদ্রা ত্যাগ করিয়া প্রত্যহ অতিথি সৎকার করিবে, গৃহে প্রদীপ দিবে এবং মাংস ভক্ষণ করিবে না ॥৫৮॥

গো ও ব্রাহ্মণের হিংসা করিবে না এবং তীর্থের নাম কীর্ত্তন করিবে; এই গুপ্ত শ্রেষ্ঠতম ধর্ম্ম মহাফল উৎপাদন করে ॥৫৯॥

বহু যজ্ঞ করিলে তাহার দ্রব্যও ক্ষয় পায়; কিন্তু শ্রদ্ধাশীল মানুষ কৃত এই সকল ধর্ম্ম ক্ষয় পায় না ॥৬০॥

ইদঞ্চ পরমং গুহ্যং সরহস্যং নিবোধত।
শ্রাদ্ধকল্পে চ দৈবে চ তৈথিকে পর্ব্বণীষু চ ॥৬১॥
রজস্বলা চ যা নারী শ্বিত্রিকাপুত্রিকা চ যা।
এতাভিশ্চক্ষুষা দৃষ্টং হবির্নাশ্নন্তি দেবতাঃ।
পিতরশ্চ ন তুষ্যন্তি বর্ষাণ্যস্য ত্রয়োদশ ॥৬২॥ (যুগ্মকম্)
শুক্লবাসাঃ শুচির্ভূত্বা ব্রাহ্মণান্ স্বস্তি বাচয়েৎ।
কীর্ত্তয়েদ্ভারতঞ্চৈব তথা স্যাদক্ষয়ং হবিঃ ॥৬৩॥

ধৌম্য উবাচ।

ভিন্নভাণ্ডঞ্চ খট্বাঞ্চ কুক্কুটং শুনকং তথা।
অপ্রশস্তানি সর্ব্বাণি যশ্চ বৃক্ষো গৃহেরুহঃ ॥৬৪॥

---

ভারতকৌমুদী

ইদমিতি। রহস্যং নির্জ্জনাবির্ভাবত্বেন সহেতি তৎ। তৈথিকে তিথিকর্ত্তব্যে, অত্রাপি পর্ব্বণীতি দীর্ঘত্বমার্ষম্। শ্বিত্রিকা শ্বিত্ররোগগ্রস্তা, অপুত্রিকা বন্ধ্যা। ষট্পাদোঽয়ং শ্লোকঃ ॥৬১—৬২॥

শুক্লেতি। ভারতং মহাভারতস্য কঞ্চিদংশম্, সর্ব্বকীর্ত্তনাসম্ভবাৎ ॥৬৩॥

ভিন্নেতি। ভিন্নভাণ্ডং বিদীর্ণভাজনম্, শুনকং কুক্কুরম্, আহরিতি শেষঃ। গৃহেরুহো ভবন-সন্নিধানোৎপন্নঃ ॥৬৪॥

ভারতভাবদীপঃ

কেনেতি ॥১—২॥ পাদৌ স্বীয়াবপ্যভিবাদ্যৌ সন্ধ্যায়াং শিষ্টাচারাৎ, চক্রে গোময়োপলিপ্তে মণ্ডলে সুদর্শনমন্ত্রেণ পূজিতে ॥৩—৫৬॥ করঞ্জসুবর্চ্চলে বৃক্ষবল্লিবিশেষৌ ॥৫৭—৬১॥ অপুত্রিকেতি

---

গুপ্তস্থানে আবির্ভূত এবং অত্যন্ত গোপনীয় এই বৃত্তান্ত আপনারা শ্রবণ করুন; দেবশ্রাদ্ধ, তিথিশ্রাদ্ধ ও পর্ব্বশ্রাদ্ধে রজস্বলা, শ্বিত্ররোগগ্রস্তা এবং বন্ধ্যা যে নারী তাহারা যে দ্রব্য দর্শন করে; সেই দ্রব্য দেবতারা ভোজন করেন না এবং ত্রয়োদশ বৎসর যাবৎ সেই শ্রাদ্ধকর্ত্তার উপরে পিতৃলোকেরা সন্তুষ্ট থাকেন না ॥৬১—৬২॥

মানুষ শুক্ল বস্ত্রধারী ও পবিত্র হইয়া বৈধকার্য্যে ব্রাহ্মণগণদ্বারা স্বস্তিবাচন করাইবে এবং মহাভারতের কোন অংশ পড়াইবে; তাহা হইলে সেই কার্য্যের দ্রব্য সকল অক্ষয় হইবে' ॥৬৩॥

ধৌম্য বলিলেন—'ভগ্নভাণ্ড, খট্বা, কুক্কুট এবং কুক্কুর আর গৃহের নিকট উৎপন্ন যে বৃক্ষ এই সমস্ত দ্রব্যকে অপ্রশস্ত বলা হয় ॥৬৪॥

ভিন্নভাণ্ডে কলিং প্রাহুঃ খট্বায়াস্তু ধনক্ষয়ঃ।
কুক্কুটে শুনকে চৈব হবির্নাশ্নন্তি দেবতাঃ।
বৃক্ষমূলে ধ্রুবং সত্ত্বং তস্মাদ্‌বৃক্ষং ন রোপয়েৎ ॥৬৫॥

জমদগ্নিরুবাচ।

যো যজেদশ্বমেধেন বাজপেয়শতেন চ।
অবাক্‌শিরা বা লম্বেত সত্রং বা স্ফীতমাহরেৎ ॥৬৬॥
ন যস্য হৃদয়ং শুদ্ধং নরকং স ধ্রুবং ব্রজেৎ।
তুল্যং যজ্ঞস্য সত্যঞ্চ হৃদয়স্য চ শুদ্ধতা ॥৬৭॥ (যুগ্মকম্)
শুদ্ধেন মনসা দত্ত্বা সক্তুপ্রস্থং দ্বিজাতয়ে।
ব্রহ্মলোকমনুপ্রাপ্তঃ পর্য্যাপ্তং তন্নিদর্শনম্ ॥৬৮॥

বায়ুরুবাচ।

কিঞ্চিদ্ধর্ম্মং প্রবক্ষ্যামি মানুষাণাং সুখাবহম্।
সরহস্যাশ্চ যে দোষাস্তান্ শৃণুধ্বং সমাহিতাঃ ॥৬৯॥

ভারতকৌমুদী

ভিন্নেতি। কলিং কলহম্। সত্ত্বং সর্পাদিজন্তুঃ, ন রোপয়েৎ গৃহসন্নিধানে। ষট্‌পাদোঽয়ং শ্লোকঃ ॥৬৫॥

য ইতি। অবাক্‌শিরা অধোমস্তকঃ। সত্রং যজ্ঞম্, স্ফীতং বিশালম্, আহরেদনুতিষ্ঠেৎ। শুদ্ধং কামক্রোধাদিরহিতম্ ॥৬৬—৬৭॥

শুদ্ধেনেতি। পর্য্যাপ্তং প্রচুরম্, তস্য নিদর্শনং দৃষ্টান্তঃ ॥৬৮॥

কিঞ্চিদিতি। সরহস্যা গুপ্তাঃ ॥৬৯॥

---

ভগ্নভাণ্ডে শ্রাদ্ধ করিলে কলহ হয়, খট্বায় বসিয়া শ্রাদ্ধ করিলে ধনক্ষয় হইয়া থাকে, কুক্কুট ও কুক্কুরস্পৃষ্ট হবি দেবতারা ভোজন করেন না এবং বৃক্ষমূলে হিংস্র প্রাণী থাকে; অতএব গৃহের নিকটে বৃক্ষ রোপণ করিবে না' ॥৬৫॥

জমদগ্নি বলিলেন—'যে লোক অশ্বমেধযজ্ঞ বা শতবাজপেয়যজ্ঞ করে কিংবা যে লোক অধোমস্তক হইয়া ঝুলিতে থাকে, অথবা যে ব্যক্তি অতি বিশাল যজ্ঞ করে; তাহাদের মধ্যে যাহার হৃদয় শুদ্ধ নহে, সে নিশ্চয়ই নরকে গমন করিয়া থাকে। কারণ, যজ্ঞ, সত্য ও হৃদয়শুদ্ধতা এই তিনটীই সমান ॥৬৬-৬৭॥

অনেক লোকই শুদ্ধচিত্তে এবং এক ব্রাহ্মণকে এক প্রস্থ সক্তু দান করিয়া ব্রহ্মলোক লাভ করিয়াছিল; তাহার নিদর্শন প্রচুরই পাওয়া যায়' ॥৬৮॥

---

(৬৮) ইতঃ পরং '... সপ্তবিংশত্যধিকশততমোঽধ্যায়ঃ'—বঙ্গ বর্দ্ধ, '...নবত্যধিকশততমোঽধ্যায়ঃ'—নি।

অগ্নিকার্য্যঞ্চ কর্ত্তব্যং পরমান্নেন ভোজনম্।
দীপকশ্চাপি কর্ত্তব্যঃ পিতৃণাং সতিলোদকঃ ॥৭০॥
এতেন বিধিনা মর্ত্ত্যঃ শ্রদ্দধানঃ সমাহিতঃ।
চতুরো বার্ষিকান্মাসান্ যো দদাতি তিলোদকম্ ॥৭১॥
ভোজনঞ্চ যথাশক্ত্যা ব্রাহ্মণে বেদপারগে।
পশুবন্ধশতস্যেহ ফলং প্রাপ্নোতি পুষ্কলম্ ॥৭২॥ (যুগ্মকম্)
ইদঞ্চৈবাপরং গুহ্যমপ্রশস্তং নিবোধত।
অগ্নেস্তু বৃষলো নেতা হবির্মূঢ়শ্চ যোষিতঃ ॥৭৩॥
মন্যতে ধর্ম্ম এবেতি স চাধর্ম্মেণ লিপ্যতে।
অগ্নয়স্তস্য কুপ্যন্তি শূদ্রযোনিং স গচ্ছতি ॥৭৪॥

ভারতকৌমুদী

অগ্নীতি। অগ্নিকার্য্যং হোমঃ, ভোজনং ব্রাহ্মণানাম্ ॥৭০॥

এতেনেতি। চতুরশ্চতুঃসংখ্যকান্, বার্ষিকান্ বর্ষাকালীনান্ আষাঢ়াদীন্। পশূনামশ্বানাং বন্ধো বধায় বন্ধনং যেষু তেষামশ্বমেধযজ্ঞানাং শতস্য, পুষ্কলং প্রচুরম্ ॥৭১—৭২॥

ইদমিতি। বৃষলঃ শূদ্রঃ হবিষি হবনীয়দ্রব্যে মূঢ়ঃ কর্ত্তব্যতাজ্ঞানহীনঃ, যোষিতশ্চ অগ্নের্নেত্র্য ইতি বচনবিপরিণামেন সম্বন্ধঃ ॥৭৩॥

মন্যত ইতি। মন্যতে দ্বিজাতিরিতি শেষঃ, শূদ্রকর্তৃকাগ্ন্যানয়নং যোষিৎকর্তৃকাগ্ন্যানয়নঞ্চ ধর্ম্ম ইতি ॥৭৪॥

---

বায়ু বলিলেন—'মনুষ্যগণের সুখজনক কোন ধর্ম্ম আমি বলিতেছি এবং যে সকল দোষ গুপ্ত রহিয়াছে; তাহাও আপনারা মনোযোগী হইয়া শ্রবণ করুন ॥৬৯॥

হোম এবং পিতৃশ্রাদ্ধে পরমান্নদ্বারা ব্রাহ্মণ ভোজন, প্রদীপ দান ও তিলযুক্ত জল দান করিবে ॥৭০॥

যে মানুষ শ্রদ্ধাশীল ও মনোযোগী হইয়া এই বিধানে বর্ষাকালের আষাঢ়-প্রভৃতি চারিমাস পিতৃলোকের উদ্দেশে তিলযুক্ত জল এবং শক্তি অনুসারে বেদপারদর্শী ব্রাহ্মণকে খাদ্য দান করে, সেই মানুষ এই জগতে শত অশ্বমেধ-যজ্ঞের প্রচুর ফল লাভ করে ॥৭১—৭২॥

হবনীয় দ্রব্যবিষয়ে মূঢ় শূদ্র বা স্ত্রীলোক যে হোমের অগ্নি লইয়া যায়, ইহাই আর একটী গোপনীয় অপ্রশস্ত কার্য্য বলিয়া আপনারা অবগত হউন ॥৭৩॥

---

(৭৩) হবির্মূঢ়াশ্চ যোষিতঃ—নি।

পিতরশ্চ ন তুষ্যন্তি সহ দৈবৈর্ব্বিশেষতঃ।
প্রায়শ্চিত্তন্তু যত্তত্র ব্রুবতস্তন্নিবোধ মে।
যৎ কৃত্বা তু নরঃ সম্যক্ সুখী ভবতি বিজ্বরঃ॥৭৫॥
গবাং মূত্রপুরীষেণ পয়সা চ ঘৃতেন চ।
অগ্নিকার্য্যং ত্র্যহং কুর্য্যান্নিরাহারঃ সমাহিতঃ॥৭৬॥
ততঃ সংবৎসরে পূর্ণে প্রতিগৃহ্লন্তি দেবতাঃ।
হৃষ্যন্তি পিতরশ্চাস্য শ্রাদ্ধকাল উপস্থিতে॥৭ ॥

---

ভারতকৌমুদী

পিতর ইতি। ন তুষ্যন্তি তাভ্যামগ্ন্যানয়নেন, বিজ্বরঃ নিঃসন্তাপঃ। ষট্‌পাদোঽয়ং শ্লোকঃ॥৭৫॥

প্রায়শ্চিত্তমাহ গবামিতি। পয়সা দুগ্ধেন॥৭৬॥

তত ইতি। প্রতিগৃহ্লন্তি পূজাদ্রব্যমিতি শেষঃ॥৭৭॥

ভারতভাবদীপঃ

ছেদঃ॥৬২—৭১॥ সত্বং বৃশ্চিকসর্পাদি, ন রোপয়েৎ গৃহে ইতি শেষঃ॥৭২॥ অগ্নেরনীস্বস্ত প্রত্যক্ষস্য বা বৈদিকব্রাহ্মণং দেশান্তপ্রাপয়ো যস্য শূদ্রঃ স্যাদ্‌যদি যোষিতঃ হবিষা সোমাজ্য-পয়ঃপ্রভৃতিনা যজ্ঞাবশিষ্টেন ইড়াদিস্থানীয়েন মূঢ়াঃ স্যুস্তর্হি তস্য দোষঃ॥৭৩—৭৪॥ প্রায়শ্চিত্তঞ্চ বক্ষ্যামীতি শেষঃ॥৭৫—৯৩॥

ইতি শ্রীমহাভারতে অনুশাসনপর্ব্বণি দানধর্ম্মে নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে সপ্তাধিকশততমোঽধ্যায়ঃ॥১০৭॥

---

যে দ্বিজাতি, ইহাকে ধর্ম্ম বলিয়াই মনে করেন, তিনি অধর্ম্মে লিপ্ত হন; আর তাঁহার উপরে অগ্নি কুপিত হন এবং তিনি শূদ্রযোনিতে জন্মগ্রহণ করেন॥৭৪॥

বিশেষতঃ, দেবগণের সহিত পিতৃলোকেরা তাঁহার উপরে সন্তুষ্ট হন না। তাহাতে যে প্রায়শ্চিত্ত কর্ত্তব্য, তাহা আমি বলিতেছি, আপনারা শ্রবণ করুন। সমীচীনভাবে যে প্রায়শ্চিত্ত করিয়া মানুষ সুখী ও সন্তাপশূন্য হয়॥৭৫॥

মানুষ উপবাসী থাকিয়া এবং একাগ্রচিত্ত হইয়া তিন দিন যাবৎ গোময়, গোমূত্র, গোদুগ্ধ ও গোঘৃতদ্বারা হোম করিবে॥৭৬॥

তাহার পর এক বৎসর পূর্ণ হইলে দেবতারা তাহার পূজার দ্রব্য গ্রহণ করেন এবং শ্রাদ্ধের কাল উপস্থিত হইলে, পিতৃলোকেরাও তাহার উপরে সন্তুষ্ট হন॥৭৭॥

এষ হ্যধর্ম্মো ধর্ম্মশ্চ সরহস্যঃ প্রকীর্ত্তিতঃ।
মর্ত্ত্যানাং স্বর্গকামানাং প্রেত্য স্বর্গসুখাবহঃ ॥৭৮॥

লোমশ উবাচ।

পরদারেষু যে সক্তা অকৃত্বা দারসংগ্রহম্।
নিরাশাঃ পিতরস্তেষাং শ্রাদ্ধকালে ভবন্তি হ ॥৭৯॥
পরদাররতির্যশ্চ যশ্চ বন্ধ্যামুপাসতে।
ব্রহ্মস্বং হরতে যশ্চ সমদোষা ভবন্তি তে ॥৮০॥
অসম্ভাষ্যা ভবন্ত্যেতে পিতৃণাং নাত্রসংশয়ঃ।
দেবতাঃ পিতরশ্চৈষাং নাভিনন্দন্তি তদ্ধবিঃ ॥৮১॥
তস্মাৎ পরস্য বৈ দারাংস্ত্যজেদ্বন্ধ্যাঞ্চ যোষিতম্।
ব্রহ্মস্বং হি ন হর্ত্তব্যামাত্মনো হিতমিচ্ছতা ॥৮২॥
শ্রূয়তাং চাপরং গুহ্যং রহস্যং ধর্ম্মসংহিতম্।
শ্রদ্দধানেন কর্ত্তব্যং গুরূণাং বচনং সদা ॥৮৩॥

ভারতকৌমুদী

এষ ইতি। সরহস্যো গুপ্তঃ, প্রেত্য মৃত্বা ॥৭৮॥
পরেতি। নিরাশাঃ কন্যানামগুপ্তত্বেনাগ্রহণাদিতি ভাবঃ ॥৭৯॥
পরেতি। পরদারেষু রতিঃ সংসর্গো যস্য সঃ, উপাসতে উপাস্তে গচ্ছতীত্যর্থঃ ॥৮০॥
অসম্ভাষ্যা ইতি। ধর্ম্মান্তরসত্ত্বেন সম্ভাষাসম্ভবেঽপীতি ভাবঃ ॥৮১॥
তস্মাদিতি। বন্ধ্যামাত্মভার্য্যামপি ত্যজেন্ন গচ্ছেদিত্যর্থঃ ॥৮২॥

এই আমি গুপ্ত ধর্ম্ম ও অধর্ম্ম বলিলাম; এই ধর্ম্ম স্বর্গাভিলাষী মনুষ্যগণের মৃত্যুর পরে স্বর্গসুখ উৎপাদন করে' ॥৭৮॥

লোমশ বলিলেন—'যাহারা বিবাহ না করিয়া পরভার্য্যায় আসক্ত হয়, তাহাদের পিতৃলোকেরা শ্রাদ্ধকালে নিরাশ হইয়া থাকেন ॥৭৯॥

যে লোক পরদার সংসর্গ করে কিংবা যে মানুষ বন্ধ্যা-স্ত্রী সঙ্গম করে এবং যে ব্যক্তি ব্রহ্মস্ব হরণ করে; তাহারা সকলেই সমান দোষভাগী হয় ॥৮০॥

ইহারা পিতৃলোকদের সম্ভাষণের অযোগ্য হয়, এবিষয়ে কোন সন্দেহ নাই। বিশেষতঃ, দেবগণ ও পিতৃগণ তাহাদের প্রদত্ত দ্রব্যের আদর করেন না ॥৮১॥

অতএব পরস্ত্রী ও বন্ধ্যাস্ত্রী বর্জ্জন করিবে এবং নিজের হিতাভিলাষী লোক ব্রহ্মস্ব হরণ করিবে না ॥৮২॥

(৭৮) ইতঃ পরং '...অষ্টাবিংশত্যধিকশততমোঽধ্যায়ঃ'—বঙ্গ বর্দ্ধ, '...একনবত্যধিক-শততমোঽধ্যায়ঃ'—নি।

দ্বাদশ্যাং পৌর্ণমাস্যাঞ্চ মাসি মাসি ঘৃতাক্ষতম্।
ব্রাহ্মণেভ্যঃ প্রযচ্ছেত তস্য পুণ্যং নিবোধত ॥৮৪॥
সোমশ্চ বর্দ্ধতে তেন সমুদ্রশ্চ মহোদধিঃ।
অশ্বমেধচতুর্ভাগং ফলং সৃজতি বাসবঃ ॥৮৫॥
দানেনৈতেন তেজস্বী বীর্য্যবাংশ্চ ভবেন্নরঃ।
প্রীতশ্চ ভগবান্ সোম ইষ্টান্ কামান্ প্রযচ্ছতি ॥৮৬॥
শ্রূয়তাং চাপরো ধর্ম্মঃ সরহস্যো মহাফলঃ।
ইদং কলিযুগং প্রাপ্য মনুষ্যাণাং সুখাবহঃ ॥৮৭॥
কল্যমুত্থায় যো মর্ত্ত্যঃ স্নাতঃ শুক্লেন বাসসা।
তিলপাত্রং প্রযচ্ছেত ব্রাহ্মণেভ্যঃ সমাহিতঃ ॥৮৮॥
তিলোদকঞ্চ যো দদ্যাৎ পিতৃণাং মধুনা সহ।
দীপকং কৃসরঞ্চৈব শ্রূয়তাং তস্য যৎ ফলম্ ॥৮৯॥ (যুগ্মকম্)

---

ভারতকৌমুদী

শ্রূয়তামিতি। গুহ্যং মূঢ়েষু গোপনীয়ম্, রহস্যং গুপ্তম্ ॥৮৩॥

দ্বাদশ্যামিতি। পৌর্ণমাসীসাহচর্য্যাদ্দ্বাদশ্যাং শুক্লায়ামেব ॥৮৪॥

সোম ইতি। তেন দানকারিণা জনেন হেতুনা, সোমশ্চন্দ্রঃ মহোদধিঃ সমুদ্রশ্চ বর্দ্ধতে। তৎ পুণ্যেনৈবানয়োর্বৃদ্ধিরিতি ভাবঃ। সৃজতি দদাতি, বাসব ইন্দ্রঃ ॥৮৫॥

দানেনেতি। ভগবান্ মাহাত্ম্যবান্, সোমশ্চন্দ্রঃ ॥৮৬॥

শ্রূয়তামিতি। ইদং ভাবি. প্রাপ্য বিদ্যমানানামিতি শেষঃ ॥৮৭॥

---

আপনারা গোপনীয় ও গুপ্ত ধর্ম্মসম্বন্ধ অপর বিষয় শ্রবণ করুন। মানুষ শ্রদ্ধাশীল হইয়া সর্ব্বদাই গুরুজনের বাক্য পালন করিবে ॥৮৩॥

মানুষ প্রত্যেক মাসে শুক্লপক্ষের দ্বাদশী ও পূর্ণিমা তিথিতে ব্রাহ্মণগণকে ঘৃতসংযুক্ত তণ্ডুল দান করিবে। আপনারা সেই দাতার পুণ্যের বিষয় শ্রবণ করুন ॥৮৪॥

চন্দ্র ও মহোদধি সমুদ্র সেই দাতার পুণ্যের ফলেই বৃদ্ধি পান এবং ইন্দ্র তাঁহাকে অশ্বমেধযজ্ঞের চারিভাগের এক ভাগের ফল দান করেন ॥৮৫॥

মানুষ এই দানের ফলে তেজস্বী ও বলবান্ হয় এবং ভগবান্ চন্দ্র সন্তুষ্ট হইয়া তাহাকে অভীষ্ট বস্তু সকল দান করেন ॥৮৬॥

আপনারা গুপ্ত ও মহাফলজনক অপর ধর্ম্ম শ্রবণ করুন। সেই ধর্ম্ম ভাবী কলিযুগের মনুষ্যগণের সুখজনক হইবে ॥৮৭॥

তিলপাত্রে ফলং প্রাহ ভগবান্ পাকশাসনঃ।
গোপ্রদানঞ্চ যঃ কুর্য্যাদ্ভূমিদানঞ্চ শাশ্বতম্ ॥৯০॥
অগ্নিষ্টোমঞ্চ যো যজ্ঞং যজেত বহুদক্ষিণম্।
তিলপাত্রং সহৈতেন সমং মন্যন্তি দেবতাঃ ॥৯১॥ (যুগ্মকম্)
তিলোদকং সদা শ্রাদ্ধে মন্যন্তে পিতরোঽক্ষয়ম্।
দীপে চ কৃসরে চৈব প্রীয়ন্তেঽস্য পিতামহাঃ ॥৯২॥
স্বর্গে চ পিতৃলোকে চ পিতৃদেবাভিপূজিতম্।
এবমেতন্ময়োদ্দিষ্টমৃষিদৃষ্টং পুরাতনম্ ॥৯৩॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যামনুশাসন-পর্ব্বণি দানধর্ম্মে দেবরহস্যে সপ্তাধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥ *

---

ভারতকৌমুদী

কল্যমিতি। কল্যং প্রাতঃ, শুক্লেন বাসসা সহ। কৃসরং তিলতণ্ডুলম্, যৎ ফলং তৎ শ্রূয়তাম্ ॥৮৮—৮৯॥

তিলেতি। তিলপাত্রে দত্ত ইতি শেষঃ। পাকশাসন ইন্দ্রঃ। শাশ্বতং নিত্যম্। তিলপাত্রং তিলপাত্রদানম্, এতেন গোপ্রদানাদিনা ॥৯০—৯১॥

তিলেতি। তিলোদকং তিলোদকদানম্, দীপে চ কৃসরে চৈব দত্ত ইতি শেষঃ ॥৯২॥

স্বর্গ ইতি। পিতৃদেবাভিপূজিতমেতৎ কার্য্যমিতি শেষঃ ॥৯৩॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়ামনুশাসনপর্ব্বণি দানধর্ম্মে সপ্তাধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥

---

যে মানুষ প্রাতঃকালে শয্যা হইতে উঠিয়া স্নান করিয়া একাগ্র চিত্ত হইয়া ব্রাহ্মণগণকে শুক্লবর্ণ বস্ত্রের সহিত তিলপাত্র দান করে এবং যে লোক পিতৃগণের উদ্দেশে মধুর সহিত তিলযুক্ত জল, দীপ ও তিলতণ্ডুল দান করে, তাহার যে ফল হয়, তাহা শ্রবণ করুন ॥৮৮—৮৯॥

ভগবান্ ইন্দ্র, তিলপাত্র দানের ফল বলিয়া থাকেন যে, যে লোক প্রত্যহ গোদান ও ভূমি দান করে এবং যে মানুষ বহু দক্ষিণাযুক্ত অগ্নিষ্টোমযজ্ঞ করে; দেবতারা এই সকল দানের সহিত তিলপাত্র দানকে সমান বলিয়া মনে করেন ॥৯০—৯১॥

পিতৃলোকেরা শ্রাদ্ধে তিলযুক্ত জলদানকে সর্ব্বদাই অক্ষয় ফলজনক বলিয়া মনে করেন এবং দীপ ও তিল তণ্ডুল দান করিলে পিতৃলোকেরা শ্রাদ্ধকর্ত্তার উপরে সন্তুষ্ট হন ॥৯২॥

---

* '...একোনত্রিংশদধিকশততমোঽধ্যায়ঃ'—বঙ্গ বর্দ্ধ, 'ত্রিনবত্যধিকশততমোঽধ্যায়ঃ'—নি।

## অষ্টাধিকশততমোঽধ্যায়ঃ।

—ঃ*ঃ—

ভীষ্ম উবাচ।

ততস্ত্বৃষিগণা সর্ব্বে পিতরশ্চ সদেবতাঃ।
অরুন্ধতীং তপোবৃদ্ধামপৃচ্ছন্ত সমাহিতাঃ ॥১॥

অরুন্ধতী তপোবৃদ্ধা সমানব্রতচারিণী।
সমানশীলা বীর্য্যেণ বসিষ্ঠস্য মহাত্মনঃ ॥২॥

ত্বত্তো ধর্ম্মরহস্যানি শ্রোতুমিচ্ছামহে বয়ম্।
যত্তে গুহ্যতমং ভদ্রে! তৎ প্রভাষিতুমর্হসি ॥৩॥

অরুন্ধত্যুবাচ।

তপোবৃদ্ধির্ম্ময়া প্রাপ্তা ভবতাং স্মরণেন বৈ।
ভবতাঞ্চ প্রসাদেন ধর্ম্মান্ বক্ষ্যামি শাশ্বতান্ ॥৪॥

ভারতকৌমুদী

তত ইতি। দেবতাভিঃ সহেতি সদেবতাঃ। সমাহিতা একাগ্রচিত্তাঃ ॥১॥

অরুন্ধতীতি। বীর্য্যেণ তপঃপ্রভাবেণ সমানেতি শেষঃ ॥২॥

ত্বত্ত ইতি। ধর্ম্মস্য রহস্যানি গুপ্তবিষয়ান্, ষণ্ড্কর্ম্মম্ ॥৩॥

তপ ইতি। ভবতাং মহাধার্ম্মিকাণাম্। শাশ্বতান্ নিত্যান্ ॥৪॥

স্বর্গে দেবগণ এবং পিতৃলোকে পিতৃগণ এই সকল দানের প্রশংসা করিয়াছেন। এই আমি আপনাদের নিকটে ঋষি-পর্য্যালোচিত পুরাতন ধর্ম্ম বলিলাম' ॥৯৩॥

—ঃ*ঃ—

ভীষ্ম বলিলেন—'তাহার পর সকল ঋষিগণ, পিতৃগণ ও দেবগণ একাগ্রচিত্ত হইয়া তপোবৃদ্ধা অরুন্ধতীর নিকট প্রশ্ন করিলেন ॥১॥

কারণ, তপোবৃদ্ধা অরুন্ধতী মহাত্মা বসিষ্ঠের সমান ব্রতচারিণী, সমান স্বভাবা এবং তপঃপ্রভাবেও মহাত্মা বসিষ্ঠেরই তুল্যা ॥২॥

ভদ্রে! আমরা আপনার নিকট ধর্ম্মসম্বন্ধে গুপ্ত বিষয় শুনিতে ইচ্ছা করি। অতএব আপনার নিকটে যে অতি গুপ্ত ধর্ম্ম আছে, তাহা আপনি বলিতে পারেন' ॥৩॥

(৪) ভবতাং শরণেন বৈ—পি।

সগুহ্যান্ সরহস্যাংশ্চ তান্ শৃণুধ্বমশেষতঃ।
শ্রদ্দধানে প্রয়োক্তব্যা যস্য শুদ্ধং তথা মনঃ ॥৫॥
অশ্রদ্দধানো মানী চ ব্রহ্মহা গুরুতল্পগঃ।
অসম্ভাষ্যা হি চত্বারো নৈষাং ধর্ম্মং প্রকাশয়েৎ ॥৬॥
অহন্যহনি যো দদ্যাৎ কপিলাং দ্বাদশীঃ সমাঃ।
মাসি মাসি চ সত্রেণ যো যজেত সদা নরঃ ॥৭॥
গবাং শতসহস্রঞ্চ যো দদ্যাজ্জ্যেষ্ঠপুষ্করে।
ন তদ্ধর্ম্মফলং তুল্যমতিথির্যস্য তুষ্যতি ॥৮॥ (যুগ্মকম্)
শ্রূয়তাং চাপরো ধর্ম্মো মনুষ্যাণাং সুখাবহঃ।
শ্রদ্দধানেন কর্ত্তব্যঃ সরহস্যো মহাফলঃ ॥৯॥

ভারতকৌমুদী

সেতি। গুহ্যৈর্গোপনীয়বিষয়ৈঃ সহেতি তান্, রহস্যৈর্নির্জ্জনালোচনৈঃ সহেতি তান্, তান্ ধর্ম্মান্। শ্রদ্দধানে জনে ॥৫॥

অশ্রদিতি। মানী মূর্খোঽপি প্রাজ্ঞত্বেন গর্ব্বী ॥৬॥

অহনীতি। দ্বাদশীর্দ্বাদশ। ঈপ্রত্যয় আর্ষঃ। সমা বৎসরান্। সত্রেণ তদাখ্যেন যজ্ঞেন। জ্যেষ্ঠপুষ্করে তন্নামকে তীর্থে ॥৭—৮॥

শ্রূয়তামিতি। সরহস্যো গুপ্তাবিষ্কারঃ ॥৯॥

অরুন্ধতী বলিলেন—'মহাধার্ম্মিকগণ! আমি আপনাদিগকে স্মরণ করার জন্যই তপোবৃদ্ধি লাভ করিয়াছি এবং এখনও আপনাদের অনুগ্রহেই সনাতন ধর্ম্ম বলিব ॥৪॥

গুপ্ত ও নির্জ্জন জাত সেই সকল ধর্ম্ম আপনারা সর্ব্বপ্রকারে শ্রবণ করুন। যে লোক শ্রদ্ধাশীল এবং যে লোকের চিত্ত শুদ্ধ থাকে, তাহাদের নিকটেই এই সকল ধর্ম্ম আপনারাও বলিবেন ॥৫॥

অবিশ্বাসী, অভিমানী, ব্রহ্মহত্যাকারী ও গুরুভার্য্যাগামী—এই চারিজন অসম্ভাষ্য; সুতরাং ইহাদের নিকটে ধর্ম্ম প্রকাশ করিবে না ॥৬॥

যে লোক, বার বৎসর যাবৎ প্রত্যহ কপিলা গোদান করে কিংবা যে মানুষ প্রত্যেক মাসে সত্রযাগ করিতে থাকে অথবা যে ব্যক্তি জ্যেষ্ঠপুষ্কর তীর্থে লক্ষ গোদান করে; তাহাদের ধর্ম্মও অতিথি সন্তোষক লোকের ধর্ম্মের তুল্য নহে ॥৭—৮॥

আপনারা মনুষ্যগণের সুখজনক অপর ধর্ম্ম শ্রবণ করুন; শ্রদ্ধাশীল ব্যক্তি গুপ্ত ও মহাফলজনক এই ধর্ম্মের অনুষ্ঠান করিবেন ॥৯॥

কল্যমুত্থায় গোমধ্যে গৃহ্য দর্ভান্ সহোদকান্।
নিষিঞ্চেত গবাং শৃঙ্গে মস্তকেন চ তজ্জলম্।
প্রতীচ্ছেত নিরাহারস্তস্য ধর্ম্মফলং শৃণু ॥১০॥
শ্রূয়ন্তে যানি তীর্থানি ত্রিষু লোকেষু কর্হিচিৎ।
সিদ্ধচারণজুষ্টানি সেবিতানি মহর্ষিভিঃ।
অভিষেকঃ সমস্তেষাং গবাং শৃঙ্গোদকস্য চ ॥১১॥
সাধু সাধ্বিতি চোদ্দিষ্টং দৈবতৈঃ পিতৃভিস্তথা।
ভূতৈশ্চৈব সুসন্তুষ্টৈঃ পূজিতা সাপ্যরুন্ধতী ॥১২॥

ব্রহ্মোবাচ।

অহো ধর্ম্মো মহাভাগে! সরহস্য উদাহৃতঃ।
বরং দদামি তে ধন্যে! তপস্তে বর্দ্ধতাং সদা ॥১৩॥

যম উবাচ।

রমণীয়া কথা দিব্যা যুষ্মত্তো যা ময়া শ্রুতা।
শ্রূয়তাং চিত্রগুপ্তস্য ভাষিতং মম চ প্রিয়ম্ ॥১৪॥

---

ভারতকৌমুদী

কল্যমিতি। কল্যং প্রাতঃ, গৃহ্য গৃহীত্বা। প্রতীচ্ছেত গৃহ্ণীয়াৎ। ষট্পাদোঽয়ং শ্লোকঃ ॥১০॥

শ্রূয়ন্ত ইতি। সিদ্ধৈশ্চারণৈশ্চ দেবযোনিবিশেষৈর্জুষ্টানি সেবিতানি। অয়মপি ষট্পাদঃ শ্লোকঃ ॥১১॥

সাধ্বিতি। উদ্দিষ্টমুক্তম্। ভূতৈর্দেবযোনিবিশেষৈঃ ॥১২॥

অহো ইতি। সরহস্যো গুপ্তঃ। হে ধন্যে! পুণ্যবতি! ॥১৩॥

মানুষ উপবাসী থাকিয়া প্রাতঃকালে শয্যা হইতে উঠিয়া গোসমূহের মধ্যে যাইয়া কুশ ও জলগ্রহণ করিয়া সেই জল গোসমূহের শৃঙ্গে সেচন করিবে; তৎপরে মস্তকদ্বারা সেই জল গ্রহণ করিবে। তাহার ধর্ম্মফল শ্রবণ করুন ॥১০॥

ত্রিভুবনে যে কোন স্থানে মহর্ষিগণ, সিদ্ধগণ ও চারণগণ-সেবিত যে সকল তীর্থ শুনা যায়; সেই সকল তীর্থে স্নান করার তুল্যই গো-শৃঙ্গজলে স্নান করা ॥১১॥

দেবগণ, পিতৃগণ ও ভূতগণ অত্যন্ত সন্তুষ্ট হইয়া 'সাধু সাধু' বলিলেন এবং সেই অরুন্ধতীর প্রশংসাও করিলেন' ॥১২॥

ব্রহ্মা বলিলেন—'মহাভাগে! তুমি গোপনীয় ধর্ম্মই বলিয়াছ; অতএব পুণ্যবতি! আমি তোমাকে বর দিতেছি, সর্ব্বদাই তোমার ধর্ম্ম বৃদ্ধি লাভ করুক' ॥১৩॥

রহস্যং ধর্ম্মসংযুক্তং শক্যং শ্রোতুং মহর্ষিভিঃ।
শ্রদ্দধানেন মর্ত্ত্যেন আত্মনো হিতমিচ্ছতা ॥১৫॥
নহি পুণ্যং তথা পাপং কৃতং কিঞ্চিদ্বিনশ্যতি।
পর্ব্বকালে চ যৎ কিঞ্চিদাদিত্যং চাধিতিষ্ঠতি ॥১৬॥
প্রেতলোকং গতে মর্ত্ত্যে তত্তৎ সর্ব্বং বিভাবসুঃ।
প্রতিজানাতি পুণ্যাত্মা তচ্চ তত্রোপযুজ্যতে ॥১৭॥ (যুগ্মকম্)
কিঞ্চিদ্ধর্ম্মং প্রবক্ষ্যামি চিত্রগুপ্তমতং শুভম্।
পানীয়ঞ্চৈব দীপঞ্চ দাতব্যং সততং তথা ॥১৮॥
উপানহৌ চ চ্ছত্রঞ্চ কপিলা চ যথাতথম্।
পুষ্করে কপিলা দেয়া ব্রাহ্মণে বেদপারগে ॥১৯॥

---

ভারতকৌমুদী

রমণীয়েতি। যা শ্রুতা তদ্বৎ রমণীয়মিতি শেষঃ ॥১৪॥

রহস্যমিতি। রহস্যং গোপনীয়বিষয়ঃ ॥১৫॥

নহীতি। বিনশ্যতি ভোগং বিনা। পর্ব্বকালে অষ্টম্যাদৌ আদিত্যমধিতিষ্ঠতি দানেনোপগচ্ছতি। বিভাবসুঃ সূর্য্যঃ। প্রতিজানাতি তস্মৈ দাতুম্ ॥১৬—১৭॥

কিঞ্চিদিতি। দাতব্যমিতি ভাবে তব্যপ্রত্যয়াৎ "কাং দিশং গন্তব্য"মিত্যাদিবৎ কর্ম্মণি দ্বিতীয়ৈব ॥১৮॥

উপেতি। উপানহৌ চর্ম্মপাদুকাদ্বয়ম্। পুষ্করে তীর্থে ॥১৯॥

---

যম বলিলেন—'আমি আপনাদের নিকট হইতে যে মনোহর অলৌকিক কথা শুনিলাম; ইহারই তুল্য, আমার ও প্রিয় চিত্রগুপ্তের কথা এখন আপনারা শ্রবণ করুন ॥১৪॥

মহর্ষিরা সেই গোপনীয় ধর্ম্মসংবদ্ধ বাক্য শুনিবার যোগ্য এবং শ্রদ্ধাশীল ও নিজের হিতৈষী মানুষও তাহা শুনিতে পারে ॥১৫॥

পূর্ব্বকৃত কোন পুণ্য বা কোন পাপ ভোগব্যতীত বিনষ্ট হয় না। অষ্টমী-প্রভৃতি পর্ব্বকালে প্রদত্ত যে কিছু দ্রব্য সূর্য্যের নিকট উপস্থিত হয়; মানুষ পরলোকে গমন করিলে সূর্য্য সেই সমস্ত দ্রব্য আবার তাহাকে দান করিবার প্রতিজ্ঞা করেন, তাহাতে পুণ্যাত্মা মানুষ সেই পরলোকে থাকিয়া সেই সমস্ত দ্রব্যই ভোগ করেন ॥১৬—১৭॥

চিত্রগুপ্তের অভিমত মঙ্গলজনক কোন ধর্ম্ম আমি বলিতেছি। সর্ব্বদাই জল ও দীপ দান করিবে ॥১৮॥

অগ্নিহোত্রঞ্চ যত্নেন সর্বশঃ প্রতিপালয়েৎ।
অয়ঞ্চৈবাহপরো ধর্ম্মশ্চিত্রগুপ্তেন ভাষিতঃ ॥২০॥
ফলমস্য পৃথক্ত্বেন শ্রোতুমর্হন্তি সত্তমাঃ।
প্রলয়ং সর্ব্বভূতৈস্তু গন্তব্যং কালপর্য্যয়াৎ ॥২১॥
তত্র দুর্গমনুপ্রাপ্তাঃ ক্ষুত্তৃষ্ণাপরিপীড়িতাঃ।
দহ্যমানা বিপচ্যন্তে ন তত্রাস্তি পলায়নম্ ॥২২॥
অন্ধকারং তমো ঘোরং প্রবিশন্ত্যল্পবুদ্ধয়ঃ।
তত্র ধর্ম্মং প্রবক্ষ্যামি যেন দুর্গাণি সন্তরেৎ ॥২৩॥
অল্পব্যয়ং মহার্থঞ্চ প্রেত্য চৈব সুখোদয়ম্।
পানীয়স্য গুণা দিব্যাঃ প্রেতলোকে বিশেষতঃ ॥২৪॥ (যুগ্মকম্)

ভারতকৌমুদী

অগ্নীতি। প্রতিপালয়েৎ প্রতীক্ষেত কুর্ব্বীতেত্যর্থঃ ॥২০॥

ফলমিতি। অত্রাপি গন্তব্যমিতি ভাবে তব্যপ্রত্যয়াৎ প্রলয়মিতি কর্ম্মণি দ্বিতীয়া। কালস্য পর্য্যয়াৎ ক্রমাৎ ॥২১॥

তত্রেতি। দুর্গং দুর্গমং নরকম্। পলায়নং নাস্তি ন সম্ভবতি যমানুচরৈর্বাধ্যত্বাৎ ॥২২॥

অন্ধেতি। অন্ধং করোতীত্যন্ধকারম্। কর্ম্মণ্যণ্। অল্পো ব্যয়ো যস্মিন্ তম, মহানর্থঃ প্রয়োজনং যস্মাত্তম্, প্রেত্য পরলোকে, সুখস্য উদয়ো যস্মাত্তম্ ॥২৩—২৪॥

ভারতভাবদীপঃ

তত ইতি ॥১—৪॥ প্রয়োক্তব্যা ধর্ম্মা বাচ্যাঃ ॥৫—১৬॥ প্রতিজ্ঞানাত্যর্পয়তি, উপযুজ্যতে পুণ্যপাপকর্ত্তা ॥১৭—২০॥ প্রকৃষ্টো লয়োঽদর্শনং যস্মাত্তং প্রলয়ং মরণম্ ॥২১—৪০॥

ইতি শ্রীমহাভারতে অনুশাসনপর্ব্বণি দানধর্ম্মে নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে অষ্টাধিকশততমোঽধ্যায়ঃ ॥১০৮॥

চর্ম্মপাদুকাযুগল, ছত্র ও কপিলা ধেনু যথাযথভাবে দান করিবে; কিন্তু পুষ্করতীর্থে বেদপারগামী ব্রাহ্মণকেই কপিলা দিবে ॥১৯॥

সর্ব্ব প্রযত্নে অগ্নিহোত্র করিবে। চিত্রগুপ্তভাষিত এই আর একটী ধর্ম্ম কথিত হইতেছে ॥২০॥

সাধুশ্রেষ্ঠগণ! আপনারা এই ধর্ম্মের পৃথক্ পৃথক্ ফল শুনিতে পারেন। সমস্ত প্রাণীরই কালক্রমে লয় পাইতে হইবে ॥২১॥

তাহাতে পাপী লোকেরা দুর্গম নরকে যায়, সেখানে ক্ষুধা ও তৃষ্ণায় পরিপীড়িত হয় এবং দুঃখানলে দগ্ধ হইতে থাকে; কিন্তু সে স্থানে পলায়ন করা সম্ভবপর হয় না ॥২২॥

তত্র পুণ্যোদকা নাম নদী তেষাং বিধীয়তে।
অক্ষয়ং সলিলং তত্র শীতলং হ্যমৃতোপমম্ ॥২৫॥
স তত্র তোয়ং পিবতি পানীয়ং যঃ প্রযচ্ছতি।
প্রদীপস্য প্রদানেন শ্রূয়তাং গুণবিস্তরঃ ॥২৬॥
তমোঽন্ধকারং নিয়তং দীপদো ন প্রপশ্যতি।
প্রভাং চাস্য প্রয়চ্ছন্তি সোমভাস্করপাবকাঃ ॥২৭॥
দেবতাশ্চানুমন্যন্তে বিমলাঃ সর্ব্বতো দিশঃ।
দ্যোততে চ যথাদিত্যঃ প্রেতলোকগতো নরঃ ॥২৮॥
তস্মাদ্দীপঃ প্রদাতব্যঃ পানীয়ঞ্চ বিশেষতঃ।
কপিলাং যে প্রযচ্ছন্তি ব্রাহ্মণে বেদপারগে ॥২৯॥
পুষ্করে চ বিশেষেণ শ্রূয়তাং তস্য যৎ ফলম্।
গোশতং সবৃষং তেন দত্তং ভবতি শাশ্বতম্ ॥৩০॥ (যুগ্মকম্)

---

ভারতকৌমুদী

তত্রেতি। পুণ্যং পবিত্রমুদকং যস্যাঃ সা ॥২৫॥
স ইতি। পানীয়ং পানযোগ্যং জলম্। গুণবিস্তরঃ ফলবাহুল্যম্ ॥২৬॥
তম ইতি। তমস্তিমিরম্, দীপদঃ প্রদীপদাতা ॥২৭॥
দেবতা ইতি। অনুমন্যন্তে তস্য বিচরণায়ানুজানন্তি ॥২৮॥

---

অল্প বুদ্ধি লোকেরা অন্ধত্বজনক ভীষণ অন্ধকারে প্রবেশ করে। আমি সে বিষয়ে ধর্ম্ম বলিতেছি, যে ধর্ম্মের গুণে মানুষ দুর্গম নরক সকল উত্তীর্ণ হইতে পারে; যে ধর্ম্মানুষ্ঠানে ব্যয় অল্প এবং ফল প্রচুর হয় আর পরলোকে যে ধর্ম্ম সুখ উৎপাদন করে। জলের অলৌকিক গুণ পরলোকে বিশেষভাবেই হইয়া থাকে ॥২৩—২৪॥

সেই পরলোকে জলদাতাদের জন্য পুণ্যোদকা নামে একটী নদী নির্দ্দিষ্ট আছে। সেই নদীতে অক্ষয়, শীতল ও অমৃততুল্য জল রহিয়াছে ॥২৫॥

যে লোক ইহলোকে জল দান করে, সেই লোক পরলোকে সেই নদীতে জল পান করিয়া থাকে। এখন প্রদীপ দানের বহুতর ফল শ্রবণ করুন ॥২৬॥

দীপদাতা নিশ্চয়ই অন্ধত্বজনক অন্ধকার দেখিতে পায় না। কারণ, চন্দ্র, সূর্য্য ও অগ্নি তাহাকে আলোক দান করিয়া থাকেন ॥২৭॥

দেবতারা তাহার বিচরণের জন্য নির্ম্মল সমস্ত দিক্ অনুমোদন করেন; বিশেষতঃ, সেই মানুষ পরলোকে যাইয়া নিজেও সূর্য্যের ন্যায়ই প্রকাশ পায় ॥২৮॥

পাপং কর্ম্ম চ যৎ কিঞ্চিদ্ব্রহ্মহত্যাসমং ভবেৎ।
শোধয়েৎ কপিলা হ্যেকা প্রদত্তং গোশতং যথা ॥৩১॥
তস্মাত্ত্ব কপিলা দেয়া কৌমুদ্যাং জ্যেষ্ঠপুষ্করে।
ন তেষাং বিষমং কিঞ্চিন্ন দুঃখং ন চ কণ্টকাঃ ॥৩২॥
উপানহৌ চ যো দদ্যাৎ পাত্রভূতে দ্বিজোত্তমে।
ছত্রদানে সুখাং ছায়াং লভতে পরলোকগঃ ॥৩৩॥
নহি দত্তস্য দানস্য নাশোঽস্তীহ কদাচন।
চিত্রগুপ্তমতং শ্রুত্বা হৃষ্টরোমা বিভাবসুঃ ॥৩৪॥
উবাচ দেবতাঃ সর্বাঃ পিতৄংশ্চৈব মহাদ্যুতিঃ।
শ্রুতং হি চিত্রগুপ্তস্য ধর্ম্মগুহ্যং মহাত্মনঃ ॥৩৫॥ (যুগ্মকম্)

ভারতকৌমুদী

তস্মাদিতি। পানীয়ং জলম্। পুষ্করে তীর্থে ॥২৯—৩০॥

পাপমিতি। শোধয়েন্নাশয়েৎ, একা কপিলা দত্তেতি শেষঃ ॥৩১॥

তস্মাদিতি। কৌমুদ্যাং কার্ত্তিকপৌর্ণমাস্যাম্, জ্যেষ্ঠপুষ্করে তদাখ্যে তীর্থে। বিষমং বিপৎ, কণ্টকাঃ শত্রবঃ ॥৩২॥

উপেতি। উপানহৌ চর্ম্মপাদুকাযুগলম্ ॥৩৩॥

নহীতি। দত্তস্য কৃতস্য। বিভাবসুঃ সূর্য্যঃ। ধর্মগুহ্যং গোপ্যং ধর্ম্মম্ ॥৩৪—৩৫॥

---

অতএব মানুষ প্রদীপ ও বিশেষ ফলের জন্য জল দান করিবে এবং আরও অধিক ফলের জন্য পুষ্করতীর্থে বেদপারদর্শী ব্রাহ্মণকে যাঁহারা কপিলা ধেনু দান করেন; তাঁহাদের যে ফল হয়, তাহা শ্রবণ করুন। যিনি পুষ্করতীর্থে একটী কপিলা ধেনু দান করেন; তাঁহার নিত্য বৃষের সহিত একশত গো দান করা হয় ॥২৯—৩০॥

ব্রহ্মহত্যার তুল্য যে কিছু পাপ হয়, শত গোদানের ন্যায় একটী কপিলা দানে সেই পাপ নষ্ট করে ॥৩১॥

অতএব মানুষ, জ্যেষ্ঠপুষ্করতীর্থে কার্ত্তিক মাসের পূর্ণিমাতে কপিলা দান করিবে; তাহা হইলে তাহার কোন বিপদ, কোন দুঃখ বা শত্রু হইবে না ॥৩২॥

যে লোক উপযুক্ত পাত্র ব্রাহ্মণকে চর্ম্ম পাদুকাযুগল দান করে কিংবা ছত্র দান করে, সেই লোক পরলোকে যাইয়া সুখজনক ছায়া লাভ করিয়া থাকে ॥৩৩॥

এই জগতে কৃতদানের কখনও নাশ নাই। চিত্রগুপ্তের মত শুনিয়া

শ্রদ্দধানাশ্চ যে মর্ত্ত্যা ব্রাহ্মণেষু মহাত্মসু।
দানমেতৎ প্রয়চ্ছন্তি ন তেষাং বিদ্যতে ভয়ম্ ॥৩৬॥
কর্ম্মদোষাস্ত্বিমে পঞ্চ যেষাং নাস্তীহ নিষ্কৃতিঃ।
অসম্ভাষ্যা অনাচারা বর্জ্জনীয়া নরাধমাঃ ॥৩৭॥
ব্রহ্মহা চৈব গোঘ্নশ্চ পরদাররতশ্চ যঃ।
অশ্রদ্দধানশ্চ নরঃ স্ত্রিয়ং যশ্চোপজীবতি ॥৩৮॥
প্রেতলোকগতা হ্যেতে নরকে পাপকর্ম্মিণঃ।
পচ্যন্তে বৈ যথা মীনাঃ পূয়শোণিতভোজনাঃ ॥৩৯॥ (যুগ্মকম্)
অসম্ভাষ্যাঃ পিতৄণাঞ্চ দেবানাঞ্চৈব পঞ্চ তে।
স্নাতকানাঞ্চ বিপ্রাণাং যে চান্যে চ তপোধনাঃ ॥৪০॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যামনুশাসন-পর্ব্বণি দানধর্ম্মে চিত্রগুপ্তরহস্যেঽষ্টাধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥ *

ভারতকৌমুদী

শ্রদিতি। মর্ত্ত্যা মানবাঃ। প্রয়চ্ছন্তি কুর্ব্বন্তি ॥৩৬॥

কর্ম্মেতি। নিষ্কৃতিঃ প্রায়শ্চিত্তম্। অনাচারাঃ সদাচারশূন্যাঃ ॥৩৭॥

ব্রহ্মহেতি। উপজীবতি পরপুরুষায় নিযোজ্য তদ্দত্তধনেন জীবিকাং নির্ব্বাহয়তি। নরকে পূয়শোণিতপূর্ণে ॥৩৮—৩৯॥

মহাতেজা সূর্য্য বিস্ময়ে রোমাঞ্চিত হইয়া সমস্ত দেবগণ ও পিতৃগণকে বলিলেন—'মহাত্মা চিত্রগুপ্তের অভিমত গোপনীয় ধর্ম্ম শুনিলাম ॥৩৪—৩৫॥

শ্রদ্ধাশীল যে সকল মানুষ মহাত্মা ব্রাহ্মণগণকে এই কপিলা দান করেন, তাঁহাদের কোন ভয় থাকে না ॥৩৬॥

এই পাঁচটী কর্ম্মদোষ। এই জগতে যে সকল কর্ম্মদোষের প্রায়শ্চিত্ত নাই। সদাচারশূন্য এই নরাধমদিগের সম্ভাষণ করিবে না; ইহাদিগকে বর্জ্জনই করিবে ॥৩৭॥

যে লোক ব্রহ্মহত্যাকারী, যে মানুষ গোঘাতক, যে পুরুষ পরদারনিরত, যে মনুষ্য ধর্ম্মে বিশ্বাস করে না এবং যে ব্যক্তি নিজভার্য্যাদ্বারা জীবিকানির্ব্বাহ করে; এই সকল পাপকর্ম্মীরা পরলোকে যাইয়া, পূয়শোণিতপূর্ণ নরকে সেই পূয়শোণিতভোজী হইয়া মৎস্যের ন্যায় পচিতে থাকে ॥৩৮—৩৯॥

* '...ত্রিংশদধিকশততমোঽধ্যায়ঃ'—বঙ্গ বর্দ্ধ, '...ত্রিনবত্যধিকশততমোঽধ্যায়ঃ'—নি।

# নবাধিকশততমোঽধ্যায়ঃ।

—ঃ*ঃ—

ভীষ্ম উবাচ।

ততঃ সর্বে মহাভাগা দেবাশ্চ পিতরশ্চ হ।
ঋষয়শ্চ মহাভাগাঃ প্রমথান্ বাক্যমব্রুবন্ ॥১॥
ভবন্তো বৈ মহাভাগা অপরোক্ষনিশাচরাঃ।
উচ্ছিষ্টানশুচীন্ ক্ষুদ্রান্ কথং হিংসথ মানবান্ ॥২॥
কে চ স্মৃতাঃ প্রতীঘাতা যেন মর্ত্ত্যান্ন হিংসথ।
রক্ষোঘ্নানি চ কানি স্যুর্যৈর্গৃহেষু প্রণশ্যথ।
শ্রোতুমিচ্ছাম যুষ্মাকং সর্বমেতন্নিশাচরাঃ ॥৩॥

---

ভারতকৌমুদী

অসম্ভাষ্যা ইতি। স্নাতকানাং গৃহমেধিনাম্ ॥৪০॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়ামনুশাসনপর্ব্বণি দানধর্ম্মেঽষ্টাধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥

—ঃ*ঃ—

তত ইতি। মহান্ ভাগো ভাগ্যং যেষাং তে, "ভাগো রূপার্দ্ধকে ভাগ্যৈকদেশয়োঃ" ইতি হেমচন্দ্রঃ। প্রমথান্ তদাখ্যান্ শিবানুচরান্ ॥১॥

ভবন্ত ইতি। অপরোক্ষং প্রত্যক্ষং নিশায়াং চরন্তীতি তে, উচ্ছিষ্টান্ বক্ষ্যমাণানপবিত্রান্ পারিভাষিকান্, অশুচীন্ স্বভাবাদপবিত্রান্ ॥২॥

---

সেই পঞ্চবিধ পাপীই দেবগণ, পিতৃগণ, স্নাতক ব্রাহ্মণগণ এবং অন্য যে সকল তপস্বী আছেন ; তাঁহাদের অসম্ভাষণীয়' ॥৪০॥

—ঃ*ঃ—

ভীষ্ম বলিলেন—'তাহার পর মহাভাগ্যশালী সকল দেবগণ, পিতৃগণ ও ঋষিগণ প্রমথগণকে এই কথা বলিয়াছিলেন—॥১॥

'আপনারা মহাভাগ্যশালী, প্রত্যক্ষভাবে রাত্রিতে বিচরণ করেন ; সুতরাং জিজ্ঞাস্য এই যে, আপনারা উচ্ছিষ্ট, অপবিত্র ও ক্ষুদ্র মনুষ্যগণকে কি প্রকারে হিংসা করিয়া থাকেন ? ॥২॥

প্রমথা ঊচুঃ।

মৈথুনেন সদোচ্ছিষ্টাঃ কৃতে চৈবাধরোত্তরে।
মোহান্মাংসানি খাদেত বৃক্ষমূলে চ যঃ স্বপেৎ ॥৪॥
আমিষং শীর্ষতো যস্য পাদতো যশ্চ সংবিশেৎ।
তত উচ্ছিষ্টকাঃ সর্বে বহুচ্ছিদ্রাশ্চ মানবাঃ ॥৫॥
উদকে চাপ্যমেধ্যানি শ্লেষ্মাণঞ্চ প্রমুঞ্চতি।
এতে ভক্ষ্যাশ্চ বধ্যাশ্চ মানুষা নাত্র সংশয়ঃ ॥৬॥

ভারতকৌমুদী

ক ইতি। প্রতীঘাতাঃ প্রতীকারোপায়াঃ, যেন প্রতীঘাতোপায়সমূহেন। রক্ষোঘ্নানি রাক্ষসনিবারকাণি, কানি কর্ম্মাণি প্রণশ্যথ যূয়মদৃশ্যা ভবথ। ষট্পাদোঽয়ং শ্লোকঃ ॥৩॥

মৈথুনেনেতি। মৈথুনেন স্ত্রীসংসর্গেণ কৃতেন উচ্ছিষ্টা স্নানাকরণাদপবিত্রাঃ, অধরোত্তরে উত্তরাধরয়োরধরোত্তরভাবে কৃতে সতি অপকৃষ্টস্যোৎকর্ষে উৎকৃষ্টস্য চাপকর্ষে কৃতে সতীত্যর্থঃ। স্বপেৎ স্বপ্যাৎ, সোঽপি উচ্ছিষ্ট ইত্যর্থঃ ॥৪॥

আমিষমিতি। যস্য শয়ানস্য শীর্ষতো শিরোদেশে আমিষং মাংসং বর্ত্ততে, যশ্চ পাদতঃ পাদতলে আমিষং কৃত্বা সংবিশেৎ শয়ীত। ততস্তেভ্যঃ কারণেভ্য ইমে সর্ব্বে উচ্ছিষ্টকা উচ্যন্তে, বহুনি ছিদ্রাণি কর্ত্তব্যভ্রংশা মূত্রপুরীষত্যাগানন্তরা স্নানাদয়ো যেষাং তে, মানবাশ্চ উচ্ছিষ্টকাঃ ॥৫॥

উদক ইতি। উদকে জলে অমেধ্যানি অপবিত্রাণি মূত্রপুরীষাদীনি ॥৬॥

---

নিশাচরগণ! আপনাদের হিংসার প্রতীকারের উপায় কি কি? যাহাতে আপনারা মনুষ্যগণের হিংসা করিতে পারেন না এবং রাক্ষসনিবারক কার্য্যই বা কি কি? সে গুলির প্রভাবে আপনারা মনুষ্যগণের গৃহে দৃষ্টিগোচর হন না। আপনাদের মুখে এই সমস্ত শুনিতে আমরা ইচ্ছা করি' ॥৩॥

প্রমথগণ বলিলেন—'যে লোক মৈথুন করিয়া স্নান করে না, যে মানুষ অপকৃষ্টকে উৎকৃষ্ট এবং উৎকৃষ্টকে অপকৃষ্ট করে, যে ব্যক্তি মোহবশতঃ বৃথামাংস ভক্ষণ করিয়া থাকে এবং যে ব্যক্তি বৃক্ষমূলে শয়ন করে; তাহারা সকলেই সর্ব্বদা উচ্ছিষ্ট বলিয়া কথিত হয় ॥৪॥

যে শয়িত ব্যক্তির মস্তকে সংলগ্ন অবস্থায় মাংস থাকে এবং যে শয়িত লোকের চরণে সংলগ্নভাবে মাংস রহে এবং যে সকল মানুষের বহুতর কর্ত্তব্যের ত্রুটি হয়; তাহারা সকলেই সেই সেই কারণে উচ্ছিষ্ট বলিয়া কথিত হয় ॥৫॥

আর যে লোক জলে মূত্র ও বিষ্ঠাপ্রভৃতি অপবিত্র বস্তু এবং শ্লেষ্মা ত্যাগ করে, এই সকল মানুষ আমাদের ভক্ষ্য ও বধ্য; এবিষয়ে কোন সন্দেহ নাই ॥৬॥

এবং শীলসমাচারান্ ধর্ষয়ামো হি মানবান্।
শ্রূয়ন্তাঞ্চ প্রতীঘাতা যৈর্ন শক্নুম হিংসিতুম্ ॥৭॥
গোরোচনাসমালম্ভো বচাহস্তশ্চ যো ভবেৎ।
ঘৃতাক্ষতঞ্চ যো দদ্যান্মস্তকে তৎপরায়ণঃ।
যে চ মাংসং ন খাদন্তি তান্ন শক্নুম হিংসিতুম্ ॥৮॥
যস্য চাগ্নির্গৃহে নিত্যং দিবারাত্রৌ চ দীপ্যতে।
তরক্ষোশ্চর্ম্ম দংষ্ট্রাশ্চ তথৈব গিরিকচ্ছপঃ ॥৯॥
আজ্যধূমো বিড়ালশ্চ ছাগঃ কৃষ্ণোঽথ পিঙ্গলঃ।
যেষামেতানি তিষ্ঠন্তি গৃহেষু গৃহমেধিনাম্ ॥১০॥
তান্যধৃষ্যাণ্যগারাণি পিশিতাশৈঃ সুদারুণৈঃ।
লোকানস্মদ্বিধা যে চ বিচরন্তি যথাসুখম্ ॥১১॥ (বিশেষকম্)

এবমিতি। ধর্ষয়ামঃ অভিভবামঃ। প্রতীঘাতাঃ প্রতীকারাঃ ॥৭॥

গবিতি। গোরোচনয়া সমালম্ভো গাত্রলেপনং যস্য সঃ, তৎ পরায়ণো ঘৃতাক্ষতভোক্তঃ। ষট্পাদোঽয়ং শ্লোকঃ ॥৮॥

যস্যেতি। তরক্ষোর্ব্যাঘ্রবিশেষস্য, দংষ্ট্রা দন্তাঃ, গিরিকচ্ছপঃ পার্ব্বত্যকূর্ম্মঃ। গৃহমেধিনাং গৃহস্থানাম্, পিশিতাশৈর্মাংসভোজিভিঃ ॥৯—১১॥

এই প্রকার স্বভাব ও আচারযুক্ত মানুষগণকেই আমরা অভিভূত করিয়া থাকি। এখন আপনারা ইহার প্রতীকারের উপায় সকল শ্রবণ করুন; যেগুলির ফলে আমরা মনুষ্যদিগকে হিংসা করিতে সমর্থ হই না ॥৭॥

যাহার অঙ্গে গোরোচনা লিপ্ত থাকে, যে লোক হস্তে বচ ধারণ করে, ঘৃত ও অক্ষতের ভক্ত যে লোক মস্তকে তাহা ধারণ করিয়া থাকে এবং যাহারা মাংস খায় না; তাহাদিগকে আমরা হিংসা করিতে সমর্থ হই না ॥৮॥

যাহার গৃহে প্রত্যহ দিনে ও রাত্রিতে অগ্নি জ্বলে এবং ব্যাঘ্রের চর্ম্ম, দন্ত ও পার্ব্বত্যকূর্ম্ম থাকে; বিশেষতঃ ঘৃতের ধূম, বিড়াল এবং কৃষ্ণবর্ণ বা পিঙ্গলবর্ণ ছাগল—এইগুলি যে সকল গৃহস্থের গৃহে থাকে; অতিভীষণ মাংসভোজী রাক্ষসেরা সেই সকল গৃহ অভিভূত করিতে পারে না এবং আমাদের মত যে সকল ভূত যথাসুখে বিচরণ করে, তাহারা সেই সকল গৃহস্থকেও আক্রমণ করিতে সমর্থ হয় না ॥৯—১১॥

(৭) শ্রূয়তাঞ্চ প্রতীঘাতাঃ...পি, শ্রূয়তাঞ্চ প্রতীঘাতান্—বঙ্গ বর্দ্ধ।

(৮) রোচনয়া সমালব্ধঃ—পি।

তস্মাদেতানি গেহেষু রক্ষোঘ্নানি বিশাংপতে!।
এতদ্বঃ কথিতং সর্ব্বং যত্র বঃ সংশয়ো মহান্ ॥১২॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যামনুশাসন-পর্ব্বণি দানধর্ম্মে প্রমথরহস্যে নবাধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥ *

—:*:—

# দশাধিকশততমোঽধ্যায়ঃ।

—:*:—

ভীষ্ম উবাচ।

ততঃ পদ্মপ্রতীকাশঃ পদ্মোদ্ভূতঃ পিতামহঃ
উবাচ বচনং দেবান্ বাসবঞ্চ শচীপতিম্ ॥১॥

---

ভারতকৌমুদী

তস্মাদিতি। রক্ষোঘ্নানি রাক্ষসাদিনিবারকাণি, হে বিশাংপতে! প্রজাপতে! ॥১২॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়ামনুশাসনপর্ব্বণি দানধর্ম্মে নবাধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥

—:*:—

তত ইতি। পদ্মপ্রতীকাশো রক্তপদ্মতুল্যবর্ণঃ, পিতামহো ব্রহ্মা ॥১॥

ভারতভাবদীপঃ

ততঃ সর্ব্বে ইতি ॥১—৩॥ অধরোত্তরেবাস্তে অধর উত্তরঃ শ্রেষ্ঠো যত্র, শ্রেষ্ঠস্যাবমানে কৃতে সতি ॥৪॥ আমিষং মাংসং শিরসি দধানঃ পাদতঃ শয্যায়াং পাদস্থানে শিরঃ কৃত্বা যঃ সংবিশেৎ ॥৫—৮॥ তরক্ষোর্ব্যাঘ্রস্য, গিরিকচ্ছপঃ পর্ব্বতদরীশায়ী স্থলকূর্ম্মঃ ॥৯—১২॥

ইতি শ্রীমহাভারতে অনুশাসনপর্ব্বণি দানধর্ম্মে নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে নবাধিকশততমোঽধ্যায়ঃ ॥১০৯॥

—:*:—

---

অতএব প্রজাপতি! এই সকল দ্রব্যই গৃহস্থের গৃহে রাক্ষসনিবারক বলিয়া কথিত হয়। যে বিষয়ে আপনাদের গুরুতর সংশয় ছিল, এই আমরা আপনাদের নিকট সেই সমস্ত বলিলাম' ॥১২॥

—:*:—

---

* '...একত্রিংশদধিকশততমোঽধ্যায়ঃ'—বঙ্গ বর্দ্ধ, '...চতুর্নবত্যধিকশততমোঽধ্যায়ঃ'—নি।

অয়ং মহাবলো নাগো রসাতলচরো বলী।
তেজস্বী রেণুকো নাম মহাসত্ত্বপরাক্রমঃ ॥২॥
অতিতেজস্বিনঃ সর্ব্বে মহাবীর্য্যা মহাগজাঃ।
ধারয়ন্তি মহীং কৃৎস্নাং সশৈলবনকাননাম্ ॥৩॥
ভবদ্ভিঃ সমনুজ্ঞাতো রেণুকস্তান্মহাগজান্।
ধর্ম্মগুহ্যানি সর্বাণি গত্বা পৃচ্ছতু তত্র বৈ ॥৪॥
পিতামহবচঃ শ্রুত্বা তে দেবা রেণুকং তদা।
প্রেষয়ামাসুরব্যগ্রা যত্র তে ধরণীধরাঃ ॥৫॥

রেণুক উবাচ।

অনুজ্ঞাতোঽস্মি দেবৈশ্চ পিতৃভিশ্চ মহাবলাঃ!।
ধর্ম্মগুহ্যানি যুষ্মাকং শ্রোতুমিচ্ছামি তত্ত্বতঃ।
কথয়ধ্বং মহাভাগাঃ! যদ্বস্তত্ত্বং মনীষিতম্ ॥৬॥

---

ভারতকৌমুদী

অয়মিতি। বলং সৈন্যমস্যাস্তীতি বলী। মহান্তৌ সত্ত্বপরাক্রমৌ অধ্যবসায়বিক্রমৌ যস্য সঃ ॥২॥

অতীতি। শৈলৈঃ পর্ব্বতৈঃ বনৈরুদ্যানৈঃ কাননৈররণ্যৈশ্চ সহেতি তাম্ ॥৩॥

ভবদ্ভিরিতি। গুহ্যানি গোপ্যানি ধর্ম্মাণীতি ধর্ম্মগুহ্যানি। "অগ্নিষ্টোক" ইত্যাদিবদ্বিশেষণস্য পরনিপাতঃ ॥৪॥

পিতেতি। অব্যগ্রা অনাকুলাঃ, ধরণীধরা গজাঃ ॥৫॥

ভীষ্ম বলিলেন—'তাহার পর রক্তপদ্মের ন্যায় রক্তবর্ণ নারায়ণের নাভিপদ্ম হইতে উৎপন্ন ব্রহ্মা শচীপতি ইন্দ্রকে এবং অন্যান্য দেবতাকে এই কথা বলিলেন—॥১॥

'পাতালচারী, সৈন্যসম্পন্ন, তেজস্বী, অত্যন্ত অধ্যবসায় ও পরাক্রমশালী এই মহাবল রেণুক রহিয়াছেন ॥২॥

সকলেই অত্যন্ত তেজস্বী ও মহাবল এই মহাহস্তিগণ পর্ব্বত, উদ্যান ও বনের সহিত সমগ্র পৃথিবী ধারণ করিতেছেন ॥৩॥

অতএব দেবগণ তোমাদের অনুমতিক্রমে রেণুক সেই স্থানে যাইয়া মহা-হস্তিগণের নিকটে সমস্ত গোপনীয় ধর্ম্ম জিজ্ঞাসা করুন' ॥৪॥

তখন সেই দেবতারা ব্রহ্মার বাক্য শুনিয়া অনাকুলভাবে যাইয়া যেখানে সেই মহাহস্তিগণ ছিল, সেই স্থানে রেণুককে প্রেরণ করিলেন ॥৫॥

দিগ্‌গজা ঊচুঃ।

কার্ত্তিকে মাসি চাশ্লেষা· বহুলস্যাষ্টমী শিবা।
তেন নক্ষত্রযোগেন যো দদাতি গুড়ৌদনম্ ॥৭॥
ইমং মন্ত্রং জপন্ শ্রাদ্ধে যতাহারো হ্যকোপনঃ।
বলদেবপ্রভৃতয়ো যে নাগা বলবত্তরাঃ ॥৮॥
অনন্তা হ্যক্ষয়া নিত্যং ভোগিনঃ সুমহাবলাঃ।
তেষাং কুলোদ্ভবা যে চ মহাভূতা ভুজঙ্গমাঃ ॥৯॥
তে মে বলিং প্রতীচ্ছন্তু বলতেজোঽভিবৃদ্ধয়ে।
যদা নারায়ণঃ শ্রীমানুজ্জহার বসুন্ধরাম্ ॥১০॥
তদ্বলং তস্য দেবস্য ধরামুদ্ধরতস্তথা।
এবমুক্ত্বা বলিং তত্র বল্মীকে তু নিবেদয়েৎ ॥১১॥ (কুলকম্)

ভারতকৌমুদী

অম্বিতি। বো যুষ্মাকং যৎ তত্ত্বং গুহ্যধর্ম্মযাথার্থ্যম্, মনীষিতমভীষ্টম্। ষট্‌পাদোঽয়ং শ্লোকঃ ॥৬॥

কার্ত্তিক ইতি। বহুলস্য কৃষ্ণপক্ষস্য, শিবা মঙ্গলকারিণী। যতাহারো হবিষ্যভোজী, ভোগিনঃ ফণাবন্তঃ। মহাভূতাঃ প্রশস্তপ্রাণিনঃ। প্রতীচ্ছন্তু গৃহ্নন্তু, বল্মীকে উঈকামৃত্তিকায়াম্ ॥৭—১১॥

রেণুক বলিলেন—'মহাবল দিগ্‌গজগণ! দেবগণ ও পিতৃগণ আমাকে অনুমতি করিয়াছেন যে, (তুমি যাইয়া প্রার্থনা কর) আমরা আপনাদের গোপনীয় ধর্ম্ম যথার্থরূপে শুনিতে ইচ্ছা করি; অতএব মহাভাগগণ! আপনাদের অভীষ্ট যে ধর্ম্মতত্ত্ব, তাহা আপনারা বলুন' ॥৬॥

দিগ্‌গজগণ বলিল—'কার্ত্তিকমাসে কৃষ্ণপক্ষে মঙ্গলকারিণী যে অষ্টমী তিথি, তাহাতে অশ্লেষানক্ষত্র হইলে, সেই নক্ষত্রযোগে যে লোক হবিষ্যাশী ও কোপশূন্য হইয়া শ্রাদ্ধে এই মন্ত্র পাঠ করিতে থাকিয়া গুড়যুক্ত অন্ন দান করে; (এই সেই মন্ত্র) 'অত্যন্ত বলশালী, অসীম, অক্ষয়, সর্ব্বদা ফণাধারী ও অতি-শক্তিসম্পন্ন বলদেবপ্রভৃতি যে সকল নাগ ছিলেন; তাঁহাদের বংশে যে সমস্ত মহাপ্রাণিস্বরূপ নাগ জন্মিয়াছেন; তাঁহারা বল ও তেজ বৃদ্ধির নিমিত্ত আমার উপহার গ্রহণ করুন। যখন ভগবান্ নারায়ণ পৃথিবী উত্তোলন করিয়াছিলেন, সেই পৃথিবী উত্তোলন করিবার সময়ে সেই নারায়ণদেবের যে বল ছিল, সেই বল আমার হউক'—এই মন্ত্র পাঠ করিয়া সেই লোক বল্মীকমৃত্তিকার উপরে উপহার দান করিবে ॥৭—১১॥

(১০) তে মে বলিং প্রযচ্ছন্তু—বঙ্গ বর্দ্ধ।

গজেন্দ্রকুসুমাকীর্ণং নীলবস্ত্রাম্বুলেপনম্ ।
নির্ব্বপেত্তস্তু বল্মীকে অস্তং যাতে দিবাকরে ॥১২॥
এবং তুষ্টাস্ততঃ সর্বে অধস্তাদ্ভারপীড়িতাঃ ।
শ্রমং তং নাববুধ্যামো ধারয়ন্তো বসুন্ধরাম্ ॥১৩॥
এবং মন্যামহে সর্বে ভারার্ত্তা নিরপেক্ষিণঃ ।
ব্রাহ্মণঃ ক্ষত্রিয়ো বৈশ্যঃ শূদ্রো বা যদ্যুপোষিতঃ ॥১৪॥
এবং সংবৎসরং কৃত্বা দানং বহুফলং লভেৎ ।
বল্মীকে বলিমাদায় তন্নো বহুফলং মতম্ ॥১৫॥ (যুগ্মকম্)
যে চ নাগা মহাবীর্য্যাস্ত্রিষু লোকেষু কৃৎস্নশঃ ।
কৃতাতিথ্যা ভবেয়ুস্তে শতং বর্ষাণি তত্ত্বতঃ ॥১৬॥
দিগ্‌গজানাঞ্চ তচ্ছ্রুত্বা দেবতাঃ পিতরস্তথা ।
ঋষয়শ্চ মহাভাগাঃ পূজয়ন্তি স্ম রেণুকম্ ॥১৭॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যামনুশাসনপর্ব্বণি দানধর্ম্মে দিগ্‌গজরহস্যে দশাধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥ *

---

ভারতকৌমুদী

গজেতি। গজেন্দ্রকুসুমানি স্বনামপ্রসিদ্ধানি পুষ্পাণি তৈরাকীর্ণম্, নীলে বস্ত্রানুলেপনে যত্র তম্, তমুপহারম্, নির্ব্বপেদ্দদ্যাৎ ॥১২॥

এবমিতি। অধস্তাৎ স্থিতাঃ, পৃথিব্যাভারেণ পীড়িতাঃ ॥১৩॥

এবমিতি। নিরপেক্ষিণস্তদ্ভারবহনে উদাসীনাঃ, আদায় গৃহীত্বা স্থিতানাম্ ॥১৪—১৫॥

য ইতি। কৃতমাতিথ্যমুপহারদানং যেষাং তে ॥১৬॥

---

সূর্য্য অস্তাচলে গমন করিলে, গজেন্দ্র পুষ্পসংযুক্ত এবং নীলবস্ত্র ও নীলানুলেপনসম্পন্ন সেই উপহার বল্মীক মৃত্তিকার উপরে দান করিবে ॥১২॥

এইরূপ করিলে, আমরা মস্তকে পৃথিবী ধারণ করিতে থাকিয়া এবং তাহার ভারে পীড়িত হইয়াও সন্তুষ্ট হওয়ার জন্য সেই ব্যাপারটাকে পরিশ্রম বলিয়াই মনে করি না ॥১৩॥

আমরা সকলেই পৃথিবীর ভারে পীড়িত হইয়াও এইরূপ করার জন্য সেই ভারকে তুচ্ছ মনে করিয়া থাকি। ব্রাহ্মণ, ক্ষত্রিয়, বৈশ্য বা শূদ্র উপবাসী থাকিয়া এক বৎসর যাবৎ এইরূপ করিয়া যদি উপহার দান করেন; তাহা হইলে তিনি বহু ফল লাভ করিতে পারেন এবং বল্মীক মৃত্তিকার উপরে প্রদত্ত সেই উপহার গ্রহণ করিয়া আমরাও তাহা বহু ফল বলিয়াই মনে করি ॥১৪-১৫॥

* '...দ্বাত্রিংশদধিকশততমোঽধ্যায়ঃ'—বঙ্গ বর্দ্ধ, '...পঞ্চনবত্যধিকশততমোঽধ্যায়ঃ'—নি

# একাদশাধিকশততমোঽধ্যায়ঃ।

—:*:—

মহেশ্বর উবাচ।

সারমুদ্ধৃত্য যুষ্মাভিঃ সাধুধর্ম্ম উদাহৃতঃ।
ধর্ম্মগুহ্যমিদং মত্তঃ শৃণুধ্বং সর্ব্ব এব হ ॥১॥
যেষাং ধর্ম্মাশ্রিতা বুদ্ধিঃ শ্রদ্দধানাশ্চ যে নরাঃ।
তেষাং স্যাদুপদেষ্টব্যঃ সরহস্যো মহাফলঃ ॥২॥
নিরুদ্বিগ্নস্তু যো দদ্যাম্মাসমেকং গবাহ্নিকম্।
একভক্তং তথাশ্নীয়াচ্ছ্রূয়তাং তস্য যৎ ফলম্ ॥৩॥

ভারতকৌমুদী

দিগিতি। পূজয়ন্তি প্রশংসন্তি স্ম রেণুকেনৈব তদানয়নাৎ ॥১৭॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়ামনুশাসনপর্ব্বণি দানধর্ম্মে দশাধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥

—:*:—

সারমিতি। সর্ব্বৈরেবাচ্ছৈঃ যুষ্মাদেবাস্ত ধর্ম্মস্য সাধুত্বমিতি ভাবঃ। মত্তো মম সকাশাৎ ॥১॥

যেষামিতি। রহস্যেন গোপনীয়বিষয়েণ সহেতি সরহস্যঃ ॥২॥

নিরিতি। গোরাহ্নিকঃ প্রত্যহং দেয়ো ঘাসজলাদিস্তম্ ॥৩॥

---

ত্রিভুবনে যে সকল মহাবল নাগ রহিয়াছেন; তাঁহারা সকলেই শত বৎসর যাবৎ সেই উপহার দানে কৃতাতিথ্য হইয়া থাকেন ॥১৬॥

দিগ্‌গজগণের সেই গোপনীয় ধর্ম্ম শুনিয়া মহাভাগ দেবগণ, পিতৃগণ ও ঋষিগণ রেণুকের প্রশংসা করিলেন' ॥১৭॥

—:*:—

মহাদেব বলিলেন—'আপনারা সমস্ত ধর্ম্মের সার উত্তোলন করিয়া উৎকৃষ্ট ধর্ম্ম সকল বলিলেন। এখন আপনারা সকলেই আমার নিকট হইতেও এই গোপনীয় ধর্ম্ম শ্রবণ করুন ॥১॥

যাহাদের বুদ্ধি ধর্ম্মাবলম্বিনী এবং যে সকল মানুষ ধর্ম্মে বিশ্বাসী; তাহাদের নিকটেই মহাফলজনক এই গোপনীয় ধর্ম্ম বলা উচিত ॥২॥

---

(২) যেষাং বিদ্যাশ্রিতা বুদ্ধিঃ—পি।

ইমা গাবো মহাভাগাঃ পবিত্রং পরমং স্মৃতাঃ।
ত্রীন্ লোকান্ ধারয়ন্তি স্ম সদেবাসুরমানুষান্ ॥৪॥
তাসু চৈব মহাপুণ্যং শুশ্রূষা চ মহাফলম্।
অহন্যহনি ধর্ম্মেণ যুজ্যতে বৈ গবাহ্নিকঃ ॥৫॥
ময়াহ্যেতে হ্যনুজ্ঞাতাঃ পূর্বমাসন্ কৃতে যুগে।
ততোঽহমনুনীতো বৈ ব্রহ্মণা পদ্মযোনিনা ॥৬॥
তস্মাদ্‌ব্রজস্থানগতস্তিষ্ঠত্যুপরি মে বৃষঃ।
রমেঽহং সহ গোভিশ্চ তস্মাৎ পূজ্যাঃ সদৈব তাঃ।
মহাপ্রভাবা বরদা বরান্ দদ্যুরুপাসিতাঃ ॥৭॥

ভারতকৌমুদী

কথমিত্থং গোসেবা কর্ত্তব্যেত্যাহ ইমা ইতি। পবিত্রং বস্তু ॥৪॥

তাস্বিতি। শুশ্রূষা গাত্রসংবাহনাদিপরিচর্য্যা, মহাফলং জনয়তীতি শেষঃ। গোরাহ্নিকঃ প্রত্যহং সেবকঃ ॥৫॥

ময়েতি। অনুজ্ঞাতা ইমং ধর্ম্মমনুষ্ঠাতুমনুমতা মানুষা ইতি শেষঃ। অনুনীত ইদানীমিতি বক্তুমিতি শেষঃ ॥৬॥

তস্মাদিতি। তস্মাদ্‌গোসেবায়া মহাফলজনকত্বাৎ, ব্রজস্থানগতো গোষ্ঠস্থিতো বৃষঃ, মে মম উপরি ধ্বজোপরিদেশে তিষ্ঠতি। উপাসিতাঃ সেবিতাঃ। ষট্‌পাদোঽয়ং শ্লোকঃ ॥৭॥

যে মানুষ প্রসন্নচিত্ত হইয়া একমাস যাবৎ প্রত্যহ কোন গরুকে ঘাস ও জল প্রভৃতি দান করে এবং প্রতিদিন একবারমাত্র নিরামিষ ভোজন করিয়া থাকে, তাহার যে ফল হয়, তাহা শ্রবণ করুন ॥৩॥

মহাভাগ্যবতী এই গো সকল পরম পবিত্র বস্তু এবং ইহারাই দেবগণ, অসুরগণ ও মনুষ্যগণের সহিত ত্রিভুবন রক্ষা করিতেছেন ॥৪॥

সেই গোগণের শুশ্রূষা করা মহাপুণ্যজনক এবং অন্যান্যবিধ মহাফলজনক; সুতরাং প্রত্যহ গোসেবাকারী মানুষ বিশেষ ধর্ম্মশালী হইয়া থাকে ॥৫॥

আমি পূর্ব্বে সত্যযুগে এই ধর্ম্মের অনুষ্ঠান করিবার জন্য মনুষ্যগণকে অনুমতি দিয়াছিলাম; তাহার পর এখন আবার পদ্মযোনি ব্রহ্মা গোপনায় ধর্ম্ম বলিবার জন্য অনুনয় করিয়াছেন বলিয়া সেই ধর্ম্ম বলিলাম ॥৬॥

সেই জন্যই গোষ্ঠস্থিত বৃষ আমার উপরে অর্থাৎ আমার ধ্বজের শীর্ষদেশে

(৪) পবিত্রং পরমং স্মৃতম্—পি।

(৫) তাসাঞ্চৈব মহাপুণ্যং শুশ্রূষধ্বং দিবৌকসঃ।। অহন্যহনি যো মর্ত্ত্যো যুজ্যতে বৈ গবাহ্নিকে ॥—পি।

তা গাবোঽস্যানুমন্যন্তে সর্ব্বকর্ম্মসু যৎ ফলম্।
তস্য তত্র চতুর্ভাগো যো দদাতি গবাহ্নিকম্ ॥৮॥
ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যামনুশাসন-
পর্ব্বণি দানধর্ম্মে মহাদেবরহস্যে একাদশাধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥ *

---

# দ্বাদশাধিকশততমোঽধ্যায়ঃ।

স্কন্দ উবাচ।
মমাপ্যনুমতো ধর্ম্মস্তং শৃণুধ্বং সমাহিতাঃ।
নীলষণ্ডস্য শৃঙ্গাভ্যাং গৃহীত্বা মৃত্তিকাস্তু যঃ।
অভিষেকং ত্র্যহং কুর্য্যাত্তস্য ধর্ম্মং নিবোধত ॥১॥

ভারতকৌমুদী

তা ইতি। অস্য চিরগোসেবকস্য তস্য তদীয়ফলস্য ॥৮॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্য-
বিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়ামনুশাসন-
পর্ব্বণি দানধর্ম্মে একাদশাধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥

—:*:—

মমেতি। অনুমতঃ অভিমতঃ, নীলষণ্ডস্য নীলবৃষস্য, শৃঙ্গাভ্যাং শৃঙ্গদ্বয়াৎ। অভিষেকং গাত্রে তন্মৃত্তিকালেপনপূর্ব্বকং স্নানম্। ষট্‌পাদোঽয়ং শ্লোকঃ ॥১॥

থাকে এবং আমিও গোগণের সহিত থাকিয়া আনন্দ অনুভব করি; অতএব মহাপ্রভাবশালিনী ও বরদায়িনী গোসকল সর্ব্বদাই পূজনীয় এবং তাঁহাদের পূজা করিলে তাঁহারা বরদান করিয়া থাকেন ॥৭॥

সেই গোগণ গোসেবকের সমস্ত কার্য্যে যে ফল দান করিবার অনুমতি করেন; যে লোক গবাহ্নিক অর্থাৎ এক মাস যাবৎ প্রত্যহ গোকে ঘাস-জলাদি দান করে, তাহার সেই চিরগোসেবকের ফলের চারিভাগের এক ভাগ ফল হয়' ॥৮॥

—:*:—

কার্ত্তিক বলিলেন—'আপনারা মনোযোগী হইয়া আমারও অভিপ্রেত প্রসিদ্ধ ধর্ম্ম শ্রবণ করুন। যে লোক নীলবৃষের শৃঙ্গদ্বয় হইতে মৃত্তিকা গ্রহণ

* '...ত্রয়স্ত্রিংশদধিকশততমোঽধ্যায়ঃ'—বঙ্গ বঃ, '...নবনবত্যধিকশততমোঽধ্যায়ঃ'—নি।

শোধয়েদশুভং সর্ব্বমাধিপত্যং পরত্র চ।
যাবচ্চ জায়তে মর্ত্ত্যস্তাবচ্ছূরো ভবিষ্যতি ॥২॥
ইদং চাপ্যপরং গুহ্যং সরহস্যং নিবোধত।
প্রগৃহ্যোডুম্বরং পাত্রং পক্বান্নং মধুনা সহ ॥৩॥
সোমস্যোত্তিষ্ঠমানস্য পৌর্ণমাস্যাং বলিং হরেৎ।
তস্য ধর্ম্মফলং নিত্যং শ্রদ্দধানা নিবোধত ॥৪॥ (যুগ্মকম্)
সাধ্যা রুদ্রাস্তথাদিত্যা বিশ্বেদেবাস্তথাশ্বিনৌ।
মরুতো বসবশ্চৈব প্রতিগৃহ্নন্তি তং বলিম্ ॥৫॥
সোমশ্চ বর্দ্ধতে তেন সমুদ্রশ্চ মহোদধিঃ।
এষ ধর্ম্মো ময়োদ্দিষ্টঃ সরহস্যঃ সুখাবহঃ ॥৬॥

---

### ভারতকৌমুদী

শোধয়েদিতি। শোধয়েন্নাশয়েৎ। পরত্র পরজন্মনি চ আধিপত্যং লভেতেতি শেষঃ। জায়তে মরণাৎ পরং পুনরুৎপদ্যতে জীবতীত্যর্থঃ ॥২॥

ইদমিতি। অপরং ধর্ম্মম্, গুহ্যং গোপনীয়ম্, সরহস্যং গুপ্তম্। ঔডুম্বরং তাম্রময়ং পাত্রম্, তত্র চ মধুনা সহ পক্বান্নং প্রগৃহ্য, উত্তিষ্ঠমানস্যোদয়মানস্য সোমস্য চন্দ্রস্যোদ্দেশে, পৌর্ণমাস্যাং বলিমুপহারম্, হরেদ্দদ্যাৎ ॥৩—৪॥

সাধ্যা ইতি। অশ্বিনৌ অশ্বিনীকুমারদ্বয়ম্। মরুতো বায়বঃ ॥৫॥

সোম ইতি। সোমশ্চন্দ্রঃ, তেন উপহারদানেন ॥৬॥

---

করিয়া তাহা গায়ে মাখিয়া তিন দিন যাবৎ এক একবার স্নান করে, তাহার ধর্ম্ম আপনারা শ্রবণ করুন ॥১॥

সেই লোক সমস্ত অমঙ্গল দূর করিতে পারে, পরজন্মে প্রভুত্ব লাভ করে এবং যতকাল জীবিত থাকে, ততকাল বীর হয় ॥২॥

এই আর একটী গুপ্ত ও গোপনীয় ধর্ম্ম আপনারা শ্রবণ করুন। তাম্রপাত্রে মধুর সহিত পক্ক অন্ন গ্রহণ করিয়া পূর্ণিমাতিথিতে উদয়মান চন্দ্রের উদ্দেশ্যে সেই উপহার দান করিবে। তাহার অক্ষয় ধর্ম্মফল আপনারা বিশ্বস্ত হইয়া শ্রবণ করুন ॥৩—৪॥

সাধ্যগণ, রুদ্রগণ, আদিত্যগণ, বিশ্বদেবগণ, অশ্বিনীকুমারদ্বয়, মরুদ্‌গণ ও বসুগণ সেই উপহার গ্রহণ করিয়া থাকেন ॥৫॥

সেই উপহার দানের ফলে চন্দ্র এবং মহাজলনিধি সমুদ্র বৃদ্ধি পায়। এই আমি গুপ্ত ও সুখজনক ধর্ম্ম বলিলাম ॥৬॥

বিষ্ণুরুবাচ।

ধর্ম্মগুহ্যানি সর্ব্বাণি দেবতানাং মহাত্মনাম্।
ঋষীণাঞ্চৈব গুহ্যানি যঃ পঠেদাহ্নিকং সদা ॥৭॥
শৃণুয়াদনসূয়শ্চ শ্রদ্দধানঃ সমাহিতঃ।
নাস্য বিঘ্নঃ প্রভবতি ভয়ং চাস্য ন বিদ্যতে ॥৮॥ (যুগ্মকম্)
যে চ ধর্ম্মাঃ শুভাঃ পুণ্যাঃ সরহস্যা উদাহৃতাঃ।
তেষাং ধর্ম্মফলং তস্য যঃ পঠেত জিতেন্দ্রিয়ঃ ॥৯॥
নাস্য পাপং প্রভবতি ন চ পাপেন লিপ্যতে।
পঠিত্বা শ্রাবয়িত্বাপি শ্রুত্বা বা লভতে ফলম্ ॥১০॥
ভুঞ্জতে পিতরো দেবা হব্যং কব্যমথাক্ষয়ম্।
শ্রাবয়ংশ্চাপি বিপ্রেন্দ্রান্ পর্ব্বসু প্রযতো নরঃ ॥১১॥
ঋষীণাং দেবতানাঞ্চ পিতৄণাঞ্চৈব নিত্যদা।
ভবত্যভিমতঃ শ্রীমান্ ধর্ম্মেষু প্রযতঃ সদা ॥১২॥ (যুগ্মকম্)

---

ভারতকৌমুদী

ধর্ম্মেতি। আহ্নিকং প্রত্যহম্। সমাহিত একাগ্রচিত্তঃ ॥৭—৮॥

য ইতি। সরহস্যা গুপ্তাঃ। তেষাং ধর্ম্মাণাম্। ফলমিতি বিভক্তিলোপ আর্ষঃ ॥৯॥

নেতি। পাপং পূর্ব্বকৃতম্, ন প্রভবতি ক্ষীণতয়া কিমপি কর্ত্তুং ন শক্নোতি; পাপেন নূতনেন ॥১০॥

ভুঞ্জত ইতি। পর্ব্বসু অষ্টম্যাদিষু। অভিমতঃ প্রিয়ঃ, শ্রীমান্ সম্পদ্যুক্তঃ ॥১১—১২॥

---

বিষ্ণু বলিলেন—'যে লোক চিরদিন প্রত্যহ মহাত্মা দেবগণ ও ঋষিগণের এই সমস্ত গুপ্তধর্ম্ম পাঠ করে, কিংবা যে মানুষ অসূয়াশূন্য, শ্রদ্ধাশীল ও একাগ্রচিত্ত হইয়া ইহা শ্রবণ করে, তাহার কোন বিঘ্ন হয় না কিংবা তাহার কোন ভয় থাকে না ॥৭—৮॥

এই মহাত্মারা শুভজনক ও পবিত্র যে সকল গুপ্তধর্ম্ম বলিলেন, যে লোক জিতেন্দ্রিয় হইয়া ইহা করে, তাহার সেই সকল ধর্ম্মের ফল হয় ॥৯॥

আর তাহার পূর্ব্বকৃত পাপ প্রভাব প্রকাশ করিতে পারে না কিংবা নূতন পাপেও সে লিপ্ত হয় না; অতএব মানুষ, ইহা পাঠ করিয়া এবং শুনাইয়া, আর শুনিয়া উক্ত ফল সকল লাভ করিবে ॥১০॥

---

(১০) পঠেত্বা শ্রাবয়েত্বাপি—বঙ্গ বর্দ্ধ। (১১) শ্রাবয়েচ্চাপি বিপ্রেন্দ্রান্—পি।

কৃত্বাপি পাপকং কর্ম্ম মহাপাতকবর্জ্জিতম্‌ ।
রহস্যধর্ম্মং শ্রুত্বেমং সর্ব্বপাপৈঃ প্রমুচ্যতে ॥১৩॥

ভীষ্ম উবাচ ।

এতদ্ধর্ম্মরহস্যং বৈ দেবতানাং নরাধিপ ! ।
ব্যাসোদ্দিষ্টং ময়া প্রোক্তং সর্বদেবনমস্কৃতম্‌ ॥১৪॥
পৃথিবী রত্নসম্পূর্ণা জ্ঞানং চেদমনুত্তমম্‌ ।
ইদমেব ততঃ শ্রাব্যমিতি মন্যেত ধর্ম্মবিৎ ॥১৫॥
নাশ্রদ্দধানায় ন নাস্তিকায় ন নষ্টধর্ম্মায় ন নির্ঘৃণায় ।
ন হেতুদুষ্টায় গুরুদ্বিষে বা নানাত্মভূতায় নিবেদ্যমেতৎ ॥১৬॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যামনুশাসন-পর্ব্বণি দানধর্ম্মে স্কন্দদেবরহস্যে দ্বাদশাধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥ *

ভারতকৌমুদী

কৃত্বেতি। মহাপাতকান্যাহ মনুঃ—"ব্রহ্মহত্যা সুরাপানং স্তেয়ং গুর্ব্বঙ্গনাগমঃ। মহান্তি পাতকান্যাহুঃ সংসর্গশ্চাপি তৈঃ সহ ॥" রহস্যধর্ম্মং গুপ্তধর্ম্মম্‌ ॥১৩॥

এতদিতি। ধর্ম্মরহস্যং গুপ্তং ধর্ম্মম্‌। ব্যাসেনোদ্দিষ্টমুক্তম্‌ ॥১৪॥

পৃথিবীতি। রত্নসম্পূর্ণা পৃথিবী যথাচত্তমা, তথা ইদম্‌ এতদ্বিষয়কং জ্ঞানঞ্চ, ন বিদ্যতে উত্তমং যস্মাত্তৎ তাদৃশম্‌ ॥১৫॥

বিশেষতঃ, দেবগণ ও পিতৃগণ তাহার প্রদত্ত অক্ষয় হব্য ও কব্য ভোগ করেন। তারপর মানুষ সংযত হইয়া পর্ব্বকালে ব্রাহ্মণশ্রেষ্ঠগণকে ইহা শুনাইয়া দেবগণ, ঋষিগণ ও পিতৃগণের সর্ব্বদা প্রিয়, সম্পত্তিশালী এবং নিরন্তর ধর্ম্মে নিরত হয় ॥১১—১২॥

মানুষ মহাপাতক ভিন্ন অন্য পাপ কর্ম্ম করিয়াও এই সকল গুপ্ত ধর্ম্ম শুনিয়া সেই সমস্ত পাপ হইতে মুক্ত হয়' ॥১৩॥

ভীষ্ম বলিলেন—'নরনাথ ! বেদব্যাস দেবগণের এই সমস্ত গুপ্তধর্ম্ম বলিয়াছিলেন ; আমি আবার এখন তোমার নিকট বলিলাম ; এই সকল ধর্ম্ম সমস্ত দেবতারও আদৃত ॥১৪॥

রত্নপূর্ণা পৃথিবী যেমন সর্ব্বাপেক্ষা উত্তম, তেমন এই সকল ধর্ম্মের জ্ঞানও সর্ব্বাপেক্ষা উত্তম। অতএব ধর্ম্মজ্ঞ মানুষ, এই বিষয়টীকে শ্রাব্য বলিয়া মনে করিবেন ॥১৫॥

(১৬) ন নষ্টধর্ম্মায় ন নির্গুণায়··· গুরুদ্বিষেণ চ···পি।

* '···চতুস্ত্রিংশদধিকশততমোঽধ্যায়ঃ'—বঙ্গ বর্দ্ধ '···সপ্তনবত্যধিকশততমোঽধ্যায়ঃ'—নি।

# ত্রয়োদশাধিকশততমোঽধ্যায়ঃ।

—ঃ*ঃ—

যুধিষ্ঠির উবাচ।

কে ভোজ্যা ব্রাহ্মণস্যেহ কে ভোজ্যাঃ ক্ষত্রিয়স্য হ।
তথা বৈশ্যস্য কে ভোজ্যাঃ কে শূদ্রস্য চ ভারত।॥১॥

ভীষ্ম উবাচ।

ব্রাহ্মণা ব্রাহ্মণস্যেহ ভোজ্যা যে চৈব ক্ষত্রিয়াঃ।
বৈশ্যাশ্চাপি তথা ভোজ্যাঃ শূদ্রাশ্চ পরিবর্জ্জিতাঃ ॥২॥

---

ভারতকৌমুদী

নেতি। নিষ্ঘৃণায় নির্দ্দয়ায়। হেতুভির্হেতুবাদৈর্দুষ্টায়, অনাত্মভূতায় অনাত্মীয়ায়, নিবেদ্যং জ্ঞাপনীয়ম্ ॥১৬॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়ামনুশাসনপর্ব্বণি দানধর্ম্মে দ্বাদশাধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥

—ঃ*ঃ—

ক ইতি। কে বর্ণাঃ, ভোজ্যা ভোজ্যান্নাঃ ॥১॥

ব্রাহ্মণা ইতি। ইহ জগতি ব্রাহ্মণস্য ব্রাহ্মণা ভোজ্যা ভোজ্যান্নাঃ। "রাজান্নং তেজ আদত্তে" ইত্যাদিমনুবচনন্তু ক্ষত্রিয়স্বামিকক্ষত্রিয়পকান্নপরম্, অত্র তু অন্নপদং ক্ষত্রিয়স্বামিকমাত্রপরমিত্যবিরোধঃ ॥২॥

---

অশ্রদ্ধাশালী, নাস্তিক, ধর্ম্মশূন্য, নির্দ্দয়, হেতুবাদদুষ্ট, গুরুদ্বেষী বা অনাত্মীয় লোকদিগের নিকটে এই সকল ধর্ম্ম বলিবে না' ॥১৬॥

—ঃ*ঃ—

যুধিষ্ঠির বলিলেন—'ভরতনন্দন! এই জগতে ব্রাহ্মণ কোন্ কোন্ বর্ণের অন্ন ভোজন করিতে পারেন? ক্ষত্রিয় কাহার কাহার অন্ন ভক্ষণ করিতে সমর্থ হন? বৈশ্য কোন্ কোন্ জাতির অন্ন খাইতে পারেন? শূদ্রই বা কাহার কাহার অন্ন ভোজন করিবেন?' ॥১॥

ভীষ্ম বলিলেন—'এই জগতে ব্রাহ্মণ ব্রাহ্মণের অন্ন ভোজন করিতে পারেন এবং যাহারা ক্ষত্রিয় বা বৈশ্য, তাহাদের অন্নও ভোজন করিতে পারেন; কিন্তু শূদ্রের অন্ন বর্জ্জন করিবেন ॥২॥

ব্রাহ্মণা ক্ষত্রিয়া বৈশ্যা ভোজ্যা বৈ ক্ষত্রিয়স্য হ।
বর্জ্জনীয়াস্তু বৈ শূদ্রাঃ সর্ব্বভক্ষা বিকর্ম্মিণঃ ॥৩॥
বৈশ্যাস্তু ভোজ্যা বিপ্রাণাং ক্ষত্রিয়াণাং তথৈব চ।
নিত্যাগ্নয়ো বিবিক্তাশ্চ চাতুর্ম্মাস্যরতাশ্চ যে ॥৪॥
শূদ্রাণামথ যো ভুঙ্‌ক্তে স ভুঙ্‌ক্তে পৃথিবীমলম্‌।
মলং নৃণাং স পিবতি মলং ভুঙ্‌ক্তে জনস্য চ ॥৫॥
শূদ্রাণাং যস্তথা ভুঙ্‌ক্তে স ভুঙ্‌ক্তে পৃথিবীমলম্‌।
পৃথিবী মলমশ্নাতি যে দ্বিজাঃ শূদ্রভোজিনঃ ॥৬॥
শূদ্রস্য কর্ম্মনিষ্ঠায়াং বিকর্ম্মস্থোঽপি পচ্যতে।
ব্রাহ্মণঃ ক্ষত্রিয়ো বৈশ্যো বিকর্ম্মস্থশ্চ পচ্যতে ॥৭॥

---

ভারতকৌমুদী

ব্রাহ্মণা ইতি। সর্ব্বমন্নং ভক্ষয়ন্তীতি তে, বিকর্ম্মিণঃ পরসেবাদিবিরুদ্ধকর্ম্মকারিণঃ ॥৩॥

বৈশ্যা ইতি। নিত্যঃ অগ্নিরগ্নিহোত্রং যেষাং তে, বিবিক্তাঃ পবিত্রাঃ। "বিবিক্তৌ পূত-বিজনৌ" ইত্যমরঃ ॥৪॥

শূদ্রাণামিতি। যো ব্রাহ্মণঃ ক্ষত্রিয়ো বৈশ্যো বা ভুঙ্‌ক্তে অন্নমিতি শেষঃ ॥৫॥

উক্তপ্রায়মেবার্থং দার্ঢ্যার্থং পুনরাহ শূদ্রাণামিতি। শূদ্রাণামন্নমিতি শেষঃ। দ্বিজা ব্রাহ্মণক্ষত্রিয়বৈশ্যাঃ, শূদ্রং শূদ্রান্নং ভুঞ্জত ইতি শূদ্রভোজিনঃ ॥৬॥

শূদ্রস্যেতি। কর্ম্মনিষ্ঠায়াং সন্ধ্যাবন্দনাদিকর্ম্মস্থিতৌ সত্যাম্‌ বিকর্ম্মস্থোঽপি যাজনাদি-বিরুদ্ধবাণিজ্যাদি কর্ম্মকারকোঽপি ব্রাহ্মণঃ, শূদ্রস্যান্নং ভুঞ্জান ইতি শেষঃ। যমানুচরৈর্নরকে পচ্যতে। ন কেবলং শূদ্রান্নভোজী পচ্যতে, অপি তু জাত্যুক্তকর্ম্মবিরুদ্ধকর্ম্মকারকোঽপি দ্বিজাতিস্তথৈব পচ্যত ইত্যাহ ব্রাহ্মণ ইতি ॥৭॥

---

ক্ষত্রিয় ব্রাহ্মণ, ক্ষত্রিয় ও বৈশ্যের অন্ন ভোজন করিতে পারেন; কিন্তু সর্ব্বভোজী ও বিরুদ্ধকর্ম্মকারী শূদ্রের অন্ন বর্জ্জন করিবেন ॥৩॥

যাঁহারা নিত্যাগ্নিহোত্রী, পবিত্র ও চাতুর্মাস্যব্রতনিরত, সেই সকল বৈশ্য ব্রাহ্মণ ও ক্ষত্রিয়ের অন্ন এবং বৈশ্যের অন্নও ভোজন করিতে পারেন ॥৪॥

কিন্তু যে ব্রাহ্মণ ক্ষত্রিয় বা বৈশ্য, শূদ্রের অন্ন ভোজন করেন; তিনি পৃথিবীর মল ভোজন করেন, মানুষের মল পান করেন এবং সাধারণ লোকের মল ভোজন করিয়া থাকেন ॥৫॥

যে দ্বিজাতি শূদ্রের অন্ন ভোজন করে, সেই দ্বিজাতি পৃথিবীর মল ভোজন করে; যে সকল দ্বিজাতি শূদ্রান্নভোজী হয়, সে সকল দ্বিজাতি পৃথিবীর মল-ভোজীই হইয়া থাকে ॥৬॥

স্বাধ্যায়নিরতা বিপ্রাস্তথা স্বস্ত্যয়নে নৃণাম্ ।
রক্ষণে ক্ষত্রিয়ং প্রাহুর্বৈশ্যং পুষ্ট্যর্থমেব চ ॥৮॥
করোতি কর্ম্ম যদ্বৈশ্যস্তদ্দত্ত্বা হ্যুপজীবতি ।
কৃষিগোরক্ষ্যবাণিজ্যমকুৎসা বৈশ্যকর্ম্মণি ॥৯॥
শূদ্রকর্ম্ম তু যঃ কুর্য্যাদবহায় স্বকর্ম্ম চ ।
স বিজ্ঞেয়ো যথা শূদ্রো ন চ ভোজ্যঃ কদাচন ॥১০॥
চিকিৎসকঃ কাণ্ডপৃষ্ঠঃ পুরাধ্যক্ষঃ পুরোহিতঃ ।
সাংবৎসরো বৃথাধ্যায়ী সর্ব্বে তে শূদ্রসম্মিতাঃ ॥১১॥

## ভারতকৌমুদী

অথ কানি তেষাং জাত্যুক্তকর্ম্মাণীত্যাহ স্বাধ্যায়েতি। বিপ্রাঃ, স্বাধ্যায়ে বেদপাঠে নিরতাঃ তথা নৃণাং স্বস্ত্যয়নে মঙ্গলসাধনে নিরতা ভবেয়ুঃ। ক্ষত্রিয়ং প্রজানাং রক্ষণে নিরতং প্রাহুঃ, বৈশ্যঞ্চ বাণিজ্যাদিনা প্রজানাং পুষ্ট্যর্থমেব নিরতং প্রাহুঃ ॥৮॥

করোতীতি। বৈশ্যো যৎ কর্ম্ম করোতি, তল্লব্ধধনং কিয়দ্দত্ত্বা অবশিষ্টেনোপজীবতি। কৃষিগোরক্ষ্যবাণিজ্যঞ্চ বৈশ্যকর্ম্ম, তস্মিন্ বৈশ্যকর্ম্মণি চ তস্য বৈশ্যস্য অকুৎসা ন নিন্দা স্যাৎ ॥৯॥

শূদ্রেতি। শূদ্রকর্ম্ম পরসেবাম্, যো দ্বিজাতিঃ ॥১০॥

## ভারতভাবদীপঃ

ক ইতি। কে ভোজ্যা ভোজ্যান্নাঃ ॥১—৩॥ বৈশ্যা ভোজ্যা ভোজনীয়াঃ ॥৪—৬॥ ন কেবলং শূদ্রান্নমেব বর্জ্জ্যম, কিন্তু শূদ্রস্য কর্ম্মনিষ্ঠায়াং সেবায়াং বর্ত্তমানো বিকর্ম্মস্থো বিশিষ্টকর্ম্মস্থঃ সন্ধ্যা-

সন্ধ্যাবন্দনাদি নিত্য কর্ম্ম থাকে, অথচ বাণিজ্যাদি বিরুদ্ধ কর্ম্ম করে, এহেন ব্রাহ্মণও শূদ্রের অন্ন ভোজন করিয়া নরকে পচিয়া থাকে। ব্রাহ্মণ, ক্ষত্রিয় ও বৈশ্য শূদ্রান্ন ভোজন না করিয়াও কেবল বিরুদ্ধ কর্ম্ম করিয়াই নরক-গামী হয় ॥৭॥

ব্রাহ্মণগণ বেদপাঠে ও লোকের মঙ্গল সাধনে নিরত থাকিবেন; ক্ষত্রিয় প্রজা পালনে ব্যাপৃত রহিবেন এবং বৈশ্য লোকের পুষ্টিকার্য্যে প্রবৃত্ত হইয়া থাকিবেন ॥৮॥

বৈশ্য যে কর্ম্ম করেন; তাহার কিছু ধন দান করিয়া অবশিষ্টদ্বারা জীবিকা-নির্ব্বাহ করিবেন। কৃষি, গোরক্ষা ও বাণিজ্য বৈশ্যের কর্ম্ম; এই কর্ম্মে বৈশ্যের কোন নিন্দা নাই ॥৯॥

যে দ্বিজাতি নিজের কর্ম্ম পরিত্যাগ করিয়া শূদ্রের কর্ম্ম করে, তাহাকে শূদ্রের তুল্যই জানিবে; সুতরাং তাহার অন্ন অন্য দ্বিজাতি কখনও ভোজন করিবেন না ॥১০॥

(৯) তদ্দত্ত্বা হ্যুপজীবতি—বঙ্গ বর্দ্ধ।

শূদ্রকর্ম্মস্বথৈতেষু যো ভুঙ্‌ক্তে নিরপত্রপঃ।
অভোজ্যভোজনং ভুক্ত্বা ভয়ং প্রাপ্নোতি দারুণম্ ॥১২॥
কুলং বীর্য্যঞ্চ তেজশ্চ তির্য্যগ্‌যোনিত্বমেব চ।
স প্রয়াতি যথা শ্বা বৈ নিষ্ক্রিয়ো ধর্ম্মবর্জ্জিতঃ ॥১৩॥
ভুঙ্‌ক্তে চিকিৎসকস্যান্নং তদন্নঞ্চ পুরীষবৎ।
পুংশ্চল্যন্নঞ্চ মূত্রং স্যাৎ কারুকান্নঞ্চ শোণিতম্ ॥১৪॥
বিদ্যোপজীবিনোঽন্নঞ্চ যো ভুঙ্‌ক্তে সাধুসম্মতঃ।
তদপ্যন্নং যথা শৌদ্রং তৎ সাধুঃ পরিবর্জ্জয়েৎ ॥১৫॥

---

ভারতকৌমুদী

চিকিৎসক ইতি। চিকিৎসকো ধনগ্রহণেন রোগচিকিৎসাকারী কাণ্ডো ধনুর্দণ্ডঃ পৃষ্ঠে যস্য সঃ, বেতনগ্রহণেন যুদ্ধকারী, পুরাধ্যক্ষো নগররক্ষকপরিচালকঃ, পুরোহিতো বেতনগ্রহণেন চ দেবপূজকঃ "চিকিৎসকা দেবলকা" ইত্যাদিমনুবচনৈকবাক্যত্বাৎ, সাংবৎসরো জ্যোতিষ-ব্যবসায়েন জীবিকানির্বাহকারী, বৃথাধ্যায়ী কর্ম্মানমুষ্ঠানেন কেবলধর্ম্মশাস্ত্রাদিপাঠী, ইমে তে সর্ব্বে ব্রাহ্মণাঃ, শূদ্রেণ সম্মিতাস্তুল্যাঃ ॥১১॥

শূদ্রেতি। নিরপত্রপো নির্লজ্জো যো জনঃ, এতেষু, শূদ্রাণামিব কর্ম্মাণি যেষাং তেষু এতেষামন্নমিত্যর্থঃ, ভুঙ্‌ক্তে সঃ, অভোজ্যং ভোজ্যত ইতি ভোজনমন্নং ভুক্ত্বা দারুণং মহৎ নরকাদ্‌ভয়ং প্রাপ্নোতি ॥১২॥

কুলমিতি। কুলং বীর্য্যঞ্চ তেজশ্চ নাশয়তীতি শেষঃ ॥১৩॥

ভুঙ্‌ক্ত ইতি। পুংশ্চল্যা ব্যভিচারিণ্যাঃ স্ত্রিয়া অন্নম্, কারুকস্য শিল্পিনঃ অন্নম্ ॥১৪॥

বিদ্যেতি। বিদ্যয়া তদধ্যাপনেন বেতনগ্রহণাদুপজীবতীতি তস্য। শূদ্রস্যেদমিতি শৌদ্রম্ ॥১৫॥

---

ধন গ্রহণপূর্ব্বক চিকিৎসাকারী, বেতন লইয়া যুদ্ধব্যবসায়ী, নগররক্ষকাধিপতি, বেতন লইয়া দেবপূজাকারী, জ্যোতিষব্যবসায়ী ও বৃথা ধর্ম্মশাস্ত্রাধ্যায়ী এই সকল ব্রাহ্মণ শূদ্রতুল্য ॥১১॥

যে নির্লজ্জ লোক এই সকল শূদ্রতুল্য ব্রাহ্মণের অন্ন ভোজন করে, সেই লোক অভোজ্যান্ন ভোজন করিয়া দারুণ নরকভয় প্রাপ্ত হয় ॥১২॥

এবং কুক্কুরের ন্যায় সৎকর্ম্মশূন্য ও ধর্ম্মবিহীন সেই লোক নিজের বংশ, বীর্য্য ও তেজ নষ্ট করে এবং মৃত্যুর পরে তির্য্যগ্‌যোনিত্ব প্রাপ্ত হয় ॥১৩॥

চিকিৎসকের যে অন্ন, সে অন্ন বিষ্ঠার তুল্য ; ব্যভিচারিণীর অন্ন মূত্রের সমান এবং শিল্পীর অন্ন শোণিতের সদৃশ ॥১৪॥

সাধু বলিয়া অভিমত যে লোক, বেতনগ্রাহী অধ্যাপকের অন্ন ভোজন করেন ; তাহার সেই অন্নও শূদ্রান্নেরই সমান ; সুতরাং সাধু লোক সেই অন্ন পরিত্যাগ করিবেন ॥১৫॥

বচনীয়স্য যো ভুঙ্‌ক্তে তমাহুঃ শোণিতং হ্রদম্‌।
পিশুনং ভোজনং ভুঙ্‌ক্তে ব্রহ্মহত্যাসমং বিদুঃ ॥১৬॥
অসৎকৃতমবজ্ঞাতং ন ভোক্তব্যং কদাচন।
ব্যাধিং কুলক্ষয়ঞ্চৈব ক্ষিপ্রং প্রাপ্নোতি ব্রাহ্মণঃ।
নগরীরক্ষিণো ভুঙ্‌ক্তে শ্বপচপ্রবণো ভবেৎ ॥১৭॥
গোঘ্নে চ ব্রাহ্মণঘ্নে চ সুরাপে গুরুতল্পগে।
ভুক্ত্বান্নং জায়তে বিপ্রো রক্ষসাং কুলবর্দ্ধনঃ ॥১৮॥
ন্যাসাপহারিণো ভুক্ত্বা কৃতঘ্নে ক্লীববর্ত্তিনি।
জায়তে শবরাবাসে মধ্যদেশবহিষ্কৃতে ॥১৯॥

---

## ভারতকৌমুদী

বচনীয়স্যেতি। যো জনঃ, বচনীয়স্য চৌর্য্যাদিনা নিন্দনীয়স্য জনস্যান্নং ভুঙ্‌ক্তে; মুনয়স্তং শোণিতং রক্তপূর্ণং হ্রদং পিবন্তমাহুঃ। পিশুনং খলম্‌, তৎ সম্বন্ধি। ভুজ্যত ইতি ভোজনমন্নং যদ্ভুঙ্‌ক্তে তদ্ব্রহ্মহত্যাসমং বিদুঃ ॥১৬॥

অসদিতি। অসৎকৃতমনাদৃতম্‌ অবজ্ঞাতঞ্চ যথা স্যাত্তথা। তদ্ভোজনে চ ব্রাহ্মণো ব্যাধিং কুলক্ষয়ঞ্চৈব ক্ষিপ্রং প্রাপ্নোতি। নগররক্ষিণো জনস্যান্নং চেদ্ভুঙ্‌ক্তে, তদা শ্বপচপ্রবণশ্চাণ্ডালাশ্রিতো ভবেৎ। ষট্‌পাদোঽয়ং শ্লোকঃ ॥১৭॥

গোঘ্ন ইতি। ষষ্ঠীসপ্তম্যোরর্থং প্রতি ভেদো নাস্তীতি বৈয়াকরণাঃ ॥১৮॥

## ভারতভাবদীপঃ

বন্দনাদিযুক্তোঽপি পচ্যতে নরকে ইতি শেষঃ ॥৭—১০॥ কাণ্ডপৃষ্ঠোঽধনঃ ॥১১—১৪॥ পিশুনং তৎসম্বন্ধি ॥১৫—১৬॥ নগরীং রক্ষতি তস্য ॥১৭—২০॥

ইতি শ্রীমহাভারতে অনুশাসনপর্ব্বণি দানধর্ম্মে নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে
ত্রয়োদশাধিকশততমোঽধ্যায়ঃ ॥১১৩॥

---

যে লোক নিন্দনীয় ব্যক্তির অন্ন ভোজন করে, মুনিরা তাহাকে রক্তহ্রদপায়ী বলেন; আর খলের অন্ন যে ভোজন করে, তাহাকে ব্রহ্মহত্যার তুল্য বলিয়া মনে করেন ॥১৬॥

যে স্থানে অনাদর বা অবজ্ঞা করে, সে স্থানে কখনও ভোজন করিবে না। কারণ, ব্রাহ্মণ সেইভাবে ভোজন করিলে সত্বরই তাঁহার রোগ ও বংশ নাশ হয় এবং যিনি নগররক্ষীর অন্ন ভোজন করেন, তিনি পরজন্মে চাণ্ডালাশ্রিত হন ॥১৭॥

গোহত্যাকারী, ব্রাহ্মণঘাতক, সুরাপায়ী ও গুরুভার্য্যাগামীর অন্ন ভোজন করিয়া ব্রাহ্মণ জন্মান্তরে রাক্ষসের বংশে উৎপন্ন হন ॥১৮॥

অভোজ্যাশ্চৈব ভোজ্যাশ্চ ময়া প্রোক্তা যথাবিধি।
কিমন্যদদ্য কৌন্তেয়! মত্তস্ত্বং শ্রোতুমিচ্ছসি ॥২০॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যামনুশাসনপর্ব্বণি দানধর্ম্মে ভোজ্যাভোজ্যকথনে ত্রয়োদশাধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥ *

—:*:—

## চতুর্দ্দশাধিকশততমোঽধ্যায়ঃ।

—:*:—

যুধিষ্ঠির উবাচ।
উক্তাস্তু ভবতা ভোজ্যাস্তথাভোজ্যাশ্চ সর্বশঃ।
অত্র মে প্রশ্নসন্দেহস্তন্মে বদ পিতামহ! ॥১॥

ভারতকৌমুদী

ন্যাসেতি। ক্লীববর্ত্তিনি নপুংসকাশ্রয়ে শবরস্য চাণ্ডালবিশেষস্যাবাসে, মধ্যদেশাদার্য্যাবর্ত্তাৎ বহিষ্কৃতে দেশে ॥১৯॥

অভোজ্যা ইতি। অভোজ্যা অভোজ্যান্নাঃ, ভোজ্যা ভোজ্যান্নাঃ। মত্তো মম সকাশাৎ ॥২০॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্য-বিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়ামনুশাসন-পর্ব্বণি দানধর্ম্মে ত্রয়োদশাধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥

—:*:—

উক্তা ইতি। প্রশ্নসন্দেহঃ প্রশ্নকারকসংশয়ো বর্ত্ততে ॥১॥

ন্যাসাপহারী, কৃতঘ্ন ও নপুংসকের অন্ন ভোজন করিয়া মানুষ আর্য্যাবর্ত্তের বাহিরে চাণ্ডালের গৃহে জন্মগ্রহণ করে ॥১৯॥

কুন্তীনন্দন! এই আমি যথাবিধানে ভোজ্যান্ন ও অভোজ্যান্নের কথা বলিলাম। এখন তুমি আমার নিকট হইতে আর কি শুনিতে ইচ্ছা কর?' ॥২০॥

—:*:—

যুধিষ্ঠির বলিলেন—'পিতামহ! আপনি সর্ব্বপ্রকার ভোজ্যান্ন ও অভোজ্যান্ন বলিলেন; এখন আমার একটা বিষয়ে প্রশ্নকারক সন্দেহ উপস্থিত হইয়াছে; তাহা আপনি আমার নিকট বলুন ॥১॥

* '…পঞ্চত্রিংশদধিকশততমোঽধ্যায়ঃ'—বঙ্গ বন্ধ, '…অষ্টনবত্যধিকশততমোঽধ্যায়ঃ'—নি।

(১) রাজোবাচ। উক্তাস্তে…তন্মে ব্রূহি…পি।

ব্রাহ্মণানাং বিশেষেণ হব্যকব্যপ্রতিগ্রহে।
নানাবিধেষু ভোজ্যেষু প্রায়শ্চিত্তানি শংস মে ॥২॥
ভীষ্ম উবাচ।
হন্ত বক্ষ্যামি তে রাজন্! ব্রাহ্মণানাং মহাত্মনাম্।
প্রতিগ্রহেষু ভোজ্যে চ মুচ্যতে যেন পাপ্মনঃ ॥৩॥
ঘৃতপ্রতিগ্রহে চৈব সাবিত্রীসমিদাহুতিঃ।
তিলপ্রতিগ্রহে চৈব সমমেতদ্যুধিষ্ঠির! ॥৪॥
মাংসপ্রতিগ্রহে চৈব মধুনো লবণস্য চ।
আদিত্যোদয়নং স্থিত্বা পূতো ভবতি ব্রাহ্মণঃ ॥৫॥
কাঞ্চনং প্রতিগৃহ্যাথ জপমানো গুরুশ্রুতিম্।
কৃষ্ণায়সঞ্চ বিবৃতং ধারয়ন্ মুচ্যতে দ্বিজঃ ॥৬॥

ভারতকৌমুদী

ব্রাহ্মণানামিতি। ভোজ্যেষু ভোজ্যগ্রহণবিষয়েষু, শংস ব্রূহি ॥২॥

হন্তেতি। হন্তশব্দো হর্ষে। হর্ষশ্চ যোগ্যপ্রশ্নশ্রবণাৎ। যেন কর্ম্মণা, পাপ্মনঃ পাপাৎ ॥৩॥

ঘৃতেতি। সাবিত্র্যা গায়ত্র্যা অগ্নৌ সমিদাহুতির্ব্রাহ্মণস্য প্রায়শ্চিত্তম্। এতৎ প্রায়শ্চিত্তং সমং সমানং সাবিত্রী সমিদাহুতিরেবেত্যর্থঃ ॥৪॥

মাংসেতি। আদিত্যোদয়নম্ অপরসূর্য্যোদয়ং যাবৎ স্থিত্বা উপবাসেন স্থিতো ভূত্বা ॥৫॥

কাঞ্চনমিতি। গুরুশ্রুতিং গায়ত্রীম্, জপমানঃ শতসংখ্যয়া "সংখ্যানাদেশে শত"মিতি স্মৃতেঃ। কৃষ্ণায়সং কৃষ্ণবর্ণলৌহম্, বিবৃতং প্রকাশ্যম্ ॥৬॥

---

ব্রাহ্মণগণের হব্য কব্য গ্রহণে এবং নানাবিধ ভোজ্যবস্তু প্রতিগ্রহে বিশেষভাবে যে যে প্রায়শ্চিত্ত কর্ত্তব্য, তাহা আপনি আমার নিকট বলুন' ॥২॥

ভীষ্ম বলিলেন—'রাজা! প্রতিগ্রহে বিশেষতঃ ভোজ্যগ্রহণে যে প্রায়শ্চিত্ত দ্বারা মহাত্মা ব্রাহ্মণগণের পাপ হইতে মুক্তি হয়; তাহা আমি তোমার নিকট বলিতেছি ॥৩॥

যুধিষ্ঠির! ঘৃত প্রতিগ্রহ করিলে ব্রাহ্মণ গায়ত্রী মন্ত্রদ্বারা অগ্নিতে সমিধ আহুতি দিবেন এবং তিলপ্রতিগ্রহেও তাঁহার উক্ত প্রায়শ্চিত্তের সমান প্রায়শ্চিত্তই করিতে হইবে ॥৪॥

মাংস, মধু ও লবণ প্রতিগ্রহ করিলে ব্রাহ্মণ অপর সূর্য্যোদয় পর্য্যন্ত উপবাসী থাকিয়া পবিত্র হইবেন ॥৫॥

ব্রাহ্মণ স্বর্ণ প্রতিগ্রহ করিয়া শতসংখ্যক গায়ত্রী জপ এবং প্রকাশ্য স্থানে কৃষ্ণবর্ণ লৌহ ধারণ করিয়া পাপ হইতে মুক্ত হন ॥৬॥

এবং প্রতিগৃহীতেঽথ ধনে বস্ত্রে তথা স্ত্রিয়াম্ ।
এবমেব নরশ্রেষ্ঠ ! সুবর্ণস্য প্রতিগ্রহে ॥৭॥
অন্নপ্রতিগ্রহে চৈব পায়সেক্ষুরসে তথা ।
ইক্ষুতৈলপবিত্রাণাং ত্রিসন্ধ্যেঽপ্সু নিমজ্জনম্ ॥৮॥
ব্রীহৌ পুষ্পে ফলে চৈব জলে পিষ্টময়ে তথা ।
যাবকে দধিদুগ্ধে চ সাবিত্রীং শতশোঽন্বিতাম্ ॥৯॥
উপানহৌ চ ছত্রঞ্চ প্রতিগৃহ্যৌর্দ্ধদেহিকম্ ।
জপেচ্ছতং সমাযুক্তস্তেন মুচ্যেত পাপ্মনা ॥১০॥
ক্ষেত্রপ্রতিগ্রহে চৈব গ্রহসূতকয়োস্তথা ।
ত্রীণি রাত্রাণ্যুপোষিত্বা তেন পাপাদ্বিমুচ্যতে ॥১১॥

---

ভারতকৌমুদী

এবমিতি। স্ত্রিয়াং স্ত্রীণাং সকাশাৎ। সুবর্ণস্য প্রতিগ্রহে যথা প্রায়শ্চিত্তম্, এবমেব তথৈব প্রায়চিত্তমিত্যর্থঃ ॥৭॥

অন্নেতি। পবিত্রং পবিত্রনির্ম্মাণোপযোগি কুশঃ। ত্রিসন্ধ্যে কালে ॥৮॥

ব্রীহাবিতি। পিষ্টময়ে পিষ্টকে, যাবকে যবনির্ম্মিতবস্তুনি, সাবিত্রীং গায়ত্রীম্, শতশোঽন্বিতাং শতসংখ্যাং জপেদিতি শেষঃ ॥৯॥

উপেতি। উপানহৌ চর্ম্মপাদুকাযুগলম্। ঔর্দ্ধদেহিকং মধুবস্ত্রাদি। শতং গায়ত্র্যা এব "মন্ত্রাণাদেশে গায়ত্রী" ইতি স্মৃতেঃ ॥১০॥

ক্ষেত্রেতি। ক্ষেত্রস্য সশস্যায়া ভূমেঃ প্রতিগ্রহে, গ্রহশ্চন্দ্রসূর্য্যগ্রহণম্, সূতকমশৌচঞ্চ তয়োঃ। রাত্রাণীতি ক্লীবত্বম্ উপোষিত্বেতি যবভাবশ্চার্ষঃ ॥১১॥

ভারতভাবদীপঃ

উক্ত ইতি ॥১—৩॥ সাবিত্রীসমিদাহুতিরিতি সর্ব্বত্র সম্বধ্যতে ॥৪॥ আদিত্যোদয়নং তৎপর্য্যন্তং স্থিত্বা ॥৫॥ বিবৃতং লোকপ্রত্যক্ষং ধারয়ন্ ॥৬—১০॥ গ্রহসূতকয়োঃ কারাগারাস্থা-

---

নরশ্রেষ্ঠ! স্ত্রীলোকের নিকট হইতে ধন ও বস্ত্র প্রতিগ্রহ করিয়া ব্রাহ্মণ স্বর্ণ প্রতিগ্রহের প্রায়শ্চিত্তের ন্যায় প্রায়শ্চিত্ত করিবেন ॥৭॥

অন্ন, পায়স, ইক্ষুরস, ইক্ষু, তৈল ও কুশ প্রতিগ্রহ করিয়া ব্রাহ্মণ তিনবেলা জলে নিমগ্ন হইবেন ॥৮॥

ধান্য, পুষ্প, ফল, জল, পিষ্টক, যাবক, দধি ও দুগ্ধ গ্রহণ করিয়া ব্রাহ্মণ শতসংখ্যক গায়ত্রী জপ করিবেন ॥৯॥

চর্ম্মপাদুকা, ছত্র ও শ্রাদ্ধোপযোগী দ্রব্য প্রতিগ্রহ করিয়া ব্রাহ্মণ একাগ্রচিত্ত হইয়া একশতবার গায়ত্রী জপ করিবেন; তাহাতে সেই পাপ হইতে মুক্ত হইবেন ॥১০॥

কৃষ্ণপক্ষে তু যঃ শ্রাদ্ধং পিতৃণামশ্নুতে দ্বিজঃ।
অন্নমেতদহোরাত্রাৎ পূতো ভবতি ব্রাহ্মণঃ ॥১২॥
ন চ সন্ধ্যামুপাসীত ন চ জাপ্যং প্রবর্ত্তয়েৎ।
ন সঙ্কিরেত্তদন্নঞ্চ ততঃ পূয়েত ব্রাহ্মণঃ ॥১৩॥
ইত্যর্থমপরাহ্ণে তু পিতৃণাং শ্রাদ্ধমুচ্যতে।
যথোক্তানাং যদশ্নীয়ুর্ব্রাহ্মণাঃ পূর্ব্বকেতিতাঃ ॥১৪॥
মৃতকস্য তৃতীয়াহে ব্রাহ্মণো যোঽন্নমশ্নুতে।
স ত্রিবেলং সমুন্মজ্য দ্বাদশাহেন শুধ্যতে ॥১৫॥

---

ভারতকৌমুদী

কৃষ্ণেতি। শ্রাদ্ধস্তেদমিতি শ্রাদ্ধমন্নম্। এতচ্চ প্রেতশ্রাদ্ধপরম্, পিতৃপদঞ্চ মৃতপরমিতি বোধ্যম্। অহোরাত্রাদহোরাত্রোপবাসাৎ ॥১২॥

নেতি। ব্রাহ্মণঃ অন্যস্যাশৌচিনো ব্রাহ্মণস্যান্নং ভুক্ত্বা সন্ধ্যাং নোপাসীত, মন্ত্রান্তরাণাং জাপ্যং জপঞ্চ ন প্রবর্ত্তয়েৎ ন কুর্য্যাৎ, ব্রাহ্মণাদীনামশৌচে "যঃ সকৃদন্নমশ্নাতি তস্য তাবদেবা-শৌচং যাবত্তেষা"মিতি বিষ্ণুবচনেনাশৌচাগমাৎ। তেন চ তদন্নং ন সঙ্কিরেৎ গলাদধস্তান্ন নিক্ষিপেন্ন ভুঞ্জীতেত্যর্থঃ, ততশ্চ স ব্রাহ্মণঃ পূয়েত পবিত্র এব তিষ্ঠেৎ ॥১৩॥

ইতীতি। পূর্ব্বং কেতিতা নিমন্ত্রিতাঃ ॥১৪॥

মৃতকস্যেতি। ত্রিবেলং ত্রিসন্ধ্যাম্, সমুন্মজ্য স্নাত্বা ॥১৫॥

ভারতভাবদীপঃ

শৌচবতোঃ ॥১১—১২॥ ন চ সন্ধ্যামুপাসীতেত্যস্মাত ইতি শেষঃ। ন সঙ্কিরেদিতি পুনর্ভোজনং ন কুর্য্যাদিত্যর্থঃ ॥১৩॥ অশ্নীয়ুরিত্যর্থমিতি সম্বন্ধেঽপরাহ্ণে ক্ষুদ্বোধাৎ সম্যগন্নমশ্নন্তীত্যর্থঃ;

---

সশস্য ভূমি গ্রহণ করিলে কিংবা চন্দ্রগ্রহণ বা সূর্য্যগ্রহণকালীন কিছু গ্রহণ করিলে অথবা অশৌচের মধ্যে প্রতিগ্রহ করিলে, ব্রাহ্মণ ত্রিরাত্র উপবাস করিয়া সেই পাপ হইতে মুক্ত হন ॥১১॥

যে ব্রাহ্মণ কৃষ্ণপক্ষে প্রেতশ্রাদ্ধের অন্ন ভোজন করেন, তিনি অহোরাত্র উপবাস করিয়া শুদ্ধ হন ॥১২॥

ব্রাহ্মণ অন্য অশৌচী ব্রাহ্মণের অন্ন ভোজন করিয়া সন্ধ্যোপাসনা করিবেন না কিংবা অন্য জপও করিবেন না; অতএব তিনি অশৌচীর অন্ন ভোজনই করিবেন না; তাহা হইলে পবিত্রই থাকিতে পারিবেন ॥১৩॥

এই জন্যই অপরাহ্ণে পিতৃশ্রাদ্ধ বলা হইয়াছে, যে হেতু পূর্ব্বনিমন্ত্রিত ব্রাহ্মণেরা শুদ্ধ ব্যক্তিগণের অন্ন ভোজন করিতে পারেন ॥১৪॥

যে ব্রাহ্মণ, মৃত ব্যক্তির তৃতীয় দিনে তাহার পুত্রাদির অন্ন ভোজন করেন, তিনি তিনবেলা স্নান করিয়া বারদিনে শুদ্ধ হন ॥১৫॥

দ্বাদশাহে ব্যতীতে তু কৃতশৌচো বিশেষতঃ।
ব্রাহ্মণেভ্যো হবির্দত্ত্বা মুচ্যতে তেন পাপ্মনা ॥১৬॥
মৃতস্য দশরাত্রেণ প্রায়শ্চিত্তানি দাপয়েৎ।
সাবিত্রীং রৈবতীমিষ্টিং কূষ্মাণ্ডমঘমর্ষণম্ ॥১৭॥
মৃতকস্য ত্রিরাত্রে যঃ সমুদ্দিষ্টে সমশ্নুতে।
সপ্তত্রিষবণং স্নাত্বা পূতো ভবতি ব্রাহ্মণঃ।
সিদ্ধিমাপ্নোতি বিপুলামাপদঞ্চৈব নাপ্নুয়াৎ ॥১৮॥
যস্তু শূদ্রৈঃ সমশ্নীয়াদ্‌ব্রাহ্মণোঽপ্যেকভোজনে।
অশৌচং বিধিবত্তস্য শৌচমত্র বিধীয়তে ॥১৯॥

ভারতকৌমুদী

দ্বাদশেতি। বিশেষত: কৃতশৌচঃ কৃতসশিরস্কমজ্জনঃ ॥১৬॥

মৃতস্যেতি। দশরাত্রেণ পূর্ণাশৌচমধ্যে ইত্যর্থঃ, দাপয়েৎ কুর্য্যাৎ। তানি প্রায়শ্চিত্তান্যাহ সাবিত্রীমিতি। সাবিত্রীং শতসংখ্যয়া গায়ত্রীং জপেৎ, রৈবতীমিষ্টিং মহাব্যাহৃতিহোমরূপং যাগং কুর্য্যাৎ, কূষ্মাণ্ডং নাম অঘমর্ষণম্ "ঋতঞ্চ সত্যঞ্চাবিধ্যাৎ" ইত্যাদিমন্ত্রঞ্চ পঠেৎ ॥১৭॥

মৃতকস্যেতি। ত্রিরাত্রে অশৌচজনিতাঙ্গাস্পৃশ্যত্বকালমধ্যে, সমুদ্দিষ্টে ধর্ম্মশাস্ত্রোক্তে। সপ্তসু দিনেষু ত্রিষবণং ত্রিবেলম্। ষট্‌পাদোঽয়ং শ্লোকঃ ॥১৮॥

য ইতি। একভোজনে একপঙ্‌ক্তৌ। তস্যাশৌচং ভবতি অত্র বিধিবৎ শৌচং বিধীয়তে। তত্তু পরস্তাদ্‌বক্ষ্যতি ॥১৯॥

ভারতভাবদীপঃ

কেতিতা নিমন্ত্রিতাঃ ॥১৪—১৫॥ হবিরন্নম্ ॥১৬॥ দশরাত্রে দশরাত্রাবধি মৃতস্যান্নতঃ এবমেব প্রায়শ্চিত্তানীত্যর্থঃ। সাবিত্রীং জপন্, রৈবতীমিতি রৈবতং সাম। ইষ্টিং পবিত্রেষ্টিম্। "কূষ্মাণ্ডং যদ্দেবা দেবহেড়ন"মিত্যনুবাকপঞ্চকম্। অঘমর্ষণং জলে মজ্জংশ্চ দশপ্রণবসংযুক্ত-

সেই দ্বাদশদিন অতীত হইলে, মস্তকের সহিত জলে নিমগ্ন হইয়া, ব্রাহ্মণগণকে ঘৃত দান করিয়া, ব্রাহ্মণ সেই পাপ হইতে মুক্ত হন ॥১৬॥

ব্রাহ্মণ অন্যের পূর্ণ মরণাশৌচের মধ্যে তাহার অন্ন ভোজন করিয়া প্রায়শ্চিত্ত করিবেন অর্থাৎ শতসংখ্যক গায়ত্রী জপ, মহাব্যাহৃতি হোম এবং কূষ্মাণ্ডনামক "ঋতঞ্চ সত্যঞ্চাবিধ্যাৎ" ইত্যাদি অঘমর্ষণ মন্ত্র জপ করিবেন ॥১৭॥

যে ব্রাহ্মণ অন্যের মরণাশৌচের ধর্ম্মশাস্ত্রোক্ত অঙ্গাস্পৃশ্যত্ব কালের মধ্যে তাহার অন্ন ভোজন করেন, তিনি সাতদিন যাবৎ তিনবেলা স্নান করিয়া পবিত্র হন, সিদ্ধিলাভ করেন এবং গুরুতর আপদ্ ভোগ করেন না ॥১৮॥

যে ব্রাহ্মণ শূদ্রের সহিত একপঙ্‌ক্তিতে অন্ন ভোজন করেন; তাঁহার

(১৮) স চ ত্রিষবণং স্নাত্বা—পি। (১৯) একভাজনে—পি।

যস্তু বৈশ্যৈঃ সহাশ্নীয়াদ্‌ব্রাহ্মণোঽথৈকভোজনে।
স বৈ ত্রিরাত্রং ভিক্ষিত্বা মুচ্যতে তেন কর্ম্মণা ॥২০॥
ক্ষত্রিয়ৈঃ সহ যোঽশ্নীয়াদ্‌ব্রাহ্মণোঽথৈকভোজনে।
আপ্লুতঃ সহ বাসোভিস্তেন মুচ্যেত পাপ্মনা ॥২১॥
শূদ্রস্য তু কুলং হন্তি বৈশ্যস্য পশুবান্ধবান্।
ক্ষত্রিয়স্য শ্রিয়ং হন্তি ব্রাহ্মণস্য সুবর্চ্চসম্ ॥২২॥
প্রায়শ্চিত্তঞ্চ শান্তিঞ্চ জুহুয়াত্তেন মুচ্যতে।
সাবিত্রীং রৈবতীমিষ্টিং কুশ্মাণ্ডমঘমর্ষণম্ ॥২৩॥

ভারতকৌমুদী

য ইতি। ভিক্ষিত্বা ভিক্ষালব্ধমন্নমাত্রং ভুক্ত্বা ॥২০॥

ক্ষত্রিয়ৈরিতি। আপ্লুতঃ স্নাতঃ, বাসোভিঃ পরিহিতোত্তরীয়মার্জ্জনবস্ত্রৈঃ ॥২১॥

শূদ্রস্যেতি। হন্তি তদেকপঙ্‌ক্তিভোজনমিতি শেষঃ। সুবর্চ্চসং ব্রাহ্মণ্যতেজঃ ॥২২॥

প্রায় ইতি। অত্র যথাসংখ্যেনান্বয়ঃ। তথা চ শূদ্রস্যৈকপঙ্‌ক্তিভোজনে ব্রাহ্মণঃ সাবিত্রীং শতসংখ্যকগায়ত্রীজপরূপং প্রায়শ্চিত্তং কুর্য্যাৎ, বৈশ্যস্যৈকপঙ্‌ক্তিভোজনে রৈবতীমিষ্টিং মহাব্যাহৃতিহোমরূপং শান্তিং বিদধ্যাৎ, ক্ষত্রিয়স্যৈকপঙ্‌ক্তিভোজনে কুশ্মাণ্ডং নাম অঘমর্ষণং "ঋতঞ্চ সত্যঞ্চাভিধ্যাৎ" ইত্যাদিমন্ত্রং জুহুয়াৎ পঠেৎ ॥২৩॥

ভারতভাবদীপঃ

গায়ত্র্যাঃ ঋতং চেতি ত্র্যচস্য বা ত্রির্জপঃ; প্রায়শ্চিত্তানীতি বহুবচনাৎ সর্ব্বেষাং সমুচ্চয়ঃ ॥১৭-১৯॥ অশৌচং প্রায়শ্চিত্তাভাব এব ॥২০—২১॥ বিরজা দূর্ব্বা, "রাত্রির্হরিদ্রে"তি বিশ্বঃ ॥২২—২৪॥

ইতি শ্রীমহাভারতে অনুশাসনপর্ব্বণি দানধর্ম্মে নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে চতুর্দ্দশাধিকশততমোঽধ্যায়ঃ ॥১১৪॥

অশৌচ হয়; সুতরাং তাহাতে তাঁহার যথাবিধানে শৌচ বিহিত হইয়াছে (সেই শৌচ পরে বলা হইতেছে) ॥১৯॥

যে ব্রাহ্মণ বৈশ্যের সহিত একপঙ্‌ক্তিতে ভোজন করেন, তিনি তিন দিন ভিক্ষালব্ধ অন্নমাত্র ভোজন করিয়া সেই পাপ হইতে মুক্ত হন ॥২০॥

যে ব্রাহ্মণ ক্ষত্রিয়ের সহিত একপঙ্‌ক্তিতে অন্ন ভোজন করেন, তিনি বস্ত্রের সহিত স্নান করিয়া সেই পাপ হইতে মুক্ত হন ॥২১॥

উক্তরূপ একপঙ্‌ক্তি ভোজন শূদ্রের বংশ, বৈশ্যের পশু ও বান্ধব, ক্ষত্রিয়ের সম্পদ্ এবং ব্রাহ্মণের ব্রাহ্মণ্যতেজ নষ্ট করে ॥২২॥

ব্রাহ্মণ, শূদ্রের সহিত একপঙ্‌ক্তি ভোজন করিলে শতসংখ্যক গায়ত্রী জপ-রূপ প্রায়শ্চিত্ত করিবেন, বৈশ্যের সহিত একপঙ্‌ক্তি ভোজন করিলে মহাব্যাহৃতি

(২০) একভাজনে—পি, স বৈ ত্রিরাত্রং দীক্ষিত্বা—বঙ্গ বর্দ্ধ।

তথোচ্ছিষ্টমথান্যোন্যং সম্প্রাশেন্নাত্র সংশয়ঃ।
রোচনা বিরজা রাত্রির্মঙ্গলালম্ভনানি চ ॥২৪॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যামনুশাসনপর্ব্বণি দানধর্ম্মে প্রায়শ্চিত্তকথনে চতুর্দ্দশাধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥ *

—ঃ*ঃ—

## পঞ্চদশাধিকশততমোঽধ্যায়ঃ।

—ঃ*ঃ—

যুধিষ্ঠির উবাচ।

দানেন বর্ত্ততেত্যাহ তপসা চৈব ভারত!।
তদেতন্মে মনোদুঃখং ব্যপোহ ত্বং পিতামহ!।
কিংস্বিৎ পৃথিব্যং হ্যেতন্মে ভবান্ শংসিতুমর্হতি ॥১॥

ভারতকৌমুদী

তথেতি। তথা ব্রাহ্মণঃ অন্যোন্যং পরস্পরমুচ্ছিষ্টং চেৎ সম্প্রাশেদ্ভুঞ্জীত; তদা রোচনা গোরোচনা, বিরজা দূর্বা, রাত্রির্হরিদ্রা চ সংস্পৃশ্যেতি শেষঃ। চন্দনাদীনি যানি মঙ্গলানি দ্রব্যাণি তেষামালম্ভনানি স্পর্শান্ কৃত্বা তেন পাপ্মনা মুচ্যত ইত্যনুবৃত্তিঃ। অত্র সংশয়ো নাস্তি ॥২৪॥

ইতি মহামহোপাধ্যায় ভারতাচার্য্য-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্য-বিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়ামনুশাসন-পর্ব্বণি দানধর্ম্মে চতুর্দ্দশাধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥

—ঃ*ঃ—

দানেনেতি। হে ভারত! পিতামহ! দানেন তপসা চ, বর্ত্ততে মানুষঃ স্বর্গে গত্বা তিষ্ঠতি ইত্যাহ মুনিগণ ইতি শেষঃ। ঈদৃশঃ সন্ধিরার্ষঃ। ত্বং মে সংশয়বশাৎ তদেতন্মনোদুঃখং ব্যপোহ নাশয়। পৃথিব্যাং কিংস্বিৎ দানতপসোর্মধ্যে কতরৎ প্রধানম্ এতদ্ভবান্ মে শংসিতুং বক্তুমর্হতি। ষট্পাদোঽয়ং শ্লোকঃ ॥১॥

হোমরূপ শান্তি করিবেন এবং ক্ষত্রিয়ের সহিত একপঙ্‌ক্তিতে ভোজন করিলে কুষ্মাণ্ডনামক "ঋতঞ্চ সত্যঞ্চাভিধ্যাৎ" ইত্যাদি অঘমর্ষণ মন্ত্র জপ করিবেন ॥২৩॥

আর দুই ব্রাহ্মণ যদি পরস্পরের উচ্ছিষ্ট ভোজন করেন, তাহা হইলে তাঁহারা গোরোচনা, দূর্ব্বা ও হরিদ্রা এবং চন্দনাদি অন্য মাঙ্গলিক দ্রব্য স্পর্শ করিয়া সেই পাপ হইতে মুক্ত হন; এবিষয়ে কোন সন্দেহ নাই' ॥২৪॥

* '…ষট্‌ত্রিংশদধিকশততমোঽধ্যায়ঃ'—বঙ্গ বর্দ্ধ, '…একোনত্রিংশততমোঽধ্যায়ঃ'—নি।

ভীষ্ম উবাচ।

শৃণু যৈর্ধর্ম্মনিরতৈস্তপসা ভাবিতাত্মভিঃ।
লোকা হ্যসংশয়ং প্রাপ্তা দানপুণ্যবতৈর্নৃপৈঃ ॥২॥
সৎকৃতশ্চ তথাত্রেয়ঃ শিষ্যেভ্যো ব্রহ্ম নির্গুণম্।
উপদিশ্য তদা রাজন্! গতো লোকাননুত্তমান্ ॥৩॥
শিবিরৌশীনরঃ প্রাণান্ প্রিয়স্য তনয়স্য চ।
ব্রাহ্মণার্থমুপাকৃত্য নাকপৃষ্ঠমিতো গতঃ ॥৪॥
প্রতর্দ্দনঃ কাশিপতিঃ প্রদায় তনয়ং স্বকম্।
ব্রাহ্মণায়াতুলাং কীর্ত্তিমিহ চামুত্র চাশ্নুতে ॥৫॥
রন্তিদেবশ্চ সাঙ্কৃত্যো বসিষ্ঠায় মহাত্মনে।
অর্ঘ্যং প্রদায় বিধিবল্লেভে লোকাননুত্তমান্ ॥৬॥

---

ভারতকৌমুদী

শৃণ্বিতি। ভাবিতাত্মভিঃ শোধিতচিত্তৈঃ। লোকাঃ স্বর্গাঃ ॥২॥

সদিতি। সৎকৃতঃ সম্পূজিতঃ, আত্রেয়ো মুনিঃ। অত্রোপদেশদানেনৈব স্বর্গগমনমিতি ভাবঃ ॥৩॥

শিবিরিতি। ঔশীনর উশীনরপুত্রঃ। উপাকৃত্য বিনাশ্য ॥৪॥

প্রতর্দ্দন ইতি। ইহ লোকে, অমুত্র পরলোকে চ ॥৫॥

রন্তীতি। সঙ্কৃতস্য তদাখ্যস্য রাজ্ঞঃ অপত্যমিতি সাঙ্কৃত্যঃ ॥৬॥

---

যুধিষ্ঠির বলিলেন—'ভরতনন্দন পিতামহ! মুনিরা বলেন, মানুষ দান ও তপস্যাদ্বারা স্বর্গে যাইয়া থাকে ; এই সম্বন্ধে সংশয়বশতঃ আমার মনে যে কষ্ট হইতেছে ; তাহা আপনি দূর করুন। পৃথিবীতে দান ও তপস্যার মধ্যে কোন্টী প্রধান ইহা আপনি আমার নিকট বলুন' ॥১॥

ভীষ্ম বলিলেন—'ধর্ম্মানুষ্ঠানে ব্যাপৃত, তপস্যার গুণে শোধিতচিত্ত ও দান-ধর্ম্মে নিরত যে সকল রাজা নিঃসংশয়ে স্বর্গ লাভ করিয়াছেন ; তাঁহাদের নাম তুমি শ্রবণ কর ॥২॥

রাজা! শিষ্যেরা বিশেষ সম্মান করিলে, তখন আত্রেয়মুনি সেই শিষ্যগণকে নির্গুণ ব্রহ্মের উপদেশ দান করিয়া সর্ব্বোত্তম স্বর্গসকল লাভ করিয়াছেন ॥৩॥

উশীনরপুত্র শিবিরাজা ব্রাহ্মণের নিমিত্ত প্রিয় পুত্রের প্রাণ নাশ করিয়া এই মর্ত্ত্যলোক হইতে স্বর্গলোকে গিয়াছেন ॥৪॥

কাশিরাজ প্রতর্দ্দন, ব্রাহ্মণকে নিজের পুত্র দান করিয়া ইহলোকে ও পরলোকে অতুলনীয় কীর্ত্তি লাভ করিয়াছেন ॥৫॥

দিব্যং শতশলাকঞ্চ যজ্ঞার্থং কাঞ্চনং শুভম্।
ছত্রং দেবাবৃধো দত্ত্বা ব্রাহ্মণায়াস্থিতো দিবম্ ॥৭॥
ভগবানম্বরীষশ্চ ব্রাহ্মণায়ামিতৌজসে।
প্রদায় সকলং রাষ্ট্রং সুরলোকমবাপ্তবান্ ॥৮॥
সাবিত্রঃ কুণ্ডলং দিব্যং যানঞ্চ জনমেজয়ঃ।
ব্রাহ্মণায় চ গা দত্ত্বা গতো লোকাননুত্তমান্ ॥৯॥
বৃষাদর্ভিশ্চ রাজর্ষী রত্নানি বিবিধানি চ।
রম্যাংশ্চাবসথান্ দত্ত্বা দ্বিজেভ্যো দিবমাগতঃ ॥১০॥
নিমী রাষ্ট্রঞ্চ বৈদর্ভিঃ কন্যাং দত্ত্বা মহাত্মনে।
অগস্ত্যায় গতঃ স্বর্গং সপুত্রপশুবান্ধবঃ ॥১১॥

ভারতকৌমুদী

দিব্যমিতি। দেবাবৃধো নাম রাজা, আস্থিতঃ আশ্রিতঃ ॥৭॥
ভগবানিতি। ভগবান্ লক্ষ্মীবান্। রাষ্ট্রং রাজ্যম্ ॥৮॥
সাবিত্র ইতি। সবিতুরপত্যং সাবিত্রঃ সূর্য্যবংশীয়ঃ ॥৯॥
বৃষেতি। বৃষদর্ভস্যাপত্যমিতি বৃষাদর্ভিঃ। আবসথান্ গৃহান্ ॥১০॥
নিমিরিতি। বিদর্ভস্যাপত্যমিতি বৈদর্ভিঃ, নিমির্নাম রাজা ॥১১॥

ভারতভাবদীপঃ

দানতপসোর্মধ্যে পৃথিব্যাং কিং শ্রেষ্ঠমিতি পৃচ্ছতি—দানেনেতি সার্দ্ধেন। বর্ত্ততে স্বর্গে ইতি শেষঃ। সন্ধিরার্ষঃ ॥১॥ তয়োর্দ্দানমেব প্রশংসতি—শৃণ্বিত্যাদিনা ॥২—৮॥ সাবিত্রঃ

সঙ্কৃতের পুত্র রন্তিদেব, মহাত্মা বসিষ্ঠকে যথাবিধানে অর্ঘ্য দান করিয়া সর্ব্বোত্তম স্বর্গ সকল লাভ করিয়াছেন ॥৬॥

দেবাবৃধ রাজা, যজ্ঞের নিমিত্ত কোন ব্রাহ্মণকে শতশলকাযুক্ত স্বর্ণময় শুভসূচক ও অলৌকিক ছত্র দান করিয়া স্বর্গে গিয়াছেন ॥৭॥

অসাধারণসম্পত্তিশালী রাজা অম্বরীষ, অমিততেজা কোন ব্রাহ্মণকে সমগ্র রাজ্য দান করিয়া দেবলোক প্রাপ্ত হইয়াছেন ॥৮॥

সূর্য্যবংশীয় রাজা জনমেজয়, কোন ব্রাহ্মণকে দিব্য কুণ্ডল, যান ও গো দান করিয়া উত্তম স্বর্গ সকল লাভ করিয়াছেন ॥৯॥

রাজর্ষি বৃষাদর্ভি ব্রাহ্মণগণকে নানাবিধ রত্ন এবং বহুতর মনোহর গৃহ দান করিয়া স্বর্গে গিয়াছেন ॥১০॥

(৯) সাবিত্র্যাং কুণ্ডলং দিব্যম্ ..পি। (১০) দিবমাগবৎ—পি।

জামদগ্ন্যশ্চ বিপ্রায় ভূমিং দত্ত্বা মহাযশাঃ।
রামোঽক্ষয়াংস্তথা লোকান্ জগাম মনসোঽধিকান্ ॥১২॥
অবর্ষতি চ পর্জ্জন্যে সর্বভূতানি দেবরাট্।
বসিষ্ঠো জীবয়ামাস যেন যাতোঽক্ষয়াং গতিম্ ॥১৩॥
রামো দাশরথিশ্চৈব হুত্বা যজ্ঞেষু বৈ বসু।
স গতো হ্যক্ষয়ান্ লোকান্ যস্য লোকে মহদ্‌যশঃ ॥১৪॥
কক্ষসেনশ্চ রাজর্ষির্ব্বসিষ্ঠায় মহাত্মনে।
ন্যাসং যথাবৎ সংন্যস্য জগাম সুমহাযশঃ ॥১৫॥
করন্ধমস্য পৌত্রস্তু মরুত্তোঽবিক্ষিতঃ সুতঃ।
কন্যামাঙ্গিরসে দত্ত্বা দিবমাশু জগাম সঃ ॥১৬॥

ভারতকৌমুদী

জামেতি। বিপ্রায় কশ্যপায়। মনসো মনোঽভিলাষাদপি ॥১২॥

অবর্ষতীতি। পর্জ্জন্যে মেঘে, দেবরাট্ ভূদেবরাজো ব্রাহ্মণশ্রেষ্ঠ ইত্যর্থঃ ॥১৩॥

রাম ইতি। হুত্বা দত্ত্বা, বসু ধনম্ ॥১৪॥

কক্ষেতি। ন্যাসং নিক্ষিপ্তধনমিব পরং স্বর্গে প্রাপ্যত্বাদিত্যাশয়ঃ; সংন্যস্য স্থাপয়িত্বা প্রদায় চ ॥১৫॥

করেতি। মরুত্তো নাম রাজা। আঙ্গিরসে ভরদ্বাজে ॥১৬॥

বিদর্ভরাজপুত্র নিমি, মহাত্মা অগস্ত্যকে রাজ্য ও কন্যা দান করিয়া পুত্র, পশু ও বান্ধবগণের সহিত স্বর্গে গিয়াছেন ॥১১॥

জমদগ্নিনন্দন, মহাযশা রাম কশ্যপকে পৃথিবী দান করিয়া অভীষ্টেরও অতিরিক্ত স্বর্গসকল লাভ করিয়াছেন ॥১২॥

একদা মেঘ বর্ষা না করিলে, সমস্ত প্রাণী মৃতপ্রায় হইয়াছিল; তখন ব্রাহ্মণশ্রেষ্ঠ বসিষ্ঠ তাঁহাদের জীবন দান করিয়াছিলেন—যাহার ফলে তিনি অক্ষয় গতি লাভ করিয়াছেন ॥১৩॥

জগতে যাঁহার যশ বিস্তৃত রহিয়াছে, সেই দশরথনন্দন রাম যজ্ঞে ধন দান করিয়া অক্ষয় স্বর্গসকল লাভ করিয়াছেন ॥১৪॥

রাজর্ষি কক্ষসেন মহাত্মা বসিষ্ঠের যথাবিধানে গচ্ছিত ধনের ন্যায় প্রচুর ধন দান করিয়া অতিবিশাল যশ লাভ করিয়া গিয়াছেন ॥১৫॥

করন্ধমের পৌত্র ও অবিক্ষিতের পুত্র মরুত্তরাজা ভরদ্বাজকে কন্যা দান করিয়া সত্বরই স্বর্গে গমন করিয়াছিলেন ॥১৬॥

(১৫) বসুসেনশ্চ রাজার্ষিঃ—পি, জগাম সুমহাযশাঃ—বঙ্গ বর্দ্ধ।

ব্রহ্মদত্তশ্চ পাঞ্চাল্যো রাজা ধর্ম্মভৃতাং বরঃ।
নিধিং শঙ্খমনুজ্ঞাপ্য জগাম পরমাং গতিম্ ॥১৭॥
রাজা মিত্রসহশ্চৈব বসিষ্ঠায় মহাত্মনে।
মদয়ন্তীং প্রিয়াং ভার্য্যাং দত্ত্বা চ ত্রিদিবং গতঃ ॥১৮॥
মনোঃ পুত্রশ্চ সুদ্যুম্নো লিখিতায় মহাত্মনে।
দণ্ডমুদ্ধৃত্য ধর্ম্মেণ গতো লোকাননুত্তমান্ ॥১৯॥
সহস্রচিত্যো রাজর্ষিঃ প্রাণানিষ্টান্মহাযশাঃ।
ব্রাহ্মণার্থে পরিত্যজ্য গতো লোকাননুত্তমান্ ॥২০॥
সর্ব্বকামৈশ্চ সম্পূর্ণং দত্ত্বা বেশ্ম হিরণ্ময়ম্।
মৌদ্গল্যায় গতঃ স্বর্গং শতদ্যুম্নো মহীপতিঃ ॥২১॥

### ভারতকৌমুদী

ব্রহ্মেতি। পাঞ্চাল্যঃ পঞ্চালরাজঃ। শঙ্খং নাম, অনুজ্ঞাপ্য দানায় ॥১৭॥
রাজেতি। মদয়ন্তীং নাম, ভার্য্যাং বসিষ্ঠস্যৈব জায়াম্ ॥১৮॥
মনোরিতি। লিখিতায় তদাখ্যায় মুনয়ে। উদ্ধৃত্য অনুজ্ঞাপ্য ॥১৯॥
সহস্রেতি। ন বিদ্যতে উত্তমো যেভ্যস্তান্, লোকান্ স্বর্গান্ ॥২০॥
সর্ব্বেতি। সর্ব্বকামৈঃ পর্য্যঙ্কাদিসকলাভীষ্টদ্রব্যৈঃ, বেশ্ম গৃহম্, হিরণ্ময়ং স্বর্ণময়ম্ ॥২১॥

### ভারতভাবদীপঃ

কর্ণঃ ॥৯—১১॥ মনসো মনঃসঙ্কল্পাদপ্যধিকান্ ॥১২॥ দেবরাট্ ভূদেবরাড্ বসিষ্ঠঃ ॥১৩—১৪॥ ন্যাসং দানরূপেণ স্থাপনম্ ॥১৫—১৬॥ অনুজ্ঞাপ্য দত্ত্বা ॥১৭—১৮॥ দণ্ডং চৌরযোগ্যং হস্তচ্ছেদরূপম্ ॥১৯—৩২।

ইতি শ্রীমহাভারতে অনুশাসনপর্ব্বণি দানধর্ম্মে নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে পঞ্চদশাধিকশততমোঽধ্যায়ঃ ॥১১৫॥

ধার্ম্মিকশ্রেষ্ঠ পাঞ্চালদেশের রাজা ব্রহ্মদত্ত কোন ব্রাহ্মণকে শঙ্খনামে একটি নিধিদানের অনুমতি দিয়া পরম গতি লাভ করিয়াছিলেন ॥১৭॥

মিত্রসহ রাজা মহাত্মা বসিষ্ঠকে মদয়ন্তীনাম্নী প্রিয়তমা ভার্য্যা দান করিয়া স্বর্গে গিয়াছিলেন ॥১৮॥

মনুর পুত্র সুদ্যুম্নরাজা মহাত্মা লিখিতমুনিকে ধর্ম্মানুসারে চৌর্য্যের দণ্ড দান করিয়া সর্ব্বোত্তম স্বর্গসকল লাভ করিয়াছিলেন ॥১৯॥

মহাযশা রাজর্ষি সহস্রচিত্য ব্রাহ্মণের জন্য প্রিয় প্রাণ পরিত্যাগ করিয়া অত্যুত্তম স্বর্গসমূহ প্রাপ্ত হইয়াছিলেন ॥২০॥

শতদ্যুম্নরাজা মৌদ্গল্যমুনিকে পর্য্যঙ্কপ্রভৃতি সমস্ত অভীষ্ট দ্রব্যপূর্ণ স্বর্ণময় গৃহ দান করিয়া স্বর্গে গিয়াছেন ॥২১॥

ভক্ষ্যভোজ্যস্য চ কৃতান্ রাশয়ঃ পর্ব্বতোপমান্।
শাণ্ডিল্যায় পুরা দত্ত্বা সুমন্যুর্দিবমাস্থিতঃ ॥২২॥
নাম্না চ দ্যুতিমান্নাম শাল্বরাজো মহাদ্যুতিঃ।
দত্ত্বা রাজ্যমৃচীকায় গতো লোকাননুত্তমান্ ॥২৩॥
মদিরাশ্বশ্চ রাজর্ষির্দত্ত্বা কন্যাং সুমধ্যমাম্।
হিরণ্যহস্তায় গতো লোকান্ দেবৈরধিষ্ঠিতান্ ॥২৪॥
লোমপাদশ্চ রাজর্ষিঃ শান্তাং দত্ত্বা সুতাং প্রভুঃ।
ঋষ্যশৃঙ্গায় বিপুলৈঃ সর্ব্বৈঃ কামৈরযুজ্যত ॥২৫॥
কৌৎসায় দত্ত্বা কন্যাং তু হংসীং নাম যশস্বিনীম্।
গতোঽক্ষয়ানতো লোকান্ রাজর্ষিশ্চ ভগীরথঃ ॥২৬॥
দত্ত্বা শতসহস্রন্তু গবাং রাজা ভগীরথঃ।
সবৎসানাং কোহলায় গতো লোকাননুত্তমান্ ॥২৭॥

ভারতকৌমুদী

ভক্ষ্যেতি। রাশয়ো রাশীন্। আর্ষীয়ং কর্ম্মণি প্রথমা ॥২২॥
নাম্নেতি। নাম প্রসিদ্ধঃ। ঋচীকায় মুনয়ে ॥২৩॥
মদিরেতি। হিরণ্যহস্তায় তদাখ্যায় ব্রাহ্মণায় ॥২৪॥
লোমেতি। শান্তাং নাম। কামৈরভীষ্টপদার্থৈঃ ॥২৫॥
কৌৎসায়েতি। কৌৎসায় মুনয়ে। অতো মর্ত্ত্যলোকাৎ ॥২৬॥
দত্ত্বেতি। শতসহস্রং লক্ষম্। কোহলায় তদাখ্যায় ব্রাহ্মণায় ॥২৭॥

---

সুমন্যুরাজা পূর্ব্বে শাণ্ডিল্যমুনিকে পর্ব্বতপ্রমাণ রাশিকৃত ভোক্ষভোজ্য দান করিয়া স্বর্গ লাভ করিয়াছেন ॥২২॥

মহাতেজা শাল্বরাজ দ্যুতিমান্ ঋচীকমুনিকে রাজ্য দান করিয়া সর্ব্বোত্তম স্বর্গসকল লাভ করিয়াছেন ॥২৩॥

রাজর্ষি মদিরাশ্ব হিরণ্যহস্তনামক ব্রাহ্মণকে সুন্দর কটিদেশা কন্যা দান করিয়া বহু দেবলোক প্রাপ্ত হইয়াছেন ॥২৪॥

প্রভাবশালী রাজর্ষি লোমপাদ ঋষ্যশৃঙ্গমুনিকে শান্তানাম্নী কন্যা দান করিয়া প্রচুর সমস্ত অভীষ্ট দ্রব্য লাভ করিয়া গিয়াছেন ॥২৫॥

রাজর্ষি ভগীরথ কৌৎসমুনিকে হংসীনাম্নী যশস্বিনী কন্যা দান করিয়া এই মর্ত্ত্যলোক হইতে অক্ষয় স্বর্গে গমন করিয়াছেন ॥২৬॥

রাজা ভগীরথ কোহলনামক ব্রাহ্মণকে সবৎসা লক্ষ গো দান করিয়া সর্ব্বোত্তম স্বর্গসকল লাভ করিয়াছেন ॥২৭॥

এতে চান্যে চ বহবো দানেন তপসা চ হ।
যুধিষ্ঠির! গতাঃ স্বর্গং নিবর্ত্তন্তে পুনঃ পুনঃ ॥২৮॥
তেষাং প্রতিষ্ঠিতা কীর্ত্তির্যাবৎ স্থাস্যতি মেদিনী।
গৃহস্থৈর্দানতপসা যৈর্লোকা বৈ বিনির্জ্জিতাঃ ॥২৯॥
শিষ্টানাং চরিতং হ্যেতৎ কীর্ত্তিতং মে যুধিষ্ঠির!।
দানযজ্ঞপ্রজাসর্গৈরেতে হি দিবমাস্থিতাঃ ॥৩০॥
দত্ত্বা তু সততং তেঽস্তু কৌরবাণাং ধুরন্ধর!।
দানযজ্ঞক্রিয়াযুক্তা বুদ্ধির্ধর্ম্মোপচায়িনী ॥৩১॥
যত্র তে নৃপশার্দ্দূল! সন্দেহো বৈ ভবিষ্যতি।
শ্বঃ প্রভাতে হি বক্ষ্যামি সন্ধ্যা হি সমুপস্থিতা ॥৩২॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যামনুশাসন-পর্ব্বণি দানধর্ম্মে পঞ্চদশাধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥ *

---

ভারতকৌমুদী

এত ইতি। নিবর্ত্তন্তে পুণ্যক্ষয়াৎ সংসারমাগচ্ছন্তি ॥২৮॥

তেষামিতি। যৈর্গৃহস্থৈঃ, দানতপসা, লোকাঃ স্বর্গাঃ বিনির্জ্জিতা আয়ত্তীকৃতাঃ, প্রতিষ্ঠিতা তেষাং কীর্ত্তির্যাবন্মেদিনী স্থাস্যতি, তাবৎ স্থাস্যতীতি শেষঃ ॥২৯॥

শিষ্টানামিতি। শিষ্টানাং শাস্ত্রানুসারিণাম্, মে ময়া। দানঞ্চ যজ্ঞশ্চ প্রজাসর্গঃ সন্তানোৎপাদনঞ্চ তৈঃ ॥৩০॥

দত্ত্বেতি। ধর্ম্মোপচায়িনী পুণ্যবর্দ্ধিনী ॥৩১॥

যত্রেতি। শ্বঃ পরদিনে, বক্ষ্যামি তৎ সর্ব্বমিতি শেষঃ ॥৩২॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়ামনুশাসনপর্ব্বণি দানধর্ম্মে পঞ্চদশাধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥

---

যুধিষ্ঠির! ইহারা এবং অন্যান্য বহুতর লোক দান ও তপস্যাদ্বারা স্বর্গে গিয়াছিলেন; কিন্তু পুণ্যক্ষয়ের পর, আবার বার বার ফিরিয়া আসিতেছেন ॥২৮॥

যে সকল গৃহস্থ দান ও তপস্যার গুণে স্বর্গসকল আয়ত্ত করিয়াছেন, তাঁহাদের প্রতিষ্ঠিত কীর্ত্তি, যতকাল পৃথিবী থাকিবে, ততকাল থাকিবে ॥২৯॥

যুধিষ্ঠির! আমি তোমার নিকটে এই শিষ্টজনগণের চরিত্র কীর্ত্তন করিলাম। ইহারা দান, যজ্ঞ ও সন্তান উৎপাদনদ্বারা স্বর্গে অধিষ্ঠান করিতেছেন ॥৩০॥

কৌরবধুরন্ধর! সর্ব্বদা দান করিয়া তোমার বুদ্ধি, দান ও যজ্ঞক্রিয়া বিষয়ে থাকিয়া ধর্ম্মবর্দ্ধিনী হউক ॥৩১॥

---

(৩১) বুদ্ধির্ধর্ম্মোপচারিণী—পি।

* '...সপ্তত্রিংশদধিকশততমোঽধ্যায়ঃ'—বঙ্গ বং, '...ত্রিশততমোঽধ্যায়ঃ'—নি।

# ষোড়শাধিকশততমোঽধ্যায়ঃ।

—:*:—

যুধিষ্ঠির উবাচ।

শ্রুতং মে ভবতস্তাত! সত্যব্রতপরাক্রম!।
দানধর্ম্মেণ মহতা যে প্রাপ্তাস্ত্রিদিবং নৃপাঃ ॥১॥
ইমাংস্তু শ্রোতুমিচ্ছামি ধর্ম্মান্ ধর্ম্মভৃতাং বর!।
দানং কতিবিধং দেয়ং কিং তস্য চ ফলং লভেৎ ॥২॥
কথং কেভ্যশ্চ ধর্ম্মঞ্চ দানং দাতব্যমিষ্যতে।
কৈঃ কারণৈঃ কতিবিধং শ্রোতুমিচ্ছামি তত্ত্বতঃ ॥৩॥

ভীষ্ম উবাচ।

শৃণু তত্ত্বেন কৌন্তেয়! দানং প্রতি মমানঘ!।
যথা দানং প্রদাতব্যং সর্ব্ববর্ণেষু ভারত! ॥৪॥

ভারতকৌমুদী

শ্রুতমিতি। মে ময়া, শ্রুতং তেষামুপাখ্যানমিতি শেষঃ ॥১॥
ইমানিতি। দেয়ং কর্ত্তব্যম্, লভেৎ লভেত দাতা ॥২॥
কথমিতি। কথং কেন প্রকারেণ, ধর্ম্মং তজ্জনিতপুণ্যঞ্চ কীদৃশম্ ॥৩॥
শৃণ্বিতি। দানং প্রতি দানবিষয়ে, তৎপ্রকারাদীনি শৃণু ॥৪॥

---

রাজশ্রেষ্ঠ! তোমার যে যে বিষয়ে সন্দেহ হইবে, সে সমস্তই কল্য প্রভাতে বলিব। কারণ, এখন সন্ধ্যাকাল উপস্থিত হইয়াছে' ॥৩২॥

—:*:—

যুধিষ্ঠির বলিলেন—'তাত! সত্যব্রত! সত্যপরাক্রম! যে সকল রাজা গুরুতর দানধর্ম্মের ফলে স্বর্গ লাভ করিয়াছেন; তাঁহাদের উপাখ্যান আমি আপনার নিকট শুনিলাম ॥১॥

ধাম্মিকশ্রেষ্ঠ! এখন এই ধর্ম্ম শুনিতে ইচ্ছা করি; কত প্রকার দান কর্ত্তব্য? দাতাই বা তাহার কি কি ফল লাভ করেন? ॥২॥

কি প্রকারে ও কাহাদিগকে দান করা কর্ত্তব্য ইচ্ছা করেন, তাহার ধর্ম্মই বা কি কি এবং কি কি কারণে কতিবিধ দান হয়; তাহা আমি যথার্থরূপে শুনিতে ইচ্ছা করি' ॥৩॥

ভীষ্ম বলিলেন—'নিষ্পাপ ভরতনন্দন কুন্তিপুত্র! সমস্ত বর্ণের মধ্যে যে যে

ধর্ম্মাদর্থাদ্ভয়াৎ কামাৎ কারুণ্যাদিতি ভারত ! ।
দানং পঞ্চবিধং জ্ঞেয়ং কারণৈর্যৈর্নিবোধ তৎ ॥৫॥
ইহ কীর্ত্তিমবাপ্নোতি প্রেত্য চানুত্তমং সুখম্ ।
ইতি দানং প্রদাতব্যং ব্রাহ্মণেভ্যোঽনসূয়তা ॥৬॥
দদাতি বা দাস্যতি বা মহ্যং দত্তমনেন বা ।
ইত্যর্থিভ্যো নিশম্যৈবং সর্বং দাতব্যমর্থিনে ॥৭॥
নাস্যাহং ন মদীয়োঽয়ং পাপং কুর্য্যাদ্বিমানিতঃ ।
ইতি দদ্যাদ্ভয়াদেব দৃঢ়ং মূঢ়ায় পণ্ডিতঃ ॥৮॥

---

ভারতকৌমুদী

ধর্ম্মাদিতি । ধর্ম্মাদ্ধর্ম্মমুদ্দিশ্য, অর্থাৎ প্রয়োজনাৎ, কারুণ্যাদ্দয়াতঃ ॥৫॥

ইহেতি । প্রেত্য পরলোকে । অনসূয়তা দোষাবিষ্কারমকুর্ব্বতা ॥৬॥

দদাতীতি । অর্থিভ্যো যাচকেভ্যঃ, নিশম্য শ্রুত্বা ॥৭॥

নেতি । অহমস্য নাত্মীয়ঃ, অয়মপি ন মদীয়ো নাত্মীয়ঃ তথাপি বিমানিতো দানাকরণেনাপমানিতোঽয়ং চৌর্য্যাদিনা পাপং কুর্য্যাৎ ইতি দৃঢ়ং বিভাব্য, পণ্ডিতস্তৎ পাপভয়াদেব মূঢ়ায়াপি দদ্যাৎ ॥৮॥

ভারতভাবদীপঃ

শ্রুতমিতি ॥১—৫॥ ধর্ম্মাদ্দানং ব্যাচষ্টে—ইহেতি ॥৬॥ অর্থাদিত্যস্য লক্ষণমাহ—দদাতীতি ॥৭—১১॥

ইতি শ্রীমহাভারতে অনুশাসনপর্ব্বণি দানধর্ম্মে নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে ষোড়শাধিকশততমোঽধ্যায়ঃ ॥১১৬॥

---

প্রকারে দান করা কর্ত্তব্য, দান বিষয়ে সেই সকল প্রকার তুমি যথার্থরূপে শ্রবণ কর ॥৪॥

ভরতনন্দন ! ধর্ম্মের উদ্দেশে, প্রয়োজন সিদ্ধির জন্য এবং ভয়, ইচ্ছা ও দয়াবশতঃ দান হয় ; এই কারণে দান পঞ্চবিধ জানিবে ; যে যে কারণে দান হয়, তাহা শ্রবণ কর ॥৫॥

মানুষ দান করিয়া ইহলোকে কীর্ত্তি লাভ করে এবং পরলোকে যাইয়া সর্ব্বোত্তম সুখ পাইয়া থাকে, ইহা ভাবিয়া অসূয়া পরিত্যাগপূর্ব্বক ব্রাহ্মণগণকে দান করিবে ॥৬॥

'ইনি আমাকে দান করিয়াছিলেন ; ইনি অমুককে দান করিতেছেন এবং ইনি ঐ ব্যক্তিকে দান করিবেন' ইত্যাদি সংবাদ প্রার্থিগণের নিকট শুনিয়া কোন প্রার্থী উপস্থিত হইলে, তাহাকে সর্ব্বপ্রকার বস্তুই দান করা উচিত ॥৭॥

প্রিয়ো মেঽয়ং প্রিয়োঽস্যাহমিতি সম্প্রেক্ষ্য বুদ্ধিমান্।
বয়স্যায়ৈবমক্লিষ্টং দানং দদ্যাদতন্দ্রিতঃ ॥৯॥
দীনশ্চ যাচতে চায়মল্পেনাপি হি তুষ্যতি।
ইতি দদ্যাদ্দরিদ্রায় কারুণ্যাদিতি সর্ব্বথা ॥১০॥
ইতি পঞ্চবিধং দানং পুণ্যকীর্ত্তিবিবর্দ্ধনম্।
যথাশক্ত্যা প্রদাতব্যমেবমাহ প্রজাপতিঃ ॥১১॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যামনুশাসনপর্ব্বণি দানধর্ম্মে ষোড়শাধিকশততমোঽধ্যায়ঃ ॥১॥ *

---

ভারতকৌমুদী

প্রিয় ইতি। বয়স্যায় সুহৃদে। অতন্দ্রিতঃ অনলসঃ ॥৯॥

দীন ইতি। দীনো দরিদ্রঃ। কারুণ্যাদ্দয়াতঃ ॥১০॥

ইতীতি। যথাশক্ত্যা ইত্যনেন আত্মপীড়া ন কর্ত্তব্যেতি সূচিতম্ ॥১১॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্য-বিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়ামনুশাসন-পর্ব্বণি দানধর্ম্মে ষোড়শাধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥

---

'আমি ইহার আত্মীয় নহি; ইনিও আমার আত্মীয় নহেন, তথাপি ইহাকে দান না করিয়া ফিরাইয়া দিলে হয়ত ইনি অপমানিত হইয়া অভাববশতঃ চৌর্য্যপ্রভৃতি পাপকার্য্য করিবেন' ইহা দৃঢ়রূপে ভাবিয়া পণ্ডিত লোক সেই পাপের ভয়েই মূর্খকেও দান করিবেন ॥৮॥

'ইনি আমার প্রিয়, আমিও ইহার প্রিয়' এইরূপ পর্য্যালোচনা করিয়া বুদ্ধিমান্ মানুষ অনলস হইয়া বন্ধু ব্যক্তিকে অক্লেশে দান করিবেন ॥৯॥

'এই ব্যক্তি দরিদ্র, প্রার্থনাও করিতেছে, অল্পেও সন্তুষ্ট হয় ইহা ভাবিয়া মানুষ দয়াবশতঃ সর্ব্বপ্রকারেই দরিদ্রকে দান করিবে ॥১০॥

এই পঞ্চবিধ দানই বিশেষভাবে পুণ্য ও কীর্ত্তি বৃদ্ধি করে; অতএব মানুষ শক্তি অনুসারে এই পঞ্চবিধ দানই করিবে; এইরূপই ব্রহ্মা বলিয়া থাকেন' ॥১১॥

---

* '...অষ্টত্রিংশদধিকশততমোঽধ্যায়ঃ'—বঙ্গ বর্দ্ধ, '...একাধিকত্রিশততমোঽধ্যায়ঃ'—নি

# সপ্তদশাধিকশততমোঽধ্যায়ঃ।

—:*:—

যুধিষ্ঠির উবাচ।

পিতামহ! মহাপ্রাজ্ঞ! সর্ব্বশাস্ত্রবিশারদ!।
আগমৈর্বহুভিঃ স্ফীতো ভবান্নঃ প্রবরে কুলে ॥১॥
ত্বত্তো ধর্ম্মার্থসংযুক্তমায়ত্যাঞ্চ সুখোদয়ম্।
আশ্চর্য্যভূতং লোকস্য শ্রোতুমিচ্ছাম্যরিন্দম! ॥২॥
অয়ঞ্চ কালঃ সম্প্রাপ্তো দুর্লভো জ্ঞাতিবান্ধবঃ।
শাস্তা চ ন হি নঃ কশ্চিত্ত্বামৃতে পুরুষর্ষভ! ॥৩॥
যদি তেঽহমনুগ্রাহ্যো ভ্রাতৃভিঃ সহিতোঽনঘ!।
বক্তুমর্হসি নঃ প্রশ্নং যত্ত্বাং পৃচ্ছামি পার্থিব! ॥৪॥

---

ভারতকৌমুদী

পিতেতি। আগমৈঃ শাস্ত্রৈঃ, স্ফীতঃ সমৃদ্ধঃ ॥১॥
ত্বত্ত ইতি। ত্বত্তস্তব সকাশাৎ, আয়ত্যাং ভাবিনি কালে ॥২॥
অয়মিতি। দুর্লভো যুদ্ধে মৃতত্বাৎ। শাস্তা উপদেষ্টা ॥৩॥
যদীতি। নঃ অস্মাকম্। প্রচ্ছির্দ্বিকর্ম্মকঃ ॥৪॥

---

ষ্ঠির বলিলেন—'সর্ব্বশাস্ত্রবিশারদ! মহাপ্রাজ্ঞ পিতামহ! আপনি আমাদের উচ্চবংশের মধ্যে বহুবিধ শাস্ত্রজ্ঞানে সমৃদ্ধ ॥১॥

শত্রুদমন! আমি আপনার নিকট হইতে ধর্ম্মার্থযুক্ত ভবিষ্যৎ কালে সুখজনক এবং লোকের বিস্ময়কারক বৃত্তান্ত শুনিতে ইচ্ছা করি ॥২॥

পুরুষশ্রেষ্ঠ। এই যে সময় উপস্থিত হইয়াছে, এই সময়ে জ্ঞাতি ও বান্ধব আমাদের দুর্লভ; অতএব আপনি ব্যতীত অন্য কেহই আমাদের উপদেষ্টা নাই ॥৩॥

নিষ্পাপ ক্ষত্রিয়শ্রেষ্ঠ! ভ্রাতৃগণের সহিত আমি যদি আপনার অনুগ্রহের যোগ্য হই; তাহা হইলে আমি আপনাকে যাহা জিজ্ঞাসা করিতেছি, সেই প্রশ্নের উত্তর আপনি বলিতে পারেন ॥৪॥

---

(৩) দুর্লভো জ্ঞাতিবান্ধবৈঃ—বঙ্গ বর্ধ।

এভিস্তু কর্ম্মভির্দেবি ! শুভৈরাচরিতৈস্তথা ।
শূদ্রো ব্রাহ্মণতাং যাতি বৈশ্যঃ ক্ষত্রিয়তাং ব্রজেৎ ॥২৬॥
শূদ্রকর্ম্মাণি সর্ব্বাণি যথান্যায়ং যথাবিধি ।
শুশ্রূষাং পরিচর্য্যাঞ্চ জ্যেষ্ঠে বর্ণে প্রযত্নতঃ ॥২৭॥
কুর্য্যাদবিমনাঃ শূদ্রঃ সততং সৎপথে স্থিতঃ ।
দেবদ্বিজাতিসৎকর্ত্তা সর্বাতিথ্যকৃতব্রতঃ ॥২৮॥
ঋতুকালাভিগামী চ নিয়তো নিয়তাশনঃ ।
চোক্ষশ্চোক্ষজনান্বেষী শেষান্নকৃতভোজনঃ ॥২৯॥ (বিশেষকম্)
বৃথা মাংসং ন ভুঞ্জীত শূদ্রো বৈশ্যত্বমৃচ্ছতি ।
ঋতবাগনহংবাদী নির্দ্বন্দ্বঃ শমকোবিদঃ ॥৩০॥

ভারতকৌমুদী

এভিরিতি । এভির্বক্ষ্যমাণৈঃ, আচরিতৈঃ কৃতৈঃ ॥২৬॥

শূদ্রেতি । শূদ্রকর্ম্মাণি উচ্যন্ত ইতি শেষঃ । শুশ্রূষাম্ আদেশশ্রবণেচ্ছাম্ । অবিমনা অবিষণ্ণচিত্তঃ । সর্ব্বেষামেব আতিথ্যং কৃতং ব্রতং যেন সঃ । ঋতুকালাভিগামী ভার্য্যায়া এব, নিয়তঃ সংযতঃ নিয়তাশনঃ সংযতভোজী, চোক্ষঃ পবিত্রঃ, চোক্ষং পবিত্রজনমন্বিষ্যতীতি সঃ, শেষেণ পরিজনভুক্তাবশিষ্টেন অন্নেন কৃতং ভোজনং যেন সঃ ॥২৭—২৯॥

বৃথেতি । বৃথা অপ্রোক্ষিতম্ । ঋচ্ছতি প্রাপ্নোতি । ঋতবাক্ সত্যবাক্যঃ, অনহংবাদী অহঙ্কারশূন্যঃ, নির্দ্বন্দ্বঃ শীতোষ্ণাদিদ্বন্দ্বদুঃখরহিতঃ, শমে ইন্দ্রিয়দমনে কোবিদঃ অভিজ্ঞঃ ॥৩০॥

দেবি ! এই সকল শুভ কর্ম করিলে শূদ্র ব্রাহ্মণত্ব লাভ করে এবং বৈশ্য ক্ষত্রিয়ত্ব প্রাপ্ত হয় ॥২৬॥

যথানিয়মে ও যথাবিধানে সমস্ত শূদ্রকর্ম আমি বলিতেছি । শূদ্র অবিষণ্ণ চিত্ত হইয়া যত্নপূর্ব্বক উচ্চবর্ণের আদেশ শ্রবণেচ্ছা ও পরিচর্য্যা করিবে, সর্বদা সৎপথে থাকিবে, দেবগণ ও দ্বিজাতিগণের সম্মান করিবে, নিয়মিতভাবে সকলেরই অতিথিসৎকারে নিরত থাকিবে, ঋতুকালে ভার্য্যা গমন করিবে, সংযত চিত্ত ও সংযত ভোজন হইবে, নিজে পবিত্র থাকিবে, পবিত্র জনের অন্বেষণ করিবে, পরিজনভুক্তাবশিষ্ট অন্ন ভোজন করিবে ॥২৭—২৯॥

বৃথা মাংস ভোজন করিবে না, সত্যবাদী ও অহঙ্কারশূন্য হইবে, দ্বন্দ্বদুঃখ সহ্য করিবে এবং ইন্দ্রিয়দমনে অভিজ্ঞ হইবে ; এইরূপ করিলে শূদ্র বৈশ্যত্ব লাভ করিতে পারিবে ॥৩০॥

(২৬) শূদ্রো ব্রাহ্মণতাং গচ্ছেৎ—প ।

যজতে নিত্যযজ্ঞৈশ্চ স্বাধ্যায়পরমঃ শুচিঃ।
দান্তো ব্রাহ্মণসৎকর্ত্তা সর্ব্ববর্ণবুভূষকঃ ॥৩১॥
গৃহস্থব্রতমাতিষ্ঠন্ দ্বিকালকৃতভোজনঃ।
শেষাশী বিজিতাহারো নিষ্কামো নিরহংবদঃ ॥৩২॥
অগ্নিহোত্রমুপাসংশ্চ জুহ্বানশ্চ যথাবিধি।
সর্বাতিথ্যমুপাতিষ্ঠন্ শেষান্নকৃতভোজনঃ ॥৩৩॥
ত্রেতাগ্নিমন্ত্রবিহিতো বৈশ্যো ভবতি বৈ দ্বিজঃ।
স বৈশ্যঃ ক্ষত্রিয়কুলে শুচৌ মহতি জায়তে ॥৩৪॥
স বৈশ্যঃ ক্ষত্রিয়ো জাতো জন্মপ্রভৃতিসংস্কৃতঃ।
উপনীতো ব্রতপরো দ্বিজো ভবতি সৎকৃতঃ ॥৩৫॥

---

ভারতকৌমুদী

বৈশ্যধর্ম্মমাহ যজত ইতি। স্বাধ্যায়ো বেদপাঠ এব পরমো যস্য সঃ। সর্ব্বেষাম্বেব বর্ণানাং বুভূষকো হিতকারী ভবিতুমিচ্ছুঃ ॥৩১॥

গৃহস্থেতি। দ্বয়োঃ কালয়োর্দ্দিবানিশয়োঃ কৃতে ভোজনে যেন সঃ, শেষাশী অতিথি-ভুক্তাবশিষ্টভোজী, বিজিতাহারঃ সংযতভোজনঃ, নিরহংবদঃ অহঙ্কারশূন্যঃ ॥৩২॥

অগ্নীতি। উপাসন্নুপাসীনঃ। শেষান্নেন পরিজনভুক্তাবশিষ্টান্নেন, কৃতং ভোজনং যেন সঃ ॥৩৩॥

ত্রেতেতি। ত্রেতাগ্নিষু দক্ষিণাগ্নিগার্হপত্যাহবনীয়রূপাগ্নিত্রয়ে মন্ত্রা মন্ত্রপাঠা বিহিতা যেন সঃ। অগ্ন্যাহিতাদিবদ্বিশেষণস্য পরনিপাতঃ ॥৩৪॥

স ইতি। ব্রতপরো ব্রহ্মচর্য্যনিষ্ঠঃ ॥৩৫॥

---

বৈশ্য প্রত্যহ যজ্ঞ করিবেন, বেদপাঠপরায়ণ ও পবিত্র থাকিবেন, ইন্দ্রিয়-দমন ও ব্রাহ্মণের সম্মান করিবেন এবং সমস্ত বর্ণের হিতকারী হইবেন ॥৩১॥

বৈশ্য গৃহস্থের নিয়ম অবলম্বন করিয়া দিনে ও রাত্রিতে এক একবার ভোজন করিবেন, অতিথির অবশিষ্ট খাইবেন এবং সংযতভোজন, নিষ্কাম ও নিরভিমান হইবেন ॥৩২॥

প্রত্যহ যথাবিধানে হোম করিতে থাকিয়া অগ্নিহোত্রের উপাসনা করিবেন এবং অতিথিসৎকারকারী ও পরিজনাবশিষ্টভোজী হইবেন ॥৩৩॥

যে বৈশ্য প্রত্যহ দক্ষিণাগ্নি, গার্হপত্য ও আহবনীয় এই তিন অগ্নিতে হোম করেন; সেই বৈশ্যই দ্বিজাতির অন্তর্গত হইয়া থাকেন এবং সেই বৈশ্য মৃত্যুর পরে পবিত্র ও বিশাল ক্ষত্রিয়বংশে জন্মগ্রহণ করেন ॥৩৪॥

আর সেই বৈশ্য জন্মান্তরে ক্ষত্রিয় হন, জন্মপ্রভৃতি সমস্ত সংস্কারে সংস্কৃত হইয়া থাকেন এবং উপনীত হইয়া ব্রহ্মচারী ও সর্ব্বজনসম্মানিত দ্বিজ হন ॥৩৫॥

দদাতি যজতে যজ্ঞৈঃ সমৃদ্ধৈরাপ্তদক্ষিণৈঃ।
অধীত্য স্বর্গমন্বিচ্ছংস্ত্রেতাগ্নিশরণঃ সদা ॥৩৬॥
আর্ত্তহস্তপ্রদো নিত্যং প্রজাধর্ম্মেণ পালয়ন্।
সত্যঃ সত্যানি কুরুতে নিত্যং যঃ সুখদর্শনঃ ॥৩৭॥
ধর্ম্মদণ্ডো ন নির্দণ্ডো ধর্ম্মকার্য্যানুশাসকঃ।
যন্ত্রিতঃ কার্য্যকরণৈঃ ষড়্ভাগকৃতলক্ষণঃ ॥৩৮॥
গ্রাম্যধর্ম্মং ন সেবেত স্বচ্ছন্দেনার্থকোবিদঃ।
ঋতুকালে তু ধর্ম্মাত্মা পত্নীমুপশয়েৎ সদা ॥৩৯॥
সদোপবাসী নিরতঃ স্বাধ্যায়নিরতঃ শুচিঃ।
বর্হিষ্যন্তরিতো নিত্যং শয়ানোঽগ্নিগৃহে সদা ॥৪০॥

ভারতকৌমুদী

ক্ষত্রিয়ধর্ম্মমাহ দদাতীতি। সমৃদ্ধৈর্বহুব্যয়সাধিতৈঃ, আপ্তদক্ষিণৈঃ প্রচুরদক্ষিণাযুক্তৈঃ। অধীত্য বেদমিতি শেষঃ, ত্রেতাগ্নীনাং প্রাগুক্তাগ্নিত্রয়স্য শরণো রক্ষকঃ সন্ ॥৩৬॥

আর্ত্তেতি। আর্ত্তে রোগদারিদ্র্যাদিনা পীড়িতে জনে সাহায্যকরণায় হস্তং প্রদদাতীতি সঃ। সুখদর্শনো ন পুনঃ ক্রোধাদিনা বিকটমূর্ত্তিরিতি ভাবঃ ॥৩৭॥

ধর্ম্মেতি। ধর্ম্মায় দণ্ডো যস্য সঃ, অপরাধিনি দয়য়া নির্দণ্ডো ন ভবেৎ, ধর্ম্মকার্য্যাণাম্ অনুশাসকঃ প্রজাসু উপদেশকঃ, যথাসময়ং কার্য্যকরণৈঃ, যন্ত্রিতো বদ্ধনিয়মঃ, ষড়্ভাগৈঃ প্রজাভ্যঃ শস্যাদিষষ্ঠভাগগ্রহণৈঃ কৃতং লক্ষণং নিজরাজচিহ্নং যেন সঃ ॥৩৮॥

গ্রাম্যেতি। গ্রাম্যধর্ম্মং স্ত্রীসংসর্গং ন সেবেত ঋতুভিন্নকালে ন কুর্য্যাৎ, স্বচ্ছন্দেন নিজাভিপ্রায়েণ অর্থেষু ভৃত্যনিয়োগেষু কোবিদঃ অভিজ্ঞো ভবেৎ ॥৩৯॥

ক্ষত্রিয় বেদ অধ্যয়ন করিয়া প্রত্যহ অগ্নিহোত্রের অগ্নি রাখিয়া স্বর্গ কামনা করিয়া দান করিবেন এবং প্রচুর অর্থব্যয়ে বহুদক্ষিণাযুক্ত যজ্ঞ করিবেন ॥৩৬॥

সর্বদা পীড়িত লোকের সাহায্যে হস্তক্ষেপ করিবেন; ধর্মানুসারে প্রজা পালন করিবেন এবং সত্যপরায়ণ হইয়া সত্য ব্যবহারই করিবেন; আর যিনি সর্ব্বদা সৌম্যমূর্ত্তি থাকেন; তিনিই প্রকৃত রাজা ॥৩৭॥

ধর্ম রক্ষার নিমিত্ত অপরাধীর দণ্ড বিধান করিবেন; কিন্তু দয়া করিয়া অপরাধীর প্রতি দণ্ড বিধান করিতে বিমুখ হইবেন না; প্রজাদের মধ্যে ধর্মকার্য্যের উপদেশ দিবেন; রাজকার্য্য করিবার জন্য নিয়মাবদ্ধ থাকিবেন এবং প্রজাদের নিকট হইতে শস্যপ্রভৃতির ষষ্ঠভাগ কররূপে গ্রহণ করিবেন ॥৩৮॥

ধর্মাত্মা ক্ষত্রিয় অসময়ে স্ত্রীসংসর্গ করিবেন না; ভৃত্যনিয়োগে অভিজ্ঞ ও ইচ্ছানুবর্ত্তী হইবেন এবং ঋতুকালে ভার্য্যাগমন করিবেন ॥৩৯॥

(৪০) বর্হিষ্কান্তরিতো নিত্যম্—বঙ্গ বর্দ্ধ।

সর্বাতিথ্যং ত্রিবর্গস্য কুর্ব্বাণঃ সুমনাঃ সদা।
শূদ্রাণাং চান্নকামানাং নিত্যং সিদ্ধমিতি ব্রুবন্ ॥৪১॥
অর্থাদ্বা যদি বা কামান্ন কিঞ্চিদুপলক্ষয়েৎ।
পিতৃদেবাতিথিকৃতে সাধনং কুরুতে চ যঃ ॥৪২॥
স্ববেশ্মনি যথান্যায়মুপাস্তে ভৈক্ষ্যমেব চ।
ত্রিকালমগ্নিহোত্রঞ্চ জুহ্বানো বৈ যথাবিধি ॥৪৩॥
গোব্রাহ্মণহিতার্থায় রণে চাভিমুখো হতঃ।
ত্রেতাগ্নিমন্ত্রপূতাত্মা সমাবিশ্য দ্বিজো ভবেৎ ॥৪৪॥

ভারতকৌমুদী

সদেতি। সদোপবাসী একাদশ্যাদিনিত্যোপবাসকারী, নিয়তঃ সংযতচিত্তঃ, অগ্নিগৃহে বর্হিষি কুশে অন্তরিতো বসনাবৃতদেহঃ, শয়ানো ভবেৎ ॥৪০॥

সর্ব্বেতি। সর্ব্বাতিথ্যং ত্রিবর্গস্য ধর্ম্মার্থকামানাং সেবনঞ্চ কুর্ব্বাণঃ, সুমনাঃ প্রসন্নচিত্তঃ, সিদ্ধং যুষ্মদর্থে নিষ্পন্নম্ ॥৪১॥

অর্থাদিতি। অর্থাৎ প্রয়োজনবিশেষাৎ। সাধনং নিষ্পাদনচেষ্টাম্, যঃ কুরুতে স ক্ষত্রিয়ঃ ॥৪২॥

স্বেতি। উপাস্তে অবলম্বতে, ভৈক্ষ্যং ব্রহ্মচর্য্যকালীনভিক্ষাম্, ত্রিকালং প্রাতর্মধ্যাহ্ন-সায়ংকালেষু ॥৪৩॥

গবিতি। ত্রেতাগ্নীনাং প্রাগুক্তাগ্নিত্রয়স্য মন্ত্রৈঃ পূতাত্মা, সমাবিশ্য ধর্ম্মানুষ্ঠানে অভি-নিবিশ্য ॥৪৪॥

নিত্যরূপে বিহিত উপবাস করিবেন, সংযতচিত্ত, বেদপাঠে নিরত ও পবিত্র থাকিবেন এবং প্রত্যহ হোমগৃহে কুশের উপরে আবৃত দেহ হইয়া শয়ন করিবেন ॥৪০॥

ক্ষত্রিয় সকলেরই অতিথিসৎকার এবং ধর্ম্ম, অর্থ ও কামের সেবা করিবেন; আর সর্বদা প্রসন্নচিত্ত থাকিবেন এবং শূদ্রেরা অন্ন প্রার্থনা করিলে, 'তোমাদের জন্য অন্ন নিষ্পন্ন রহিয়াছে' এই কথা বলিবেন ॥৪১॥

বিশেষ প্রয়োজন বা ইচ্ছাবশতঃ অন্য কোন কার্য্য যদিও লক্ষ্য করিতে না পারেন, তথাপি যিনি পিতৃগণ, দেবগণ ও অতিথিগণের সেবা করিবার চেষ্টা করেন, তিনি প্রকৃত ক্ষত্রিয় ॥৪২॥

ক্ষত্রিয় উপনয়নের পরে নিজগৃহে যথানিয়মে ভিক্ষা করেন এবং যথাবিধানে প্রাতঃকাল, মধ্যাহ্নকাল ও সায়ংকালে অগ্নিহোত্র হোম করিয়া থাকেন ॥৪৩॥

যে ক্ষত্রিয় গো ও ব্রাহ্মণের হিতের জন্য সম্মুখ যুদ্ধে নিহত হন এবং তিনটী

জ্ঞানবিজ্ঞানসম্পন্নঃ সংস্কৃতো বেদপারগঃ।
বিপ্রো ভবতি ধর্ম্মাত্মা ক্ষত্রিয়ঃ স্বেন কর্ম্মণা ॥৪৫॥
এতৈঃ কর্ম্মফলৈর্দেবি ! ন্যূনজাতিকুলোদ্ভবঃ।
শূদ্রোঽপ্যাগমসম্পন্নো দ্বিজো ভবতি সংস্কৃতঃ ॥৪৬॥
ব্রাহ্মণো বাপ্যসদ্বৃত্তঃ সর্ব্বসঙ্করভোজনঃ।
ব্রাহ্মণ্যং স সমুৎসৃজ্য শূদ্রো ভবতি তাদৃশঃ ॥৪৭॥
কর্ম্মভিঃ শুচিভির্দেবি ! শুদ্ধাত্মা বিজিতেন্দ্রিয়ঃ।
শূদ্রোঽপি দ্বিজবৎ সেব্য ইতি ব্রহ্মাব্রবীৎ স্বয়ম্ ॥৪৮॥
স্বভাবঃ কর্ম্ম চ শুভং যত্র শূদ্রেঽপি তিষ্ঠতি।
বিশিষ্টঃ স দ্বিজাতের্বৈ বিজ্ঞেয় ইতি মে মতিঃ ॥৪৯॥
ন যোনির্নাপি সংস্কারো ন শ্রুতং ন চ সন্ততিঃ।
কারণানি দ্বিজত্বস্য বৃত্তমেব তু কারণম্ ॥৫০॥

---

ভারতকৌমুদী

জ্ঞানেতি। সংস্কৃতো গর্ভাধানাদিসংস্কারৈঃ। বিপ্রো বিপ্রতুল্যঃ ॥৪৫॥

এতৈরিতি। এতৈর্জ্ঞানবিজ্ঞানাদিভিঃ। আগমেন শাস্ত্রজ্ঞানেন সম্পন্নঃ, সংস্কৃতো দ্বিজতুল্যঃ ॥৪৬॥

ব্রাহ্মণ ইতি। সর্ব্বেষাং সঙ্করাণাং মিশ্রবর্ণানামন্নং ভুঙ্‌ক্তে ইতি সঃ ॥৪৭॥

কর্ম্মভিরিতি। শুদ্ধাত্মা কামক্রোধাদিশূন্যচিত্তঃ ॥৪৮॥

স্বভাব ইতি। বিশিষ্টঃ প্রধানঃ, দ্বিজাতের্ব্রাহ্মণাদেঃ ॥৪৯॥

---

অগ্নিতে হোম করিবার সময়ে মন্ত্র পাঠ করিতে থাকায় পবিত্র হইয়া থাকেন, সেই ক্ষত্রিয়ই যথোক্ত ধর্ম্মকার্য্য করিয়া দ্বিজাতির অন্তর্গত হইতে পারেন ॥৪৪॥

জ্ঞান ও বিজ্ঞানসম্পন্ন, সমস্ত সংস্কারে সংস্কৃত এবং বেদপারদর্শী ধর্ম্মাত্মা ক্ষত্রিয় আপন কর্ম্মের গুণেই ব্রাহ্মণের তুল্য হইয়া থাকেন ॥৪৫॥

দেবি ! হীনজাতি ও নীচকুলোৎপন্ন শূদ্রও শাস্ত্রজ্ঞানসম্পন্ন হইলে এবং এই সকল কর্ম্মফলে সংস্কারযুক্ত দ্বিজাতির তুল্য হইয়া থাকে ॥৪৬॥

আবার ব্রাহ্মণও অসৎকার্য্যকারী ও সকল জাতির অন্নভোজী হইলে, তিনিও ব্রাহ্মণত্ব পরিত্যাগ করিয়া সেই প্রকার শূদ্র হইয়া থাকেন ॥৪৭॥

দেবি ! শুদ্ধচিত্ত ও জিতেন্দ্রিয় শূদ্রও পবিত্র কর্ম্মের ফলে দ্বিজাতির ন্যায় সম্মানের যোগ্য হইয়া থাকেন ; ইহা স্বয়ং ব্রহ্মা বলিয়াছেন ॥৪৮॥

যে শূদ্রে সৎস্বভাব ও সৎকর্ম্ম থাকে, সেই শূদ্রকেও দ্বিজাতি হইতে শ্রেষ্ঠ বলিয়া জ্ঞান করা উচিত, ইহা আমারও মত ॥৪৯॥

সর্ব্বোঽয়ং ব্রাহ্মণো লোকে বৃত্তেন তু বিধীয়তে।
বৃত্তে স্থিতস্তু শূদ্রোঽপি ব্রাহ্মণত্বং নিযচ্ছতি ॥৫১॥
ব্রাহ্মঃ স্বভাবঃ সুশ্রোণি! সমঃ সর্বত্র মে মতিঃ।
নির্গুণং নির্ম্মলং ব্রহ্ম যত্র তিষ্ঠতি স দ্বিজঃ ॥৫২॥
এতে যোনিফলা দেবি! স্থানভাগনিদর্শকাঃ।
স্বয়ঞ্চ বরদেনোক্তা ব্রহ্মণা সৃজতা প্রজাঃ ॥৫৩॥
ব্রাহ্মণো হি মহৎ ক্ষেত্রং লোকে চরতি পাদবৎ।
যত্তত্র বীজং বপতি সা কৃষিঃ প্রেত্য ভাবিনি! ॥৫৪॥

ভারতকৌমুদী

নেতি। যোনিরুচ্চবর্ণে জন্ম, সংস্কার উপনয়নাদিঃ ॥৫০॥

সর্ব্ব ইতি। বৃত্তেন কর্ম্মণা, বিধীয়তে অঙ্গীক্রিয়তে। নিযচ্ছতি নিয়মেনাত্মনি স্থাপয়তি ॥৫১॥

ব্রাহ্ম ইতি। হে সুশ্রোণি! শোভননিতম্বে! সর্ব্বত্র শত্রৌ মিত্রে চ, ব্রহ্মণো ব্রাহ্মণস্যায়মিতি ব্রাহ্মঃ স্বভাবঃ, সমঃ সমানঃ, যত্র চ নির্গুণং নির্ম্মলং পাপাদিহীনং ব্রহ্ম তিষ্ঠতি ধ্যেয়তয়া বর্ত্ততে, স এব দ্বিজো ব্রাহ্মণ ইতি মে মতিঃ ॥৫২॥

এত ইতি। স্থানমুচ্চপর্য্যায়ঃ, ভাগঃ প্রথমঃ অংশশ্চ তয়োনিদর্শকা জ্ঞাপকাঃ, যোনিফলা ব্রাহ্মণজাতৌ জন্মফলানি। পুংস্ত্বমার্ষম্ ॥৫৩॥

ব্রাহ্মণ ইতি। হে ভাবিনি! ধর্ম্মানুরাগশালিনি! ব্রাহ্মণো হি, পাদবৎ চরণযুক্তং মহৎ ক্ষেত্রং কৃষিযোগ্যভূমির্লোকে চরতি। তত্র যদ্বীজং বপতি দানাদিকং করোতি, প্রেত্য পরলোকে সা কৃষির্ধান্যাদিশস্যম্ সুখজনকং পুণ্যঞ্চ ভবতি। অত্রাধিকারূঢ়বৈশিষ্ট্যরূপকমলঙ্কারঃ ॥৫৪॥

উচ্চ বর্ণে জন্ম, সংস্কার, শাস্ত্রজ্ঞান এবং শ্রেষ্ঠ লোকের সন্তানত্ব দ্বিজত্বের কারণ নহে; কিন্তু চরিত্রই দ্বিজত্বের কারণ ॥৫০॥

জগতে সমস্ত লোকই কর্ম্মের গুণে ব্রাহ্মণ বলিয়া অঙ্গীকৃত হইয়া থাকে; সুতরাং সৎকর্ম্মে স্থিত শূদ্রও ব্রাহ্মণত্ব গ্রহণ করিতে পারে ॥৫১॥

সুনিতম্বে! শত্রু ও মিত্রপ্রভৃতি সমস্ত ব্যক্তিতেই ব্রাহ্মণের স্বভাব সমান এবং যাহাতে নির্গুণ ও নির্ম্মল ব্রহ্ম থাকেন, তিনিই ব্রাহ্মণ, ইহাই আমার মত ॥৫২॥

প্রজাসৃষ্টিকারী বরদাতা স্বয়ং ব্রহ্মা বলিয়াছেন যে, এই উচ্চ স্থান ও প্রথম ভাগের সূচক অবস্থা ব্রাহ্মণজাতিতে জন্মের ফল ॥৫৩॥

ধর্ম্মানুরাগিণি! এই ব্রাহ্মণনামক চরণযুক্ত একটী মহৎ ক্ষেত্র জগতে

(৫৪) ব্রাহ্মণোঽপি মহৎ ক্ষেত্রম্—বঙ্গ বর্দ্ধ।

মিতাশিনা সদা ভাব্যং সৎপথালম্বিনা তথা।
ব্রাহ্মং হি মার্গমাক্রম্য বর্ত্তিতব্যং বুভূষতা ॥৫৫॥
সংহিতাধ্যায়িনা ভাব্যং গৃহে বৈ গৃহমেধিনা।
নিত্যং স্বাধ্যায়িনা ভাব্যং ন চাধ্যয়নজীবিনা।৫৬॥
এবংভূতো হি যো বিপ্রঃ সততং সৎপথে স্থিতঃ।
আহিতাগ্নিরধীয়ানো ব্রহ্মভূয়ায় কল্পতে ॥৫৭॥
ব্রাহ্মণ্যং দেবি! সম্প্রাপ্য রক্ষিতব্যং যতাত্মনা।
যোনিপ্রতিগ্রহাদানৈঃ কর্ম্মভিশ্চ শুচিস্মিতে! ॥৫৮॥

---

ভারতকৌমুদী

মিতেতি। মিতাশিনা পরিমিতভোজিনা বুভূষতা মুক্তেন ভবিতুমিচ্ছতা ব্রাহ্মণেন ব্রাহ্মং ব্রহ্মপ্রাপ্তিযোগ্যং মার্গমাক্রম্য আশ্রিত্য বর্ত্তিতব্যং স্থাতব্যম্ ॥৫৫॥

সংহিতেতি। অধ্যয়নেন অধ্যাপনেন জীবতীতি তেন ন ভাব্যম্, "ভৃতকাধ্যাপনং তথা" ইতি মনুবচনৈকবাক্যত্বাৎ ॥৫৬॥

এবমিতি। অধীয়ানো বেদম্, ব্রহ্মভূয়ায় ব্রহ্মত্বলাভায় ॥৫৭॥

ব্রাহ্মণ্যমিতি। যোনির্গম্যা স্ত্রী, প্রতিগ্রহো ধনগ্রহণম্, আদনমন্নগ্রহণঞ্চ তৈঃ, কর্ম্মভি-র্যজনাদিভিঃ ॥৫৮॥

ভারতভাবদীপঃ

ভগবন্নিতি ॥১—২৩॥ কুণ্ডে পাকপাত্রে অশ্নাতীতি কুণ্ডাশী ॥২৪—২৮॥ চোক্ষঃ শুদ্ধঃ ॥২৯—৫৩॥ পাদবদ্গতিমৎ ॥৫৪—৫৭॥ ব্রাহ্মণ্যমিতি। কুযোনিসম্বন্ধাৎ কুপ্রতিগ্রহাদাদানাচ্চ ব্রাহ্মণ্যাং নশ্যতীতি ভাবঃ ॥৫৮—৫৯॥

ইতি শ্রীমহাভারতে অনুশাসনপর্ব্বণি দানধর্ম্মে নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে একবিংশত্যধিকশততমোঽধ্যায়ঃ ॥১২১॥

---

বিচরণ করে; সুতরাং তাহাতে যে বীজ বপন করা হয, তাহা পরলোকে কৃষি হইয়া থাকে ॥৫৪॥

ব্রাহ্মণ সর্ব্বদাই পরিমিতভোজী ও সৎপথাবলম্বী হইবেন এবং মুক্তি কামনা করিয়া ব্রাহ্মপথ অবলম্বন করিয়া চলিবেন ॥৫৫॥

গৃহস্থ ব্রাহ্মণ নিজগৃহে ধর্ম্মসংহিতা পাঠ করিবেন এবং প্রত্যহ বেদাধ্যায়ী হইবেন; কিন্তু বেতন হইয়া অধ্যাপনা করিবেন না ॥৫৬॥

এই প্রকার যে ব্রাহ্মণ সর্ব্বদা সৎপথে থাকেন এবং সাগ্নিক ও বেদাধ্যায়ী হন, তিনি ব্রহ্মত্ব লাভ করিতে পারেন ॥৫৭॥

শুভ্রহাসিনি দেবি! ব্রাহ্মণত্ব লাভ করিয়া সংযত চিত্ত হইয়া যোনি, ধনগ্রহণ, অন্নভোজন ও কর্ম্মদ্বারা তাহা রক্ষা করিবেন ॥৫৮॥

(৫৫) বিঘসাশিনা সদা ভাব্যম্—বঙ্গ বর্দ্ধ

এতত্তে গুহ্যমাখ্যাতং যথা শূদ্রো ভবেদ্দ্বিজঃ।
ব্রাহ্মণো বা চ্যুতো ধর্ম্মাদ্যথা শূদ্রত্বমাপ্নুয়াৎ ॥৫৯॥
ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যামনুশাসনপর্ব্বণি
দানধর্ম্মে উমামহেশ্বরসংবাদে একবিংশত্যধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥ *

—:*:—

# দ্বাবিংশত্যধিকশততমোঽধ্যায়ঃ

—:*:—

উমোবাচ।
ভগবন্! সর্ব্বভূতেশ! দেবাসুরনমস্কৃত!।
ধর্ম্মাধর্ম্মে নৃণাং দেব! ব্রূহি মে সংশয়ং বিভো! ॥১॥
কর্ম্মণা মনসা বাচা ত্রিবিধং হি নরঃ সদা।
বধ্যতে বন্ধনৈঃ পাশৈর্মুচ্যতেঽপ্যথবা পুনঃ ॥২॥

---

ভারতকৌমুদী

এতদিতি। গুহ্যং গোপনীয়ম্। দ্বিজো ব্রাহ্মণঃ ॥৫৯॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্য-বিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়ামনুশাসন-পর্ব্বণি দানধর্ম্মে একবিংশত্যধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥

—:*:—

ভগবন্নিতি। ইমং সংশয়ং সংশয়বিষয়ং ব্রূহি ॥১॥

---

দেবি! শূদ্র যে ভাবে ব্রাহ্মণ হয় এবং ব্রাহ্মণ যে ভাবে ধর্ম্মচ্যুত হইয়া শূদ্রত্ব প্রাপ্ত হন; এই আমি তোমার নিকট সেই গোপনীয় বিষয় বলিলাম' ॥৫৯॥

—:*:—

পার্বতী বলিলেন—'ভগবন্! সর্ব্বভূতেশ্বর! সুরাসুরনমস্কৃত! দেব! প্রভো! মনুষ্যগণের ধর্ম্ম ও অধর্ম্ম সম্বন্ধে এই সন্দিগ্ধ বিষয় আমার নিকট বলুন ॥১॥

---

(৫৯) যথা শূদ্রত্বমাপ্নুতে—বঙ্গ বর্দ্ধ। * '...ত্রিচত্বারিংশদধিকশততমোঽধ্যায়ঃ'—বঙ্গ বর্দ্ধ।

কেন শীলেন বৃত্তেন কর্ম্মণা কীদৃশেন বা।
সমাচারৈর্গুণৈঃ কৈর্ব্বা স্বর্গং যান্তীহ মানবাঃ ॥৩॥

মহেশ্বর উবাচ।

দেবি! ধর্ম্মার্থতত্ত্বজ্ঞে! ধর্ম্মনিত্যে! দমে রতে!।
সর্বপ্রাণিহিতঃ প্রশ্নঃ শ্রূয়তাং বুদ্ধিবর্দ্ধনঃ ॥৪॥
সত্যধর্ম্মরতাঃ সন্তঃ সর্বলিঙ্গবিবর্জ্জিতাঃ।
ধর্ম্মলব্ধার্থভোক্তারস্তে নরাঃ স্বর্গগামিনঃ ॥৫॥
নাধর্ম্মেণ ন ধর্ম্মেণ বধ্যন্তে ছিন্নসংশয়াঃ।
প্রলয়োৎপত্তিতত্ত্বজ্ঞাঃ সর্বজ্ঞাঃ সর্বদর্শিনঃ ॥৬॥
বীতরাগা বিমুচ্যন্তে পুরুষাঃ কর্ম্মবন্ধনৈঃ।
কর্ম্মণা মনসা বাচা যেন হিংসন্তি কিঞ্চন ॥৭॥

ভারতকৌমুদী

কর্ম্মণেতি। কর্ম্মাদিরূপৈরিত্যর্থঃ, বধ্যতে এভিরিতি বন্ধনাস্তৈঃ পাশৈস্ত্রিবিধং বধ্যতে অথবাপি পুনর্ম্মুচ্যতে ॥২॥

কেনেতি। বৃত্তেন ব্যবসায়েন। গুণৈর্দ্দয়াদিভিঃ ॥৩॥

দেবীতি। ধর্ম্মো নিত্যো যস্যাস্তৎসম্বোধনম্, দমে ইন্দ্রিয়দমনে ॥৪॥

সত্যেতি। সর্ব্বৈর্লিঙ্গৈঃ পুত্রকলত্রাদিসঙ্গৈর্বিবর্জ্জিতাঃ ॥৫॥

নেতি। ছিন্নাস্তত্ত্বজ্ঞানেন দূরীকৃতাঃ সংশয়া যৈস্তে ॥৬॥

বীতেতি। বীতরাগাস্ত্যক্তবিষয়াভিলাষাঃ ॥৭॥

---

বাক্য, মন ও কর্ম্মরূপ বন্ধনরজ্জুদ্বারা মানুষ সর্বদা ত্রিবিধভাবে বদ্ধ হয়, আবার মুক্তও হইয়া থাকে ॥২॥

এই জগতে মনুষ্যগণ কি প্রকার স্বভাব ও ব্যবহার, কীদৃশ কর্ম্ম ও আচার এবং কোন্ গুণে স্বর্গে গমন করে?' ॥৩॥

মহাদেব বলিলেন—'ধর্ম্মার্থতত্ত্বজ্ঞে! ধর্ম্মপরায়ণে! ইন্দ্রিয়দমননিরতে! দেবি! সমস্ত প্রাণীর হিতজনক ও বুদ্ধিবর্দ্ধক প্রশ্নের উত্তর শ্রবণ কর ॥৪॥

যাঁহারা সত্যধর্ম্মে নিরত, সর্ব্বসঙ্গবিবর্জ্জিত এবং ধর্ম্মলব্ধ অর্থই ভোগ করেন, সেই সকল সাধু লোকেরাই স্বর্গে যাইয়া থাকেন ॥৫॥

সংশয়শূন্য প্রলয় ও উৎপত্তির তত্ত্বাভিজ্ঞ এবং সর্বদর্শী মানুষেরা পাপ ও পুণ্যে বদ্ধ হন না ॥৬॥

যাঁহারা বাক্য, মন বা কর্ম্মদ্বারা কাহারও হিংসা করেন না এবং সমস্ত বিষয়াভিলাষ ত্যাগ করিতে পারেন, সেই সকল পুরুষ কর্ম্মবন্ধনবিমুক্ত হন ॥৭॥

যেন সজ্জন্তি কস্মিংশ্চিত্তেন বধ্যন্তি কর্ম্মভিঃ।
প্রাণাতিপাতাদ্বিরতাঃ শীলবন্তো দয়ান্বিতাঃ ॥৮॥
তুল্যদ্বেষ্যপ্রিয়া দান্তা মুচ্যন্তে কর্ম্মবন্ধনৈঃ।
সর্ব্বভূতদয়াবন্তো বিশ্বাস্যাঃ সর্বজন্তুষু ॥৯॥
ত্যক্তহিংসাসমাচারাস্তে নরাঃ স্বর্গগামিনঃ।
পরস্বে নির্ম্মমা নিত্যং পরদারবিবর্জ্জকাঃ ॥১০॥
ধর্ম্মলব্ধান্নভোক্তারস্তে নরাঃ স্বর্গগামিনঃ।
মাতৃবৎ স্বসৃবচ্চৈব নিত্যং দুহিতৃবচ্চ যে।
পরদারেষু বর্ত্তন্তে তে নরাঃ স্বর্গগামিনঃ ॥১১॥
স্তৈন্যান্নিবৃত্তাঃ সততং সন্তুষ্টাঃ স্বধনেন চ।
স্বভাগ্যান্যুপজীবন্তি তে নরাঃ স্বর্গগামিনঃ ॥১২॥

ভারতকৌমুদী

য ইতি। প্রাণাতিপাতাৎ বিষয়াভিলাষাৎ ॥৮॥

তুল্যেতি। তুল্যৌ দ্বেষ্যপ্রিয়ৌ শত্রুমিত্রে যেষাং তে, দান্তা জিতেন্দ্রিয়াঃ। সর্ব্বজন্তুষু বিশ্বস্যাহিংসারাহিত্যাৎ ॥৯॥

ত্যক্তেতি। পরস্বে পরধনে, নির্ম্মমা গ্রহণেচ্ছাশূন্যাঃ ॥১০॥

ধর্ম্মেতি। ধর্ম্মলব্ধমেবান্নং ভুঞ্জত ইতি তে। ষট্পাদোঽয়ং শ্লোকঃ ॥১১॥

স্তৈন্যাদিতি। স্তৈন্যাৎ চৌর্য্যাৎ ॥১২॥

যাঁহারা বিষয়াভিলাষ হইতে বিরত থাকেন, সচ্চরিত্র ও দয়ালু হন এবং কোন বস্তুতেই আসক্ত হন না, কর্ম্ম তাঁহাদিগকে বন্ধন করিতে পারে না ॥৮॥

সমস্ত প্রাণীর প্রতি দয়ালু, সকল প্রাণীর বিশ্বাসভাজন, জিতেন্দ্রিয় এবং শত্রু ও মিত্রে সমদর্শী মানুষেরা কর্ম্মবন্ধন হইতে বিমুক্ত হন ॥৯॥

যাঁহারা পরধনে মমতাশূন্য, পরদারত্যাগী এবং হিংসাব্যবহারবর্জ্জিত ; সেই মানুষেরাই স্বর্গে যাইয়া থাকেন ॥১০॥

যাঁহারা ন্যায়লব্ধ অন্ন ভোজন করেন, সেই মানুষেরা স্বর্গে যাইয়া থাকেন এবং যাঁহারা সর্বদা পরের স্ত্রীর নিকটে মাতা, ভগিনী ও কন্যার ন্যায় ব্যবহার করেন ; সেই মানুষেরা স্বর্গে গমন করিয়া থাকেন ॥১১॥

যাঁহারা সর্বদা চৌর্য্য হইতে নিবৃত্ত ও আপন ধনে সন্তুষ্ট থাকেন এবং নিজ ভাগ্য অবলম্বন করিয়াই চলেন, সেই মানুষেরা স্বর্গ লাভ করেন ॥১২॥

(১১) ধর্ম্মলব্ধার্থভোক্তারঃ—পি।

স্বদারনিরতা যে চ ঋতুকালাভিগামিনঃ।
অগ্রাম্যসুখভোগাশ্চ তে নরাঃ স্বর্গগামিনঃ ॥১৩॥
পরদারেষু যে নিত্যং চারিত্রাবৃতলোচনাঃ।
যতেন্দ্রিয়াঃ শীলপরাস্তে নরাঃ স্বর্গগামিনঃ ॥১৪॥
এষ দেবকৃতো মার্গঃ সেবিতব্যঃ সদা নরৈঃ।
অকষায়কৃতশ্চৈব মার্গঃ সেব্যঃ সদা বুধৈঃ ॥১৫॥
দানধর্ম্মতপোযুক্তঃ শীলশৌচদয়াত্মকঃ।
বৃত্ত্যর্থং ধর্ম্মহেতোর্বা সেবিতব্যঃ সদা নরৈঃ।
স্বর্গবাসমভীপ্সদ্ভির্ন সেব্যস্তত উত্তরঃ ॥১৬॥

উমোবাচ।

বাচা তু বধ্যতে যেন মুচ্যতেঽপ্যথবা পুনঃ।
তানি কর্ম্মাণি মে দেব! বদ ভূতপতেঽনঘ! ॥১৭॥

---

ভারতকৌমুদী

স্বেতি। ন বিদ্যতে গ্রাম্যসুখভোগো নৃত্যগীতাদ্যানন্দানুভবো যেষাং তে ॥১৩॥

পরেতি। চারিত্রেণ সচ্চরিত্রতাগুণেন আবৃতে লোচনে যৈস্তে ॥১৪॥

এষ ইতি। অকষায়ৈ রাগদ্বেষাদিশূন্যৈর্মুনিভিঃ কৃতঃ ॥১৫॥

দানেতি। বৃত্ত্যর্থং জীবিকানির্ব্বাহার্থম্, সেবিতব্য এষ মার্গ ইত্যনুবৃত্তিঃ। অত এতস্মান্মার্গাৎ, উত্তরো ভিন্নঃ। ষট্‌পাদোঽয়ং শ্লোকঃ ॥১৬॥

বাচেতি। যেন প্রকারসমূহেন। কর্ম্মাণি প্রকারান্ ॥১৭॥

ভারতভাবদীপঃ

ভগবন্নিতি ॥১—৪॥ সর্ব্বেষামাশ্রমাণাং লিঙ্গৈর্বিবর্জ্জিতাঃ ॥৫—৭॥ ন সজ্জন্তি সক্তা ন ভবন্তি, প্রাণাতিপাতাদিন্দ্রিয়াণাং বিষয়াভিমুখ্যাৎ ॥৮—১৪॥ অকষায়কৃতঃ রাগদ্বেষাদ্যভাবার্থং

---

যাঁহারা আপন ভার্য্যায় নিরত থাকেন, কেবল ঋতুকালে স্বভার্য্যা গমন করেন এবং গ্রাম্য সুখ ভোগ করেন না, সেই মনুষ্যেরা স্বর্গে যাইয়া থাকেন ॥১৩॥

যাঁহারা সর্ব্বদা সচ্চরিত্রতাগুণে পরস্ত্রীর দিকে দৃষ্টিপাত করেন না, জিতেন্দ্রিয় থাকেন এবং সৎস্বভাবসম্পন্ন হন, সেই সকল মানুষ স্বর্গে গমন করেন ॥১৪॥

মনুষ্যগণ সর্বদাই এই দেবতানির্ম্মিত পথে চলিবে এবং পণ্ডিতেরা নিরন্তর মুনিগণকৃত পথে চলিতে থাকিবেন ॥১৫॥

স্বর্গাভিলাষী মনুষ্যগণ জীবিকানির্ব্বাহ ও দান, তপস্যা, শীল, শৌচ ও দয়াযুক্ত এই পথে চলিতে থাকিবে; কিন্তু এতদ্ভিন্ন পথে চলিবে না' ॥১৬॥

মহেশ্বর উবাচ।

আত্মহেতোঃ পরার্থে বা নর্ম্মহাস্যাশ্রয়াত্তথা।
যে মৃষা ন বদন্তীহ তে নরাঃ স্বর্গগামিনঃ ॥১৮॥
বৃত্ত্যর্থং ধর্ম্মহেতোর্ব্বা কামকারাত্তথৈব চ।
অনৃতং যে ন ভাষন্তে তে নরাঃ স্বর্গগামিনঃ ॥১৯॥
শ্লক্ষ্ণাং বাণীং নিরাবাধাং মধুরাং দোষবর্জ্জিতাম্।
স্বাগতেনাভিভাষন্তে তে নরাঃ স্বর্গগামিনঃ ॥২০॥
পরুষং যে ন ভাষন্তে কটুকং নিষ্ঠুরং তথা।
অপৈশুন্যরতাঃ সন্তস্তে নরাঃ স্বর্গগামিনঃ ॥২১॥
পিশুনাং ন প্রভাষন্তে মিত্রভেদকরীং গিরম্।
ঋতং মৈত্রন্তু ভাষন্তে তে নরাঃ স্বর্গগামিনঃ ॥২২॥

ভারতকৌমুদী

আত্মেতি। আত্মহেতোঃ স্বার্থম্, পরার্থে পরার্থম্ ॥১৮॥
বৃত্ত্যর্থমিতি। কামকারাৎ কামসফলতার্থম্ ॥১৯॥
শ্লক্ষ্ণামিতি। শ্লক্ষ্ণাং কোমলাম্, নিরাবাধাং পরপীড়ায়াঃ অজনিকাম্ ॥২০॥
পরুষমিতি। পরুষং রূক্ষম্। অপৈশুন্যরতাঃ খলত্বরহিতাঃ ॥২১॥
পিশুনামিতি। পিশুনাং কুৎসাসূচিকাম্। ঋতং সত্যম্, মৈত্রং বন্ধুত্বসূচকম্ ॥২২॥

পার্ব্বতী বলিলেন—'দেব! পাপশূন্য ভূতনাথ! মানুষ যে বাক্যদ্বারা বদ্ধ বা পুনরায় মুক্ত হয়, সেই বাক্যের প্রকার সকল আপনি আমার নিকট বলুন' ॥১৭॥

মহাদেব বলিলেন—'যাঁহারা নিজের বা পরের জন্য কিংবা কৌতুক বা হাস্যের সময়েও মিথ্যা কথা বলে না; সেই মানুষেরাই স্বর্গে যাইয়া থাকে ॥১৮॥

যাহারা জীবিকানির্বাহ, ধর্ম্মসম্পাদন বা অভিলাষ পূরণের জন্য মিথ্যা কথা বলে না; সেই মানুষেরা স্বর্গে গমন করে ॥১৯॥

যাহারা স্বাগত সম্ভাষণ করিয়া কোমল, পরের অপীড়ক, মধুর ও দোষশূন্য বাক্য বলে, সেই মানুষেরা স্বর্গে গমন করিয়া থাকে ॥২০॥

যাঁহারা রূক্ষ, কটু ও নিষ্ঠুর বাক্য বলেন না, খলত্ব প্রকাশ করেন না এবং সাধুপ্রকৃতি হন; তাঁহারা স্বর্গে গমন করেন ॥২১॥

যাঁহারা পরের কুৎসাসূচক বাক্য কিংবা মিত্রদের মধ্যে পরস্পর ভেদজনক

যে বর্জ্জয়ন্তি পরুষং পরদ্রোহঞ্চ মানবাঃ।
সর্বভূতসমা দান্তাস্তে নরাঃ স্বর্গগামিনঃ ॥২৩॥
অসৎপ্রলাপাদ্বিরতা বিরুদ্ধপরিবর্জ্জকাঃ।
সম্যক্ প্রলাপিনো যে চ তে নরাঃ স্বর্গগামিনঃ ॥২৪॥
ন কোপাদ্ব্যাহরন্তে যে বাচং হৃদয়দারিণীম্।
শান্তং বদন্তি ক্রুদ্ধাপি তে নরাঃ স্বর্গগামিনঃ ॥২৫॥
এষ বাণীকৃতো দেবি! ধর্ম্মঃ সেব্যঃ সদা নরৈঃ।
শুভঃ সত্যগুণো নিত্যং বর্জ্জনীয়ো মৃষা বুধৈঃ ॥২৬॥

উমোবাচ।

মনসা বধ্যতে যেন কর্ম্মণা পুরুষঃ সদা।
তন্মে ব্রূহি মহাভাগ! দেবদেব! পিনাকধৃক্! ॥২৭॥

---

ভারতকৌমুদী

য ইতি। পরুষং নিষ্ঠুরব্যবহারম্। দান্তা জিতেন্দ্রিয়াঃ ॥২৩॥
অসদিতি। সম্যক্ প্রলাপিনো ন্যায্যবাদিনঃ ॥২৪॥
নেতি। ব্যাহরন্তে ব্রুবন্তি ॥২৫॥
এষ ইতি। সত্যমেব গুণো যস্য সঃ। মৃষা মিথ্যাবাক্যম্ ॥২৬॥
মনসেতি। মনসা মানসিকেন কর্ম্মণা। হে পিনাকধৃক্! পিনাকাখ্যধনুর্দ্ধর! ॥২৭॥

---

কথা কহেন না; সত্য ও মিত্রতাসূচক বাক্যই বলেন, সেই সকল মানুষ স্বর্গে যাইয়া থাকেন ॥২২॥

যে মানুষেরা নিষ্ঠুর ও পরদ্রোহজনক বাক্য বলেন না, সর্ব্বভূতে সমদর্শী ও জিতেন্দ্রিয় হন; সেই সকল মানুষ স্বর্গে গমন করিয়া থাকেন ॥২৩॥

যাঁহারা অসৎ কথা হইতে বিরত থাকেন, লোকবিরুদ্ধ বাক্য বর্জ্জন করেন এবং ন্যায্যবাদী হন; সেই মানুষেরা স্বর্গ লাভ করেন ॥২৪॥

যাঁহারা ক্রোধবশতঃ পরের হৃদয়বিদারক বাক্য বলেন না, ক্রুদ্ধ হইয়াও শান্ত বাক্যই বলিয়া থাকেন; সেই মানুষেরা স্বর্গে গমন করেন ॥২৫॥

দেবি! বুদ্ধিমান্ মানুষেরা সর্ব্বদা মঙ্গলজনক ও সত্যগুণসম্পন্ন এই বাক্য সম্বন্ধীয় ধর্ম্মের সেবা করিবেন; আর মিথ্যা বাক্য সর্বদাই বর্জ্জন করিবেন' ॥২৬॥

পার্ব্বতী বলিলেন—'মহাভাগ! পিনাকপাণি! দেবদেব! মানুষ যে মানসিক কর্ম্মের ফলে বদ্ধ হয়, তাহা আপনি আমার নিকট বলুন' ॥২৭॥

---

(২৩) সর্ব্বভূতা দয়াবন্তঃ—পি।

মহেশ্বর উবাচ।

মানসেনেহ ধর্ম্মেণ সংযুক্তাঃ পুরুষাঃ সদা।
স্বর্গং গচ্ছন্তি কল্যাণি! তস্মৈ কীর্ত্তয়তঃ শৃণু ॥২৮॥
দুষ্প্রণীতেন মনসা দুষ্প্রণীততরাকৃতিঃ।
মনো বধ্যতি যেনেহ শৃণু বাক্যং শুভাননে! ॥২৯॥
অরণ্যে বিজনে ন্যস্তং পরস্বং দৃশ্যতে যদা।
মনসাপি ন হিংসন্তি তে নরাঃ স্বর্গগামিনঃ ॥৩০॥
গ্রামে গৃহে বা যে দ্রব্যং পারক্যং বিজনে স্থিতম্।
নাভিনন্দন্তি বৈ নিত্যং তে নরাঃ স্বর্গগামিনঃ ॥৩১॥

ভারতকৌমুদী

মানসেনেতি। মনসোঽয়মিতি মানসস্তেন ॥২৮॥

দুরিতি। দুষ্প্রণীতেন দুষ্টপথে চালিতেন মনসা, দুষ্প্রণীততরা অতীবদুষ্টরূপা আকৃতিঃ স্যান্মানুষস্য ॥২৯॥

অরণ্য ইতি। পরস্বং পরকীয়বস্তু ছাগাদিকম্ ॥৩০॥

গ্রাম ইতি। পারক্যং পরকীয়ম্। নাভিনন্দন্তি নাদ্রিয়ন্তে ॥৩১॥

ভারতভাবদীপঃ

নিমিত্তঃ ॥১৫—১৭॥ নর্ম্ম কৌটিল্যং বিনা স্রগাদৌ সর্পভ্রমোৎপাদনম্। হাস্যং তাদৃশমেব মাত্রাদিষু দোষারোষপূর্ব্বকং গালনম্ ॥১৮—২৯॥ হিংসন্ত্যাদানেন তৎস্বামিনং ন পীড়য়ন্তি ॥৩০—৫৮॥

ইতি শ্রীমহাভারতে অনুশাসনপর্ব্বণি দানধর্ম্মে নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে দ্বাবিংশত্যধিকশততমোঽধ্যায়ঃ ॥১২২॥

মহাদেব বলিলেন—'কল্যাণি! এই জগতে মানসিক ধর্ম্মযুক্ত মানুষেরা স্বর্গে গমন করেন; সেই ধর্ম আমি বলিতেছি। তুমি আমার নিকট শ্রবণ কর ॥২৮॥

সুমুখি! মনকে দুষ্ট পথে চালাইলে মানুষের আকৃতিও দুষ্ট হইয়া থাকে। সে যাহা হউক, যাহাতে মন বদ্ধ হয়, সেই বিষয়ের বাক্য শ্রবণ কর ॥২৯॥

বনে বা নির্জ্জন স্থানে স্থাপিত পরকীয় বস্তু যখন দেখা যায়, তখন মনে মনেও যাঁহারা তাহার হিংসা না করেন, সেই মানুষেরা স্বর্গে যাইয়া থাকেন ॥৩০॥

যাঁহারা গ্রামে, গৃহে বা অন্য কোন নির্জ্জন স্থানে স্থিত পরকীয় দ্রব্যের আদর করেন না; সেই মানুষেরা স্বর্গে যাইয়া থাকেন ॥৩১॥

(২৮) তস্মৈ নিগদতঃ শৃণু—পি।

তথৈব পরদারান্ যে কামবৃত্তান্ রহোগতান্।
মনসাপি ন হিংসন্তি তে নরাঃ স্বর্গগামিনঃ ॥৩২॥
শত্রুং মিত্রঞ্চ যে নিত্যং তুল্যেন মনসা নরাঃ।
ভজন্তি মৈত্রাঃ সঙ্গম্য তে নরাঃ স্বর্গগামিনঃ ॥৩৩॥
শ্রুতবন্তো দয়াবন্তঃ শুচয়ঃ সত্যসঙ্গরাঃ।
স্বৈরর্থৈঃ পরিসন্তুষ্টাস্তে নরাঃ স্বর্গগামিনঃ ॥৩৪॥
অবৈরা যে ত্বনায়াসা মৈত্রীচিত্তরতাঃ সদা।
সর্বভূতদয়াবন্তস্তে নরাঃ স্বর্গগামিনঃ ॥৩৫॥
শ্রদ্ধাবন্তো দয়াবন্তশ্চোক্ষাশ্চোক্ষজনপ্রিয়াঃ।
ধর্ম্মাধর্ম্মবিদো নিত্যং তে নরাঃ স্বর্গগামিনঃ ॥৩৬॥

---

ভারতকৌমুদী

তথেতি। কামবৃত্তান্ কামপ্রকাশে প্রবৃত্তান্, রহোগতান্ নির্জ্জনস্থিতান্, ন হিংসন্তি রমণেন ধর্ম্মনাশান্ন পীড়য়ন্তি ॥৩২॥

শত্রুমিতি। মৈত্রা মিত্রতাপন্নাঃ সন্তঃ, সঙ্গম্য মিলিত্বা ॥৩৩॥

শ্রুতেতি। শ্রুতবন্তঃ শাস্ত্রজ্ঞানবন্তঃ, সত্যসঙ্গরাঃ সত্যপ্রতিজ্ঞাঃ ॥৩৪॥

অবৈরা ইতি। অনয়াসাঃ পরপীড়নায় ক্লেশরহিতাঃ, মৈত্র্যাং বন্ধুতায়াং চিত্তানি রতানি যেষাং তে ॥৩৫॥

শ্রদ্ধেতি। শ্রদ্ধা "শাস্ত্রার্থে দৃঢ়প্রত্যয়ঃ" ইতি স্মাত্তঃ, চোক্ষা বিচক্ষণাঃ, চোক্ষজনপ্রিয়া বিচক্ষণহৃদ্যাঃ ॥৩৬॥

---

যাঁহারা নির্জ্জনস্থিত কামপ্রবৃত্ত পরস্ত্রীর প্রতি মনে মনেও কাম অবলম্বন করেন না, সেই মানুষেরা স্বর্গে গমন করেন ॥৩২॥

যে মানুষেরা সর্ব্বদা মিত্রভাবাপন্ন ও মিলিত হইয়া সমান মনে শত্রু ও মিত্রের সেবা করেন, সেই মানুষেরা স্বর্গে গিয়া থাকেন ॥৩৩॥

যাঁহারা শাস্ত্রজ্ঞানী, দয়ালু ও সত্যপ্রতিজ্ঞ হন এবং আপন ধনেই সন্তুষ্ট থাকেন ; সেই মানুষেরা স্বর্গে গমন করেন ॥৩৪॥

যাঁহারা সর্ব্বদা শত্রুতাশূন্য, পরপীড়নে পরিশ্রম রহিত, সকলেরই মিত্রতায় নিরত এবং সর্বভূতে দয়াশীল ; সেই মানুষেরা স্বর্গবাসী হন ॥৩৫॥

যাঁহারা শ্রদ্ধাশীল, দয়ালু, বিচক্ষণ, বিচক্ষণ লোকের প্রিয় এবং সর্বদা ধর্মাধর্মভিজ্ঞ ; সেই মানুষেরা স্বর্গে যাইয়া থাকেন ॥৩৬॥

(৩৩) তুল্যেন মনসা নরঃ—বঙ্গ বর্দ্ধ

শুভানামশুভানাঞ্চ কর্ম্মণাং ফলসঞ্চয়ে।
বিপাকজ্ঞাশ্চ যে দেবি! তে নরাঃ স্বর্গগামিনঃ ॥৩৭॥
ন্যায়োপেতা গুণোপেতা দেবদ্বিজপরাঃ সদা।
সমুত্থানমনুপ্রাপ্তাস্তে নরাঃ স্বর্গগামিনঃ ॥৩৮॥
শুভৈঃ কর্ম্মফলৈর্দেবি! ময়ৈতে পরিকীর্ত্তিতাঃ।
স্বর্গমার্গপরা ভূয়ঃ কিং ত্বং শ্রোতুমিহেচ্ছসি ॥৩৯॥

উমোবাচ।

মহান্মে সংশয়ঃ কশ্চিন্মর্ত্ত্যান্ প্রতি মহেশ্বর!।
তস্মাত্তং নৈপুণেনাদ্য মম ব্যাখ্যাতুমর্হসি ॥৪০॥
কেনায়ুর্লভতে দীর্ঘং কর্ম্মণা পুরুষঃ প্রভো!।
তপসা বাঽপি দেবেশ! কেনায়ুর্লভতে মহৎ ॥৪১॥

ভারতকৌমুদী

শুভানামিতি। ফলানাং সঞ্চয়ে জননে, বিপাকজ্ঞা পরিণামবিদঃ ॥৩৭॥
ন্যায়েতি। সমুত্থানং সৎকার্য্যে সমীচীনমুদ্যমম্ ॥৩৮॥
শুভৈরিতি। স্বর্গমার্গপরা স্বর্গপথেচ্ছবঃ ॥৩৯॥
মহানিতি। মর্ত্ত্যান্ মানুষান্। নৈপুণেন নিপুণভাবেন ॥৪০॥
কেনেতি। আয়ুর্জীবনকালম্, পুরুষো মানুষঃ ॥৪১॥

দেবি! যাঁহারা ফলজনক বিষয়ে সৎকার্য্যে ও অসৎ কার্য্যের পরিণাম জানেন; সেই মানুষেরা স্বর্গে গমন করেন ॥৩৭॥

যাঁহারা ন্যায়বান্, গুণবান্, দেবব্রাহ্মণপরায়ণ এবং বিশেষ উদ্যমশালী; সেই লোকেরা স্বর্গেই গিয়া থাকেন ॥৩৮॥

দেবি! যাঁহারা শুভ কর্মের ফলে স্বর্গে যাইতে ইচ্ছা করেন, এই আমি তাঁহাদের নাম কীর্ত্তন করিলাম; তুমি এখন আর কি শুনিতে ইচ্ছা কর?' ॥৩৯॥

পার্ব্বতী বলিলেন—'মহেশ্বর! মনুষ্যগণের বিষয়ে আমার আর একটী গুরুতর সন্দেহ আছে; অতএব আপনি এখন আমার নিকট নিপুণভাবে সেই সেই সন্দেহের উত্তর বলিতে পারেন ॥৪০॥

প্রভু! দেবেশ্বর! মানুষ কোন্ কর্মের ফলে দীর্ঘায়ু লাভ করে এবং কোন্ তপস্যার ফলেই বা প্রশস্ত আয়ু লাভ করিয়া থাকে? ॥৪১॥

(৩৯) স্বর্গমার্গোপগা ভূয়ঃ—পি।

ক্ষীণায়ুঃ কেন ভবতি কর্ম্মণা ভুবি মানবঃ।
বিপাকং কর্ম্মণাং দেব! বক্তুমর্হস্যনিন্দিত! ॥৪২॥
অপরে চ মহাভাগ্যা মন্দভাগ্যাস্তথাপরে।
অকুলীনাস্তথা চান্যে কুলীনাশ্চ তথাপরে ॥৪৩॥
দুর্দ্দশাঃ কেচিদাভান্তি নরাঃ কাষ্ঠময়া ইব।
প্রিয়দর্শস্তথা চান্যে দর্শনাদেব মানবাঃ ॥৪৪॥
দুষ্প্রজ্ঞাঃ কেচিদাভান্তি কেচিদাভান্তি পণ্ডিতাঃ।
মহাপ্রজ্ঞাস্তথৈবান্যে জ্ঞানবিজ্ঞানভাবিনঃ ॥৪৫॥
অল্পা বাধাস্তথা কেচিন্মহাবাধাস্তথাপরে।
দৃশ্যন্তে পুরুষা দেব! তন্মে শংসিতুমর্হসি ॥৪৬॥

মহেশ্বর উবাচ।

হন্ত তেঽহং প্রবক্ষ্যামি দেবি! কর্ম্মফলোদয়ম্।
মর্ত্ত্যলোকে নরঃ সর্ব্বো যেন স্বং ফলমশ্নুতে ॥৪৭॥

ভারতকৌমুদী

ক্ষীণেতি। ক্ষীণায়ুরল্পায়ুঃ। বিপাকং পরিণামম্ ॥৪২॥
অপর ইতি। অপরে কিয়ন্তঃ। উচ্চকুলোৎপন্নত্বং কুলীনত্বম্ ॥৪৩॥
দুরিতি। দুর্দ্দশাঃ কুৎসিতাঃ, কাষ্ঠময়াঃ কাষ্ঠরূপাঃ ॥৪৪॥
দুরিতি। জ্ঞানবিজ্ঞানয়োর্ভাবাঃ সত্তা এষাং সন্তীতি তে ॥৪৫॥
অল্পেতি। অল্প আবাধো বিঘ্নো যেষাং তে। তদ্বৈষম্যম্ ॥৪৬॥

অনিন্দিত! দেব! মর্ত্ত্যলোকে মানুষ কোন্ কর্ম্মের ফলে অল্পায়ু হয় এবং কর্ম্মের পরিণামও আপনি বলিতে পারেন ॥৪২॥

অনেকে অত্যন্ত ভাগ্যবান্ হন, আবার কেহ কেহ মন্দভাগ্যও হইয়া থাকে এবং বহু লোক উচ্চ কুলে, আবার অনেকে নীচ কুলে জন্মিয়া থাকেন ॥৪৩॥

কতকগুলি মানুষ দর্শনমাত্রই কাষ্ঠস্বরূপ কুদৃশ্যরূপে প্রকাশ পায়, আবার অনেক মানুষ দৃষ্টিমাত্রই প্রিয়দর্শন বলিয়া মনে হয় ॥৪৪॥

কতকগুলি মানুষ নির্ব্বোধরূপে প্রকাশ পায়, আবার অনেকগুলি লোক পণ্ডিত বলিয়া বোধ হয় এবং অপর কতকগুলি মানুষ জ্ঞান-বিজ্ঞানশালী মহাবুদ্ধি বলিয়া ধারণা হইয়া থাকে ॥৪৫॥

দেব! কতকগুলি লোককে অল্পবিঘ্নযুক্ত, অন্য কতকগুলি লোককে গুরুতর বিঘ্নসমন্বিত দেখা যায়; সেই বৈষম্যের কারণ আপনি আমার নিকট বলুন' ॥৪৬॥

(৪৫) জ্ঞানবিজ্ঞানভাগিনঃ—পি।

প্রাণাতিপাতে যো রৌদ্রো দণ্ডহস্তোদ্যতঃ সদা।
নিত্যমুদ্যতশস্ত্রশ্চ হন্তি ভূতগণান্নরঃ ॥৪৮॥
নির্দ্দয়ঃ সর্বভূতানাং নিত্যমুদ্বেগকারকঃ।
অপি কীটপিপীলানামশরণ্যঃ সুনির্ঘৃণঃ ॥৪৯॥
এবম্ভূতো নরো দেবি! নিরয়ং প্রতিপদ্যতে।
বিপরীতস্তু ধর্ম্মাত্মা রূপবানভিজায়তে ॥৫০॥ (বিশেষকম্)
নিরয়ং যাতি হিংসাত্মা যাতি স্বর্গমহিংসকঃ।
যাতনাং নিরয়ে রৌদ্রাং স কৃচ্ছ্রাং লভতে নরঃ ॥৫১॥
যঃ কশ্চিন্নিরয়াত্তস্মাৎ সমুত্তরতি কর্হিচিৎ।
মানুষ্যং লভতে চাপি হীনায়ুস্তত্র জায়তে ॥৫২॥
পাপেন কর্ম্মণা দেবি! বদ্ধো হিংসারতির্নরঃ।
অপ্রিয়ঃ সর্ব্বভূতানাং হীনায়ুরুপজায়তে ॥৫৩॥

---

ভারতকৌমুদী

হন্তেতি। কর্ম্মফলস্য উদয়মুৎপত্তিম্। স্বং নিজকর্ম্মজনিতম্ ॥৪৭॥

প্রাণেতি। প্রাণাতিপাতে প্রাণিনাং প্রাণসংহারে, রৌদ্রো ভীষণঃ, দণ্ডহস্তশ্চাসৌ উদ্যতশ্চেতি দণ্ডহস্তোদ্যতঃ, অশরণ্যঃ অরক্ষকঃ, সুনির্ঘৃণঃ অতীবনির্দ্দয়ঃ। নিরয়ং নরকম্ ॥৪৮—৫০॥

নিরয়মিতি। হিংসা আত্মনি মনসি যস্য সঃ। স হিংসকঃ ॥৫১॥

য ইতি। সমুত্তরতি যাতনাভোগেন পাপক্ষয়াৎ। মানুষ্যং মনুষ্যত্বম্ ॥৫২॥

পাপেনেতি। হিংসায়াং রতিরনুরাগো যস্য সঃ ॥৫৩॥

---

মহাদেব বলিলেন—'ভাল দেবি! আমি তোমার নিকট কর্মফলের উৎপত্তি বলিতেছি, যাহাতে মর্ত্যলোকে সমস্ত মানুষ নিজকর্মের ফল ভোগ করে ॥৪৭॥

দেবি! মানুষ দণ্ড ধারণ করিয়া রৌদ্র মূর্ত্তি হইয়া সর্ব্বদা প্রাণিগণের প্রাণ সংহারে উদ্যত হয় এবং সর্বদা অস্ত্র উত্তোলন করিয়া প্রাণিগণকে সংহার করে; সর্ব্বদা সমস্ত প্রাণীর উপরে নির্দ্দয় ও উদ্বেগজনক হয়, এমন অত্যন্ত নির্দ্দয় হয় যে, কীট-পিপীলিকাগণকে পর্য্যন্ত রক্ষা করে না; এইরূপ মানুষ নরকে গমন করে; আর ইহার বিপরীত ধর্মাত্মা মানুষ রূপবান্ হন ॥৪৮—৫০॥

হিংসাপ্রবৃত্তিসম্পন্ন মানুষ নরকে যায়, আর হিংসাপ্রবৃত্তিশূন্য লোক স্বর্গে যাইয়া থাকেন। সেই হিংস্র মানুষ নরকে যাইয়া ভীষণ ও কষ্টজনক যাতনা ভোগ করে ॥৫১॥

যে কোন মানুষ সেই নরক হইতে উত্তীর্ণ হয় এবং কখনও মনুষ্যত্ব লাভ করে; সেই জন্মে সে অল্পায়ু হইয়া থাকে ॥৫২॥

যস্তু শুক্লাভিজাতীয়ঃ প্রাণিঘাতবিবর্জ্জকঃ।
নিক্ষিপ্তশস্ত্রো নির্দ্দণ্ডো ন হিংসতি কদাচন ॥৫৪॥
ন ঘাতয়তি নো হন্তি ঘ্নন্তং নৈবানুমোদতে।
সর্ব্বভূতেষু সস্নেহো যথাত্মনি তথা পরে ॥৫৫॥
ঈদৃশঃ পুরুষোৎকর্ষো দেবি! দেবত্বমশ্নুতে।
উপপন্নান্ সুখান্ ভোগানুপাশ্নাতি মুদা যুতঃ ॥৫৬॥ (বিশেষকম্)
অথ চেন্মানুষে লোকে কদাচিদুপপদ্যতে।
তত্র দীর্ঘায়ুরুৎপন্নঃ স নরঃ সুখমেধতে ॥৫৭॥
এষ দীর্ঘায়ুষাং মার্গঃ সুবৃত্তানাং সুকর্ম্মিণাম্।
প্রাণিহিংসাবিমোক্ষেণ ব্রহ্মণা সমুদীরিতঃ ॥৫৮॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যামনুশাসন-পর্ব্বণি দানধর্ম্মে উমামহেশ্বরসংবাদে দ্বাবিংশত্যধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥ *

---

ভারতকৌমুদী

য ইতি। শুক্লাভিজাতীয়ঃ পুণ্যাত্মা, পাপস্য কৃষ্ণতয়া পুণ্যস্য শুক্লত্বৌচিত্যাৎ "মালিন্যং ব্যোম্নি পাপে" ইত্যাদিসাহিত্যদর্পণোক্তেঃ। নিক্ষিপ্তশস্ত্রঃ ত্যক্তাস্ত্রঃ, আত্মনি যথা সস্নেহঃ তথা পরেঽপি সস্নেহঃ, অতএব সর্ব্বভূতেষু সস্নেহঃ। পুরুষেষু উৎকর্ষো যস্য সঃ ॥৫৪—৫৬॥

অথ ইতি। উপপদ্যতে উৎপদ্যতে। সুখং যথা স্যাৎ তথা, এধতে বর্দ্ধতে ॥৫৭॥

এষ ইতি। সুবৃত্তানাং সদাচারানাম্। প্রাণিহিংসায়া বিমোক্ষেণ বিমোক্ষার্থিনা ॥৫৮॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়ামনুশাসনপর্ব্বণি দানধর্ম্মে দ্বাবিংশত্যধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥

---

দেবি! হিংস্রস্বভাব মানুষ পাপকর্মের ফলে বদ্ধ ও সমস্ত প্রাণীর অপ্রিয়-ভাবে অল্পায়ু হইয়া জন্মগ্রহণ করে ॥৫৩॥

পুণ্যাত্মা, প্রাণিহিংসারহিত, অস্ত্রত্যাগী, এমন কি যষ্টি পর্য্যন্ত রহিত যে মানুষ কখনও হিংসা করেন না, নিজে বধ করেন না, অন্যকে দিয়া বধ করান না কিংবা কেহ বধ করিতে লাগিলে তাহার অনুমোদনও করেন না, তারপর যেমন নিজের উপরে, তেমন পরের উপরেও স্নেহশীল থাকেন বলিয়া সমস্ত প্রাণীতেই স্নেহশীল থাকেন; দেবি! এই প্রকার উৎকৃষ্ট পুরুষ দেবত্ব লাভ করেন এবং আনন্দিত হইয়া নিজে নিজে উপস্থিত সুখজনক ভোগ্য বস্তু সকল ভোগ করিয়া থাকেন ॥৫৪—৫৬॥

সেই উৎকৃষ্ট মানুষ কখনও যদি মনুষ্যলোকে জন্মগ্রহণ করেন; তবে দীর্ঘায়ুরূপে উৎপন্ন হইয়া সুখে উন্নতি লাভ করিয়া থাকেন ॥৫৭॥

---

(৫৮) সুবৃত্তানাং সুকর্ম্মণাম্···পি। * '···চতুশ্চত্বারিংশদধিকশততমোঽধ্যায়ঃ'—বঙ্গ বর্দ্ধ।

## ত্রয়োবিংশত্যধিকশততমোঽধ্যায়ঃ।

—ঃ*ঃ—

উমোবাচ।

কিংশীলঃ কিংসমাচারঃ পুরুষঃ কৈশ্চ কর্ম্মভিঃ।
স্বর্গং সমভিপদ্যেত সম্প্রদানেন কেন বা ॥১॥

মহেশ্বর উবাচ।

দাতা ব্রাহ্মণসৎকর্ত্তা দীনার্থকৃপণাদিষু।
ভক্ষ্যভোজ্যান্নপানানাং বাসসাঞ্চ প্রদায়কঃ ॥২॥
প্রতিশ্রয়ান্ সভাঃ কূপান্ প্রপাঃ পুষ্করিণীস্তথা।
নৈত্যকানি চ সর্ব্বাণি কিমিচ্ছকমতীব চ ॥৩॥
আসনং শয়নং যানং ধনং রত্নং গৃহং তথা।
শস্যজাতানি সর্বাণি গাঃ ক্ষেত্রাণ্যথ যোষিতঃ ॥৪॥
সুপ্রতীতমনা নিত্যং যঃ প্রয়চ্ছতি মানবঃ।
এবম্ভূতো নরো দেবি! দেবলোকেঽভিজায়তে ॥৫॥ (কলাপকম্)

ভারতকৌমুদী

কিমিতি। কিং কীদৃশং শীলং স্বভাবো যস্য সঃ। এবমন্যত্র ॥১॥

দাতেতি। দীনশ্চ অর্থকৃপণো ধনব্যয়ে কুণ্ঠিতাশ্চ তদাদিষু দাতা, ব্রাহ্মণানাং সৎকর্ত্তা সম্মানকারী, ভক্ষ্যং চর্ব্যং পিষ্টকাদিঃ ভোজ্যং পায়সাদি অন্নমোদনং পানং জলঞ্চ তেষাং বাসসাঞ্চ প্রদায়কো দাতা। প্রতিশ্রয়ান্ আশ্রয়স্থানানি, প্রপাঃ পানীয়শালাঃ, নৈত্যকানি নিত্যপ্রয়োজনীয়ানি পাকপাত্রাদীনি, কিমিচ্ছকং কিং নেতুমিচ্ছা কিমিচ্ছা তৎপ্রশ্নেন দেয়ং দ্রব্যং কিমিচ্ছকম্, শয়নং শয্যাম্। সুপ্রতীতম্ অতীবপ্রসন্নং মনো যস্য সঃ ॥২—৫॥

দেবি! প্রাণিহিংসানিবৃত্তিকামী ব্রহ্মা দীর্ঘায়ু, সদাচারী ও সৎকর্মকারী মনুষ্যগণের এই পন্থা বলিয়াছেন' ॥৫৮॥

—ঃ*ঃ—

পার্ব্বতী বলিলেন—'কীদৃশ স্বভাব ও কি প্রকার আচারযুক্ত মানুষ কোন্ কর্ম ও কীদৃশ দানদ্বারা স্বর্গ লাভ করে?' ॥১॥

মহাদেব বলিলেন—'দেবি! ব্রাহ্মণের সম্মানকারী দরিদ্র ও কৃপণদিগকে ধনদাতা এবং ভক্ষ্য, ভোজ্য, অন্ন, পানীয় ও বস্ত্রের দানকারী; আর আশ্রয়-

তত্রোষ্য সুচিরং কালং ভুক্ত্বা ভোগাননুত্তমান্।
সহাপ্সরোভির্মুদিতো রমতে নন্দনাদিষু ॥৬॥
তস্মাৎ স্বর্গাচ্চ্যুতো লোকান্মানুষেষু প্রজায়তে।
মহাভোগকুলে দেবি! ধনধান্যসমন্বিতঃ ॥৭॥
তত্র কামগুণৈঃ সর্বৈঃ সমুপেতো মুদা যুতঃ।
মহাভোগো মহাকোশো ধনী ভবতি মানবঃ ॥৮॥
এতে দেবি! মহাভাগাঃ প্রাণিনো দানশীলিনঃ।
ব্রহ্মণা বৈ পুরা প্রোক্তাঃ সর্ব্বস্য প্রিয়দর্শনাঃ ॥৯॥
অপরে মানবা দেবি! প্রদানকৃপণা দ্বিজৈঃ।
যাচিতা ন প্রযচ্ছন্তি বিদ্যমানেঽপ্যবুদ্ধয়ঃ ॥১০॥

ভারতকৌমুদী

তত্রেতি। উষ্য বাসং কৃত্বা। নন্দনাদিষু ইন্দ্রোদ্যানপ্রভৃতিষু ॥৬॥

তস্মাদিতি। মহান্ ভোগো যস্মিন্ তৎ তাদৃশং কুলং তত্র ॥৭॥

তত্রেতি। কামাঃ কাম্যাঃ পদার্থাঃ, গুণা বিদ্যাদয়শ্চ তৈঃ মহান্ কোশো ধনপাত্রং যস্য সঃ ॥৮॥

এত ইতি। প্রিয়ং দর্শনং যেষাং তে ॥৯॥

অপর ইতি। বিদ্যমানেঽপি দানযোগ্যে ধনে বর্ত্তমানেঽপি ॥১০॥

স্থান, সভা, ভবন, কূপ, পানীয়শালা, পুষ্করিণী, সর্বপ্রকার নিত্য প্রয়োজনীয় দ্রব্য, কি গ্রহণ করিতে ইচ্ছা করেন, এইরূপ প্রশ্ন করিলে, প্রার্থী যাহা বিশেষভাবে প্রার্থনা করে তাহা, আসন, শয্যা, যান, ধন, রত্ন, গৃহ, সর্ব্বপ্রকার শস্য, গো, ক্ষেত্র ও স্ত্রী—এই সকল দ্রব্য যিনি প্রসন্ন চিত্তে প্রত্যহ দান করেন; সেইরূপ মানুষ স্বর্গলোকে যাইয়া থাকেন ॥২—৫॥

সেই মানুষ দেবলোকে দীর্ঘকাল বাস এবং সর্বোত্তম ভোগ সকল করিয়া নন্দনবনপ্রভৃতি স্থানে আনন্দিত চিত্তে অপ্সরাদের সহিত রমণ করেন ॥৬॥

দেবি! ভোগে পুণ্যক্ষয় হইলে, সেই মানুষ সেই স্বর্গ হইতে বিচ্যুত হইয়া মনুষ্যমধ্যে মহাভোগসম্পন্ন বংশে ধনধান্যসমন্বিত অবস্থায় জন্মগ্রহণ করেন ॥৭॥

পরে সেই মানুষ সমস্ত অভীষ্ট বস্তু ও বিদ্যাপ্রভৃতি গুণসম্পন্ন, মহাভোগী ও আনন্দিত হইয়া মহাকোশশালী ধনী হন ॥৮॥

দেবি! পূর্ব্বে ব্রহ্মা বলিয়াছেন যে, দানশীল এই সকল মহাত্মারা সকলেরই প্রিয়দর্শন হইয়া থাকেন ॥৯॥

(৬) রমিত্বা নন্দনাদিষু—পি।

দীনান্ধকৃপণান্ দৃষ্ট্বা ভিক্ষুকানতিথীনপি।
যাচ্যমানা নিবর্ত্তন্তে জিহ্বালোভসমন্বিতাঃ ॥১১॥
ন ধনানি ন বাসাংসি ন ভোগান্ন চ কাঞ্চনম্।
ন গাবো নান্নবিকৃতিং প্রযচ্ছন্তি কদাচন ॥১২॥
অপ্রবৃত্তাশ্চ যে লুব্ধা নাস্তিকা দানবর্জ্জিতাঃ।
এবম্ভূতা নরা দেবি! নিরয়ং যান্ত্যবুদ্ধয়ঃ ॥১৩॥
তে বৈ মনুষ্যতাং যান্তি যদা কালস্য পর্য্যয়ে।
ধনরিক্তে কুলে জন্ম লভন্তে স্বল্পবুদ্ধয়ঃ ॥১৪॥
ক্ষুৎপিপাসাপরীতাশ্চ সর্ব্বলোকবহিষ্কৃতাঃ।
নিরাশাঃ সর্ব্বভোগেভ্যো জীবন্ত্যধমজীবিকাম্ ॥১৫॥

ভারতকৌমুদী

দিনেতি। কৃপণাঃ ক্ষুদ্রাঃ। ঈদৃশঃ প্রায়েণৈব ভোজনপ্রিয়া লুব্ধাশ্চ ভবন্তীতি ভাবঃ ॥১১॥
নেতি। ভোগান্ বাসস্থানি। অন্নবিকৃতিং বিকৃতমপ্যন্নম্ ॥১২॥
অপ্রবৃত্তা ইতি। অপ্রবৃত্তা সৎকর্ম্মণীতি শেষঃ ॥১৩॥
ত ইতি। পর্য্যয়ে অতিক্রমে। ধনেন রিক্তে শূন্যে ॥১৪॥
ক্ষুদিতি। ক্ষুৎপিপাসাভ্যাং পরীতা ব্যাপ্তাঃ। অধমজীবিকাং প্রাপ্যেতি শেষঃ ॥১৫॥

দেবি! দানকৃপণ ও নির্বোধ অন্য মানুষেরা প্রার্থী আসিয়া প্রার্থনা করিলে, ধন থাকিতেও দান করে না ॥১০॥

জিহ্বালোভযুক্ত সেই মানুষেরা দরিদ্র, অন্ধ, ক্ষুদ্র, ভিক্ষুক ও অতিথিদিগকে দেখিয়া প্রার্থিত হইয়াও নিবৃত্তি পায় অর্থাৎ দান করে না ॥১১॥

তাহারা কখনও ধন, বস্ত্র, বাসস্থান, স্বর্ণ, গো, এমন কি বিকৃত অন্ন পর্য্যন্ত দান করে না ॥১২॥

যাহারা সৎকার্য্যে প্রবৃত্ত হয় না, লোভী, নাস্তিক ও দানবিহীন থাকে; দেবি! এইরূপ অল্প বুদ্ধি সেই মানুষেরা নরকে যায় ॥১৩॥

তাহার পর ভোগে পাপক্ষয় হইলে কালক্রমে যখন তাহারা মনুষ্যত্ব লাভ করে, তখন ধনশূন্য বংশে জন্মগ্রহণ করিয়া থাকে ॥১৪॥

সেই অবস্থায় তাহারা ক্ষুধা ও পিপাসায় আক্রান্ত, সমাজবহিষ্কৃত এবং সমস্ত ভোগ হইতে নিরাশ হইয়া, নিকৃষ্ট জীবিকা অবলম্বন করিয়া জীবিত থাকে ॥১৫॥

(১৪) তে চেন্মনুষ্যতাং যান্তি যদা কালস্য পর্য্যয়াৎ—পি

অল্পভোগকুলে জাতা অল্পভোগরতা নরাঃ।
অনেন কর্ম্মণা দেবি! ভবন্ত্যধনিনো নরাঃ ॥১৬॥
অপরে স্তম্ভিনো নিত্যং মানিনঃ পাপতো রতাঃ।
আসনার্হস্য যে পীঠং ন প্রযচ্ছন্ত্যচেতসঃ ॥১৭॥
মার্গার্হস্য চ যে মার্গং ন যচ্ছন্ত্যল্পবুদ্ধয়ঃ।
পাদ্যার্হস্য চ যে পাদ্যং ন দদত্যল্পবুদ্ধয়ঃ ॥১৮॥
অর্ঘ্যার্হান্ন চ সৎকারৈরর্চ্চয়ন্তি যথাবিধি।
অর্ঘ্যমাচমনীয়ং বা ন যচ্ছন্ত্যবুধা নরাঃ ॥১৯॥
গুরুং চাভিগতং প্রেম্ণা গুরুবন্ন বুভূষতে।
অভিমানপ্রবৃত্তেন লোভেন সমবস্থিতাঃ ॥২০॥
সম্মান্যাংশ্চাবমন্যন্তে বৃদ্ধান্ পরিভবন্তি চ।
এবংবিধা নরা দেবি! সর্ব্বে নিরয়গামিনঃ ॥২১॥ (কুলকম্)

---

ভারতকৌমুদী

অল্পেতি। অল্পো ভোগো যত্র তাদৃশং যৎ কুলং তত্র ॥১৬॥

অপর ইতি। স্তম্ভিনো ধনগর্ব্বাৎ সম্মানার্হসমীপেঽপি তূষ্ণীভূতাঃ। আসনার্হস্য আসনদানযোগ্যস্য জনস্য। মার্গার্হস্য গমনপথদানযোগ্যস্য। অর্ঘ্যার্হান্ অর্ঘ্যদানযোগ্যান্ জনান্। ন বুভূষতে অবনতো ভবিতুং নেচ্ছন্তি। পরিভবন্তি তিরস্কুর্ব্বন্তি ॥১৭—২১॥

---

দেবি! সেই মানুষেরা এই কর্ম্মের ফলে অল্প ভোগীদের বংশে জন্মিয়া নির্ধন হইয়া অল্প ভোগেই নিরত থাকে ॥১৬॥

দেবি! অপ্রশস্ত চিত্ত অপর যে সকল লোক সর্ব্বদা ধনগর্ব্বে স্তব্ধ ও অভিমানী হইয়া আসনদানের যোগ্য লোককে আসন দান না করে; যে অল্প বুদ্ধি লোকেরা গমনের পথ ছাড়িয়া দিবার লোককে গমনের পথ না দেয়, অল্প বুদ্ধিসম্পন্ন যে সকল লোক পাদ্যদানের যোগ্য লোককে পাদ্যদান না করে, যে মূর্খ লোকেরা অর্ঘ্যদানের যোগ্য লোকদিগকে যথাবিধানে সদ্ব্যবহার করিয়া সম্মানিত না করে কিংবা অর্ঘ্য ও আচমনীয় দেয় না; অথবা গুরু উপস্থিত হইলে ভক্তিবশতঃ গুরুর নিকটে যেমন অবনত হইতে হয়, তেমন অবনত হইতে ইচ্ছা করে না, প্রত্যুত অভিমান বা লোভবশতঃ দাঁড়াইয়াই থাকে অথবা যে সকল লোক সম্মানের যোগ্য বৃদ্ধদিগকে অপমান বা তিরস্কার করে; সেই প্রকার সমস্ত লোকই নরকে যাইয়া থাকে ॥১৭—২১॥

তে বৈ যদি নরাস্তস্মান্নিরয়াদুত্তরন্তি বৈ।
বর্ষপূগৈস্ততো জন্ম লভন্তে কুৎসিতে কুলে ॥২২॥
শ্বপাকপুক্কসাদীনাং কুৎসিতানামচেতসাম্।
কুলেষু তেষু জায়ন্তে গুরুবৃদ্ধাপচায়িনঃ ॥২৩॥
ন স্তম্ভী ন চ মানী যো দেবতাদ্বিজপূজকঃ।
লোকপূজ্যো নমস্কর্ত্তা প্রশ্রিতো মধুরং বচঃ ॥২৪॥
সর্ববর্ণপ্রিয়করঃ সর্বভূতহিতঃ সদা।
অদ্বেষী সুমুখঃ শ্লক্ষ্ণঃ স্নিগ্ধবাণীপ্রদঃ সদা ॥২৫॥
স্বাগতেনৈব সর্বেষাং ভূতানামবিহিংসকঃ।
যথার্হসৎক্রিয়াপূর্বমর্চ্চয়ন্নবতিষ্ঠতি ॥২৬॥
মার্গার্হায় দদন্মার্গং গুরুং গুরুবদর্চ্চয়ন্।
অতিথিপ্রগ্রহরতস্তথাভ্যাগতপূজকঃ ॥২৭॥
এবম্ভূতো নরো দেবি! স্বর্গতিং প্রতিপদ্যতে।
ততো মানুষতাং প্রাপ্য বিশিষ্টকুলজো ভবেৎ।২৮॥ (কুলকম্)

ভারতকৌমুদী

ত ইতি। বর্ষপূগৈর্ব্বৎসরসমূহৈঃ ॥২২॥

শ্বপাকেতি। গুরূন্ বৃদ্ধাংশ্চ অপচিম্বন্তি অবজানন্তীতি যে ॥২৩॥

নেতি। স্তম্ভী তূষ্ণীভূতঃ, নমস্কর্ত্তা মান্যেভ্যঃ, প্রশ্রিতো লোকপ্রণয়ী, মধুরং বচো বক্তীতি শেষঃ। শ্লক্ষ্ণঃ কোমলঃ, স্নিগ্ধবাণীপ্রদঃ স স্নেহভাগী। যথার্হা সৎক্রিয়া নমস্কারাদিঃ পূর্ব্বস্মিন্ কর্ম্মণি যস্য তদ্‌যথা তথা, অর্চ্চয়ন্ গুরুজনমিতি শেষঃ। অতিথেঃ প্রগ্রহে গ্রহণে রতঃ। প্রতিপদ্যতে প্রাপ্নোতি ॥২৪--২৮॥

ভারতভাবদীপঃ

কিমিতি ॥১—২॥ নৈত্যকানি নিত্যদেয়ানি, কিমিচ্ছসীতি পৃষ্টা যদীপ্সিতং দীয়তে তৎ কিমিচ্ছকম্ ॥৩—১০॥ অতিথীন্ দৃষ্ট্বা তৈর্ষ্যাচ্যমানাঃ সন্তো নিবর্ত্তন্তে ন প্রয়চ্ছন্তি ॥১১—২২॥

সেই মানুষেরা বহু বৎসর ভোগে পাপক্ষয় হওয়ায় সেই নরক হইতে যদি উত্তীর্ণ হয়; তবে তাহার পরে কুৎসিত বংশে জন্ম গ্রহণ করে ॥২২॥

গুরু ও বৃদ্ধজনের অপমানকারী লোকেরা অপ্রশস্ত চিত্ত, শ্বপাক ও পুক্কস-প্রভৃতির সেই কুৎসিত বংশে জন্ম গ্রহণ করে ॥২৩॥

যে লোক স্তব্ধ বা অভিমানী হন না, দেবতা ও ব্রাহ্মণগণের পূজা করেন, লোকের সম্মানযোগ্য হন, গুরুজনকে নমস্কার করেন, প্রণয়পূর্ব্বক মধুর বাক্য

(২৪) ন দম্ভী ন চ মানী যঃ—পি।

তত্রাসৌ বিপুলৈর্ভোগৈঃ সর্বরত্নসমাযুতঃ।
যথার্হদাতা চার্হেষু ধর্ম্মচর্য্যা পরো ভবেৎ ॥২৯॥
সম্মতঃ সর্বভূতানাং সর্ব্বলোকনমস্কৃতঃ।
স্বকর্ম্মফলমাপ্নোতি স্বয়মেব নরঃ সদা ॥৩০॥
উদাত্তকুলজাতীয় উদাত্তাভিজনঃ সদা।
এষ ধর্ম্মো ময়া প্রোক্তো বিধাত্রা স্বয়মীরিতঃ ॥৩১॥
যস্তু রৌদ্রসমাচারঃ সর্বসত্ত্বভয়ঙ্করঃ।
হস্তাভ্যাং যদি বা পদ্ভ্যাং রজ্জ্বা দণ্ডেন বা পুনঃ ॥৩২॥
লোষ্টৈঃ স্তম্ভৈরায়ুধৈর্ব্বা জন্তূন্ বাধতি শোভনে!।
হিংসার্থং নিকৃতিপ্রজ্ঞঃ প্রোদ্বেজয়তি চৈব হি ॥৩৩॥
উপক্রামতি জন্তূংশ্চ উদ্বেগজননঃ সদা।
এবংশীলসমাচারো নিরয়ং প্রতিপদ্যতে ॥৩৪॥ (বিশেষকম্)

ভারতকৌমুদী

তত্রেতি। অর্হেষু যোগ্যেষু পাত্রেষু, যথার্হদাতা যোগ্যবস্তুদানকারী ॥২৯॥

সম্মত ইতি। সম্মতঃ অভিপ্রেতঃ প্রিয় ইত্যর্থঃ ॥৩০॥

উদাত্তেতি। উদাত্তমুচ্চং যৎ কুলং তত্র জাতীয়ো জন্মবান্, উদাত্তা উদারস্বভাবা অভিজনাঃ পরিজনা যস্য স তাদৃশো ভবতি ॥৩১॥

---

বলেন, সকল লোকের প্রিয়কার্য্য করেন, সর্ব্বদা সকল প্রাণীর হিতে নিরত থাকেন, কাহারও বিদ্বেষ করেন না, প্রসন্ন বদন, কোমল ও স্বাগত সম্ভাষণপূর্বক সকলের প্রতিই সস্নেহভাষী হন; প্রাণিগণের হিংসা করেন না, গুরুজন উপস্থিত হইলে যথাযোগ্য সৎকার করিয়া তাঁহার সেবা করতঃ অবস্থান করেন, গমনের পথ দিবার যোগ্য লোককে পথ দান করেন, গুরুকে গুরুর যোগ্য পূজা করেন, অতিথিগ্রহণে নিরত থাকেন এবং অভ্যাগতের প্রতি সম্মান করেন; দেবি! এই প্রকার মানুষ প্রথমে স্বর্গলাভ করেন; তৎপরে মনুষ্যত্ব লাভ করিয়া উচ্চবংশে উৎপন্ন হন ॥২৪—২৮॥

সেই জন্মে সেই মানুষ সমস্ত রত্নসম্পন্ন, প্রচুর ভোগযুক্ত, যোগ্যজনকে যোগ্যবস্তু দানকারী ও ধর্ম্মাচরণপরায়ণ হন ॥২৯॥

এবং তিনি সমস্ত লোকের প্রিয় ও সর্বলোকের পূজা হইয়া সর্বদাই আপন কর্ম্মের ফল লাভ করেন ॥৩০॥

সেই মানুষ উচ্চবংশে উৎপন্ন হন এবং তাঁহার পরিজনবর্গও সর্ব্বদা উদার-স্বভাব হইয়া থাকে। স্বয়ং বিধাতার উক্ত ধর্ম্ম এই আমি বলিলাম ॥৩১॥

স বৈ মনুষ্যতাং গচ্ছেদ্‌যদি কালস্য পর্য্যয়াৎ।
বহ্বাবাধপরিক্লিষ্টে জায়তে সোঽধমে কুলে ॥৩৫॥
লোকদ্বেষ্যোঽধমঃ পুংসাং স্বয়ং কর্ম্মফলৈঃ কৃতৈঃ।
এষ দেবি! মনুষ্যেষু বোদ্ধব্যো জ্ঞাতিবন্ধুষু ॥৩৬॥
অপরঃ সর্ব্বভূতানি দয়াবাননুপশ্যতি।
মৈত্রদৃষ্টিঃ পিতৃসমো নির্ব্বৈরো নিয়তেন্দ্রিয়ঃ ॥৩৭॥
নোদ্বেজয়তি ভূতানি ন বিঘাতয়তে তথা।
হস্তপাদৈঃ সুনিয়তৈর্বিশ্বাস্যঃ সর্বজন্তুষু ॥৩৮॥
ন রজ্জ্বা ন চ দণ্ডেন ন লোষ্টৈর্নায়ুধেন চ।
উদ্বেজয়তি ভূতানি শ্লক্ষ্ণকর্ম্মা দয়াপরঃ ॥৩৯॥
এবং শীলসমাচারঃ স্বর্গে সমুপজায়তে।
তত্রাসৌ ভবনে দিব্যে মুদা বসতি দেববৎ ॥৪০॥ (কলাপকম্)

ভারতকৌমুদী

য ইতি। রৌদ্রো ভীষণঃ সমাচারো ব্যবহারো যস্য সঃ, সর্ব্বেষাং সত্ত্বানাং প্রাণিনাং ভয়ঙ্করঃ। বাধতি বাধতে পীড়য়তি, নিকৃতিং শঠতাং প্রজানাতীতি সঃ। উপক্রামতি আক্রামতি। প্রতিপদ্যতে প্রাপ্নোতি ॥৩২—৩৪॥

স ইতি। পর্য্যয়াদতিক্রমাৎ। বহুভিরাবাধৈরুপদ্রবৈঃ পরিক্লিষ্টে ॥৩৫॥

লোকেতি। পুংসাং মধ্যে অধমো বোদ্ধব্য ইতি সম্বন্ধঃ ॥৩৬॥

অপর ইতি। মিত্রেণ বন্ধুভাবেন দৃষ্টির্যস্য সঃ, বিঘাতয়তে বিনাশয়তি, শ্লক্ষ্ণং কোমলং কর্ম্ম যস্য সঃ, সমুপজায়তে উপস্থিতো ভবতি ॥৩৭—৪০॥

কিন্তু শোভনে! ভীষণ ব্যবহারকারী, সমস্ত প্রাণীর ভয়জনক ও শঠতাভিজ্ঞ যে লোক হস্ত, পদ, রজ্জু, দণ্ড, লোষ্ট্র, স্তম্ভ বা অস্ত্রদ্বারা বধ করিবার জন্য প্রাণিগণের পীড়া, উদ্বেগ এবং আক্রমণ করে, সর্ব্বদা উদ্বেগজনক এইরূপ স্বভাব ও আচারযুক্ত লোক নরকে যায় ॥৩২—৩৪॥

সেই লোক যদি কালক্রমে মনুষ্যত্ব লাভ করে; তবে বহু উপদ্রবযুক্ত অধম বংশে উৎপন্ন হয় ॥৩৫॥

দেবি! এই মানুষ নিজকৃত কর্ম্মের ফলে লোকের বিদ্বেষের পাত্র এবং মনুষ্যমধ্যে ও জ্ঞাতি-বন্ধুগণের মধ্যে পুরুষাধম হয় বলিয়া জানিবে ॥৩৬॥

অন্য মানুষ বন্ধুর ন্যায় দৃষ্টিতে সমস্ত প্রাণীকে দর্শন করে, সমস্ত প্রাণীর উপরে পিতার ন্যায় দয়ালু থাকে এবং শত্রুতাশূন্য হয়, বিশেষতঃ ইন্দ্রিয়গুলিকে

(৩৫) কুলে জায়তি শোভনে।—পি।

স চেৎ কর্ম্মক্ষয়ান্মর্ত্ত্যো মনুষ্যেষূপজায়তে ।
অল্পাবাধো নিরাতঙ্কঃ স জাতঃ সুখমেধতে ॥৪১॥
সুখভাগী নিরায়াসো নিরুদ্বেগঃ সদা নরঃ ।
এষ দেবি ! সতাং মার্গো বাধা যত্র ন বিদ্যতে ॥৪২॥
উমোবাচ ।
ইমে মনুষ্যা দৃশ্যন্তে উহাপোহবিশারদাঃ ।
জ্ঞানবিজ্ঞানসম্পন্নাঃ প্রজ্ঞাবন্তোঽর্থকোবিদাঃ ॥৪৩॥
দুষ্প্রজ্ঞাশ্চাপরে দেব ! জ্ঞানবিজ্ঞানবর্জ্জিতাঃ ।
কেন কর্ম্মবিশেষেণ প্রজ্ঞাবান্ পুরুষো ভবেৎ ।৪৪॥

ভারতকৌমুদী

স ইতি। মর্ত্ত্যো মনুষ্যঃ। অল্প আবাধঃ পীড়া যস্য সঃ, এধতে বর্দ্ধতে ॥৪১॥
সুখেতি। নিরায়াসঃ পরিশ্রমশূন্যঃ। বাধা পীড়া ॥৪২॥
ইম ইতি। উহাপোহবিশারদা বাদপ্রতিবাদদক্ষাঃ। অর্থকোবিদা বিষয়তত্ত্বজ্ঞাঃ ॥৪৩॥
দুরিতি। দুষ্প্রজ্ঞা দুর্বুদ্ধয়ঃ। প্রজ্ঞাবান্ বুদ্ধিমান্ ॥৪৪॥

ভারতভাবদীপঃ

গুরুবৃদ্ধাপচায়িনঃ গুরূণাং বৃদ্ধানাঞ্চ হীনত্বসম্পাদকাঃ ॥২৩—২৬॥ গুরুবৎ পিতৃবৎ ॥২৭—৩০॥ উদাত্তং প্রশস্তম্ ॥৩১—৪২॥ উহঃ সিদ্ধান্তঃ, অপোহঃ পূর্ব্বপক্ষঃ ॥৪৩—৬৪॥

ইতি শ্রীমহাভারতে অনুশাসনপর্ব্বণি দানধর্ম্মে নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে
ত্রয়োবিংশত্যধিকশততমোঽধ্যায়ঃ ॥১২৩॥

সংযত রাখে; সেই লোক সুসংযত হস্ত বা পদদ্বারা প্রাণিগণের উদ্বেগ উৎপাদন করে না বা বধ করে না; প্রত্যুত সকল প্রাণীরই বিশ্বাসের পাত্র হয়। তারপর কোমল কার্যাকারী ও দয়ালু সেই লোক রজ্জু, দণ্ড, লোষ্ট্র বা অস্ত্রদ্বারা প্রাণিগণের উদ্বেগ জন্মায় না; এইরূপ স্বভাব ও আচারসম্পন্ন মানুষ স্বর্গে গমন এবং সেখানে গমন করিয়া দেবতার ন্যায় স্বর্গীয় গৃহে আনন্দে বাস করে ॥৩৭—৪০॥

সেই মানুষ যদি ভোগে পুণ্যক্ষয়ের পর মনুষ্যমধ্যে জন্মগ্রহণ করে, তবে অল্প পীড়াযুক্ত ও নিরাতঙ্ক হইয়া অনায়াসে উন্নতি লাভ করিয়া থাকে ॥৪১॥

আর সেই মানুষ সর্বদা সুখভোগ করে এবং পরিশ্রমশূন্য ও নিরুদ্বেগ থাকে। দেবি! ইহাই সজ্জনের পথ, যে পথে কোন বাধা থাকে না' ॥৪২॥

পার্বতী বলিলেন—'এই এক প্রকার মানুষ দেখা যায়; ইহারা বাদপ্রতিবাদে নিপুণ, জ্ঞানবিজ্ঞানসম্পন্ন, বুদ্ধিমান্ ও অর্থতত্ত্বজ্ঞ ॥৪৩॥

অল্পপ্রজ্ঞো বিরূপাক্ষ ! কথং ভবতি মানবঃ।
এতং মে সংশয়ং ছিন্ধি সর্ব্বধর্ম্মবিদাংবর ! ॥৪৫॥
জাত্যন্ধাশ্চাপরে দেব ! রোগার্ত্তাশ্চাপরে তথা।
নরাঃ ক্লীবাশ্চ দৃশ্যন্তে কারণং ব্রূহি তত্র বৈ ॥৪৬॥

মহেশ্বর উবাচ।

ব্রাহ্মণান্ বেদবিদুষঃ সিদ্ধান্ ধর্ম্মবিদস্তথা।
পরিপৃচ্ছন্ত্যহরহঃ কুশলাঃ কুশলং তথা ॥৪৭॥
বর্জ্জয়ন্তোঽশুভং কর্ম্ম সেবমানাঃ শুভং তথা।
লভন্তে স্বর্গতিং নিত্যমিহলোকে তথা সুখম্ ॥৪৮॥
স চেন্মানুষতাং যাতি মেধাবী তত্র জায়তে।
শ্রুতং প্রজ্ঞানুগঞ্চাস্য কল্যাণমুপজায়তে ॥৪৯॥

---

ভারতকৌমুদী

অল্পেতি। বিরূপাণি চন্দ্রসূর্য্যাগ্নিরূপত্বাৎ পরস্পরবিরুদ্ধলক্ষণানি অক্ষীণি যস্য তৎ সম্বোধনম্ ॥৪৫॥

জাতীতি। জাত্যন্ধা জন্মান্ধাঃ, রোগার্ত্তাশ্চিররোগপীড়িতাঃ ॥৪৬॥

ব্রাহ্মণানিতি। কুশলা বাঙ্‌নিপুণাঃ, কুশলং মঙ্গলম্ ॥৪৭॥

বর্জ্জয়ন্তীতি। সেবমানা অনুতিষ্ঠন্তঃ, শুভং কর্ম্ম ॥৪৮॥

স ইতি। শ্রুতং শাস্ত্রজ্ঞানম্, প্রজ্ঞানুগং জ্ঞানানুসারি ॥৪৯॥

অপর কতকগুলি লোক দেখা যায়, ইহারা বুদ্ধিশূন্য ও জ্ঞানবিজ্ঞানবর্জ্জিত ; অতএব দেব ! মানুষ কোন্ কর্ম্ম বিশেষের ফলে বুদ্ধিমান্ হয় ? ॥৪৪॥

এবং সর্বধর্ম্মজ্ঞশ্রেষ্ঠ বিরূপাক্ষ ! মানুষ কেনই বা অল্পবুদ্ধিযুক্ত হইয়া থাকে ; আপনি আমার এই সংশয় ছেদন করুন ॥৪৫॥

দেব ! অনেক মানুষকে জন্মান্ধ, অন্য বহু লোককে চিররোগার্ত্ত এবং বহু ব্যক্তিকে জন্মনপুংসক দেখা যায়, আপনি সেই সমস্ত বিষয়ের কারণ বলুন' ॥৪৬॥

মহাদেব বলিলেন—'বাক্‌পটু লোকেরা প্রত্যহ বেদজ্ঞসিদ্ধ ও ধর্ম্মজ্ঞ ব্রাহ্মণগণের নিকট তাঁহাদের মঙ্গল জিজ্ঞাসা করেন ॥৪৭॥

তাঁহারা সর্বদা শুভ কর্ম্মের অনুষ্ঠান করেন এবং অমাঙ্গলিক কর্ম্ম বর্জ্জন করিয়া থাকেন ; সুতরাং তাঁহারা ইহলোকে সুখ এবং পরলোকে স্বর্গ লাভ করেন ॥৪৮॥

---

(৪৫) এতন্মে সংশয়ং ছিন্ধি—বঙ্গ বর্দ্ধ। (৪৮) লভন্তে সদ্‌গতিং নিত্যম্—পি।

পরদারেষু যে চাপি চক্ষুর্দুষ্টং প্রযুঞ্জতে।
তেন দুষ্টস্বভাবেন জাত্যন্ধাস্তে ভবন্তি হি ॥৫০॥
মনসা তু প্রদুষ্টেন নগ্নাং পশ্যন্তি যে স্ত্রিয়ম্।
রোগার্ত্তাস্তে ভবন্তীহ নরা দুষ্কৃতকর্ম্মিণঃ ॥৫১॥
যে তু মূঢ়া দুরাচারা বিযোনৌ মৈথুনে রতাঃ।
পুরুষেষু সুদুষ্প্রাজ্ঞাঃ ক্লীবত্বমুপযান্তি তে ॥৫২॥
পশূংশ্চ যে ঘাতয়ন্তি যে চৈব গুরুতল্পগাঃ।
প্রকীর্ণমৈথুনা যে চ ক্লীবা জায়ন্তি তে নরাঃ ॥৫৩॥

উমোবাচ।

সাবদ্যং কিন্নু বৈ কর্ম্ম নিরবদ্যং তথৈব চ।
শ্রেয়ঃ কুর্ব্বন্নবাপ্নোতি মানবো দেবসত্তম! ॥৫৪॥

ভারতকৌমুদী

পরেতি। দুষ্টং কামেন, প্রযুঞ্জতে নিক্ষিপন্তি ॥৫০॥
মনসেতি। প্রদুষ্টেন কামাকুলতয়েতি ভাবঃ ॥৫১॥
য ইতি। বিযোনৌ অগম্যাযোনৌ। সুদুষ্প্রজ্ঞা অতীবদুর্ব্বুদ্ধয়ঃ ॥৫২॥
পশূনিতি। প্রকীর্ণং নানাযোনিষু সংসক্তং মৈথুনং যেষাং তে ॥৫৩॥
সেতি। শ্রেয়ঃ পুণ্যতয়া মঙ্গলজনকং কর্ম্ম কুর্ব্বন্ মানবঃ, অবদ্যেন নিন্দয়া সহেতি সাবদ্যম্, নির্ন বিদ্যতে অবদ্যং নিন্দা যত্র তাদৃশং কর্ম্মফলমবাপ্নোতি।৫৪॥

সেই সমস্ত লোক যদি মনুষ্যত্ব লাভ করেন; তবে সেই জন্মে মেধাবী হন এবং তাঁহাদের শাস্ত্রজ্ঞান ও শাস্ত্রজ্ঞানের অনুরূপ মঙ্গল হইতে থাকে ॥৪৯॥

যাহারা পরস্ত্রীর প্রতি কামদুষ্ট চক্ষু নিক্ষেপ করে, তাহারা সেই দুষ্টস্বভাব-নিবন্ধন জন্মান্ধ হয় ॥৫০॥

যাহারা কামদুষ্ট মনে বিবস্ত্রা পরস্ত্রী দর্শন করে, সেই পাপকর্ম্মা মানুষেরা এই জগতে চিররোগার্ত্ত হয় ॥৫১॥

দুরাচার যে সকল মূর্খ অগম্যা স্ত্রীর মৈথুনে ব্যাপৃত হয়, পুরুষের মধ্যে অতি দুর্ব্বুদ্ধি সেই মানুষেরা নপুংসকত্ব প্রাপ্ত হইয়া থাকে ॥৫২॥

যাহারা অবৈধভাবে পশুবধ করে কিংবা গুরুভার্য্যাগামী এবং নানা স্ত্রীর মৈথুনে প্রবৃত্ত হয়, সেই মানুষেরা নপুংসক হইয়া থাকে' ॥৫৩॥

পার্ব্বতী বলিলেন—'দেবশ্রেষ্ঠ! মানুষ কোন্ মাঙ্গলিক কর্ম্ম করিতে থাকিয়া নিন্দনীয় বা অনিন্দনীয় ফল লাভ করে?' ॥৫৪॥

(৫৩) পশূন্ যে রক্ষয়ন্তি স্ম···ক্লীবত্বং যান্তি তে নরাঃ—পি।

মহেশ্বর উবাচ।

শ্রেয়াংসং মার্গমন্বিচ্ছন্ সদা যঃ পৃচ্ছতি দ্বিজান্।
ধর্ম্মান্বেষী গুণাকাঙ্ক্ষী স স্বর্গং সমুপাশ্নুতে ॥৫৫॥
যদি মানুষতাং দেবি! কদাচিৎ পরিগচ্ছতি।
মেধাবী ধারণাযুক্তঃ প্রায়স্তত্রাভিজায়তে ॥৫৬॥
এষ দেবি! সতাং ধর্ম্মো মন্তব্যো ভূতিকারকঃ।
নৃণাং হিতার্থায় ময়া তব বৈ সমুদাহৃতঃ ॥৫৭॥

উমোবাচ।

অপরে স্বল্পবিজ্ঞানা ধর্ম্মবিদ্বেষিণো নরাঃ।
ব্রাহ্মণান্ বেদবিদুষো নেচ্ছন্তি পরিসর্পিতুম্ ॥৫৮॥
ব্রতবন্তো নরাঃ কেচিচ্ছ্রদ্ধাধর্ম্মপরায়ণাঃ।
অব্রতা ভ্রষ্টনিয়মাস্তথান্যে রাক্ষসোপমাঃ ॥৫৯॥
যজ্বানশ্চ তথৈবান্যে নির্হোমাশ্চ তথাপরে।
কেন কর্ম্মবিপাকেন ভবন্তীহ বদস্ব মে ॥৬০॥ (যুগ্মকম্)

---

ভারতকৌমুদী

শ্রেয়াংসমিতি। গুণান্ যশো লোকসন্তোষাদীন্ আকাঙ্ক্ষতীতি সঃ ॥৫৫॥
যদীতি। যদীত্যনেন প্রাণ্যন্তরতাপ্রাপ্তিরপি সূচিতা ॥৫৬॥
এষ ইতি। মন্তব্যঃ স্বীকর্ত্তব্যঃ, ভূতিকারকঃ সম্পজ্জনকঃ ॥৫৭॥
অপর ইতি। পরিসর্পিতুম্ উপদেশলাভার্থমুপগন্তুম্ ॥৫৮॥
ব্রতেতি। ব্রতবন্তো ব্রহ্মচর্য্যাদিনিয়মবন্তঃ। যজ্বানো যথাবিধিযজ্ঞকারিণঃ ॥৫৯—৬০॥

মহাদেব বলিলেন—'যে লোক মঙ্গলময় পথ অবলম্বন করিয়া ধর্ম্মান্বেষী ও গুণাভিলাষী হইয়া ব্রাহ্মণগণের নিকট সর্বদা জিজ্ঞাসা করে, সেই লোক স্বর্গ লাভ করিয়া থাকে ॥৫৫॥

দেবি! সেই লোক যদি কখনও মনুষ্যত্ব লাভ করে; তবে তখন সে প্রায়ই মেধাবী ও ধারণাশক্তিসম্পন্ন হইয়া থাকে ॥৫৬॥

দেবি! এই সম্পজ্জনক সজ্জনের ধর্ম্ম সকলেরই স্বীকার করা উচিত। আমি মনুষ্যগণের হিতের নিমিত্ত তোমার নিকট ইহা বলিলাম' ॥৫৭॥

পার্ব্বতী বলিলেন—'অল্পজ্ঞানী ও ধর্ম্মদ্বেষী অন্য মানুষেরা বেদবিদ্ ব্রাহ্মণগণের নিকট গমন করিতে ইচ্ছা করে না ॥৫৮॥

দেব! কতকগুলি মানুষ ব্রতানুষ্ঠানসম্পন্ন, শ্রদ্ধাশীল ও ধর্ম্মপরায়ণ; অন্য অনেক মানুষ ব্রতশূন্য ও নিয়মভ্রষ্ট, আবার অনেকে একেবারে রাক্ষসের তুল্য;

মহেশ্বর উবাচ।

আগমা লোকধর্ম্মাণাং মর্য্যাদাঃ সর্ব্বনির্ম্মিতাঃ।
প্রামাণ্যেনানুবর্ত্তন্তে দৃশ্যন্তে চ দৃঢ়ব্রতাঃ ॥৬১॥
অধর্ম্মং ধর্ম্মমিত্যাহুর্যে চ মোহবশং গতাঃ।
অব্রতা নষ্টমর্য্যাদাস্তে প্রোক্তা ব্রহ্মরাক্ষসাঃ ॥৬২॥
তে চেৎ কালকৃতোদ্‌যোগাৎ সম্ভবন্তীহ মানুষাঃ।
নির্হোমা নির্ব্বষট্‌কারাস্তে ভবন্তি নরাধমাঃ ॥৬৩॥
এষ দেবি ! ময়া সর্ব্বঃ সংশয়চ্ছেদনায় তে।
কুশলাকুশলো নৃণাং ব্যাখ্যাতো ধর্ম্মসাগরঃ ॥৬৪॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যামনুশাসনপর্ব্বণি দানধর্ম্মে উমামহেশ্বরসংবাদে ত্রয়োবিংশত্যধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥ *

---

ভারতকৌমুদী

আগমা ইতি। লোকধর্ম্মাণাম্, আগমা নিয়ামকানি শাস্ত্রাণি, সর্ব্বৈর্লোকৈর্নির্ম্মিতা আচরিতাঃ, মর্য্যাদা আচারাশ্চ বিদ্যন্তে, লোকাশ্চ প্রামাণ্যেন তানাগমান্ তাশ্চ মর্য্যাদাঃ, অনুবর্ত্তন্তে অনুসরন্তি ; তে চ লোকাঃ তেষ্বাগমেষু তাসু মর্য্যাদাসু চ দৃঢ়ব্রতা দৃশ্যন্তে। ত এব ধার্ম্মিকা ইতি ভাবঃ ॥৬১॥

অধর্ম্মমিতি। নষ্টমর্য্যাদা ভ্রষ্টতদাচারাঃ ॥৬২॥

ত ইতি। কালেন ঈশ্বররূপেণ কৃতোদ্‌যোগাৎ কর্ম্মবশেন কৃতজননোদ্যমাৎ ॥৬৩॥

---

অনেক লোক যাজ্ঞিক, আবার বহু ব্যক্তি হোমশূন্য দৃষ্টিগোচর হয় ; সুতরাং মানুষেরা কোন্ কোন্ কর্ম্মের ফলে এইরূপ বিবিধ প্রকার হয় ; তাহা আপনি এখন আমার নিকট বলুন' ॥৫৯—৬০॥

মহাদেব বলিলেন—'মনুষ্যধর্ম্মের নিয়ামক শাস্ত্র এবং তদনুসারে সকলের আচরিত আচার রহিয়াছে; তাহার প্রামাণ্য স্বীকার করিয়া তদনুসারে যাঁহারা চলেন, তাঁহাদিগকে ধর্ম্মে দৃঢ়ব্রত দেখা যায় ॥৬১॥

আর যাহারা মোহের বশীভূত হইয়া অধর্ম্মকে ধর্ম্ম বলে, কোন ব্রত করে না এবং আচারও মানে না, তাহাদিগকে ব্রহ্মরাক্ষস বলা হইয়াছে ॥৬২॥

তাহারা নরক ভোগের পরে যদি কালক্রমে এই জগতে মনুষ্য হইয়া জন্মগ্রহণ করে, তবে তাহারাই হোম ও বষট্‌কারশূন্য নরাধম হইয়া থাকে ॥৬৩॥

---

*পঞ্চচত্বারিংশদধিকশততমোঽধ্যায়ঃ'—বঙ্গ বর্দ্ধ।

# চতুর্বিংশত্যধিকশততমোঽধ্যায়ঃ।

—ঃ*ঃ—

নারদ উবাচ।

এবমুক্ত্বা মহাদেবঃ শ্রোতুকামঃ স্বয়ং প্রভুঃ।
অনুকূলাং প্রিয়াং ভার্য্যাং পার্শ্বস্থাং সমভাষত ॥১॥

মহেশ্বর উবাচ।

পরাবরজ্ঞে! ধর্ম্মজ্ঞে! তপোবননিবাসিনি!।
সাধ্বি! সুভ্রু! সুকেশান্তে! হিমবৎপর্বতাত্মজে! ॥২॥
দক্ষে! শমদমোপেতে! নির্ম্মমে! ধর্ম্মচারিণি!।
পৃচ্ছামি ত্বাং বরারোহে! পৃষ্টা বদ মমেপ্সিতম্ ॥৩॥ (যুগ্মকম্)

ভারতকৌমুদী

এষ ইতি। কুশলাকুশলো মঙ্গলামঙ্গলজনকঃ, ব্যাখ্যাত উক্তঃ, ধর্ম্মঃ সাগর ইব স বিস্তারাতিশয়াৎ ॥৬৪॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং
মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়ামনুশাসনপর্ব্বণি
দানধর্ম্মে ত্রয়োবিংশত্যধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥

—ঃ*ঃ—

এবমিতি। অনুকূলাং সর্ব্বেষেব কার্য্যেষু স্বমতানুসারিণীম্ ॥১॥

পরেতি। হে পরাবরজ্ঞে! সর্ব্বেষামুৎকর্ষাপকর্ষাভিজ্ঞে! শোভনা কেশান্তাঃ কেশশেষা যস্যাস্তৎ সম্বোধনম্। দক্ষে! সর্ব্বকার্য্যনিপুণে! নির্ম্মমে! সর্ব্বত্র মমতাশূন্যে! ॥২—৩॥

দেবি! এই আমি তোমার সংশয়চ্ছেদনের নিমিত্ত মনুষ্যগণের মঙ্গলামঙ্গল-জনক সমুদ্রতুল্য সমস্ত ধর্ম্ম বলিলাম' ॥৬৪॥

—ঃ*ঃ—

নারদ বলিলেন—'প্রভু মহাদেব এইরূপ বলিয়া নিজেও কিছু শুনিতে ইচ্ছা করিয়া পার্শ্ববর্ত্তিনী অনুকূলা প্রিয়তমা ভার্য্যাকে বলিতে লাগিলেন ॥১॥

মহাদেব বলিলেন—'সুভ্রু! সাধ্বি! তুমি সকলেরই উৎকর্ষ ও অপকর্ষ এবং ধর্ম্ম জান, তপোবনে বাস কর, হিমালয়ের তনয়া, সমস্ত কার্য্যে নিপুণা, শমদম-সম্পন্না, মমতাশূন্যা ও ধর্ম্মচারিণী। অতএব হে সুকেশান্তে! হে বরারোহে!

(১) এষ শ্লোকঃ পি নাস্তি। শিব উবাচ। পি।

সাবিত্রী ব্রহ্মণঃ সাধ্বী কৌশিকস্য শচী সতী ।
মার্কণ্ডেয়স্য ধূমোর্ণা ঋদ্ধির্বৈশ্রবণস্য চ ॥৪॥
বরুণস্য তথা গৌরী সূর্য্যস্য চ সুবর্চ্চলা ।
রোহিণী শশিনঃ সাধ্বী স্বাহা চৈব বিভাবসোঃ ॥৫॥
অদিতিঃ কশ্যপস্যাথ সর্বাস্তাঃ পতিদেবতাঃ ।
পৃষ্টাশ্চোপাসিতাশ্চৈব তাস্ত্বয়া দেবি ! নিত্যশঃ ॥৬॥ (বিশেষকম্)
তেন ত্বাং পরিপৃচ্ছামি ধর্ম্মজ্ঞে ! ধর্ম্মবাদিনি ! ।
স্ত্রীধর্ম্মং শ্রোতুমিচ্ছামি ত্বয়োদাহৃতমাদিতঃ ॥৭॥
সধর্ম্মচারিণী মে ত্বং সমশীলা সমব্রতা ।
সমানসারবীর্য্যা চ তপস্তীব্রং কৃতঞ্চ তে ॥৮॥
ত্বয়া হ্যুক্তো বিশেষেণ গুণবান্ স ভবিষ্যতি ।
লোকে চৈব ত্বয়া দেবি ! প্রমাণত্বমুপেষ্যতি ॥৯॥

ভারতকৌমুদী

সাবিত্রীতি। সাবিত্রী নাম। এবমন্যত্র। কৌশিকস্য ইন্দ্রস্য। বৈশ্রবণস্য কুবেরস্য। বিভাবসোরগ্নেঃ, উপাসিতা উপদেশগ্রহণায় ॥৪—৬॥

তেনেতি। আদিতঃ প্রথমত এব ত্বয়া উদাহৃতমুক্তম্ ॥৭॥

সেতি। সমানে সারবীর্য্যে স্থৈর্য্যশক্তী যস্যাঃ সা, তে ত্বয়া ॥৮॥

ত্বয়েতি। গুণবানুৎকর্ষবান্, স স্ত্রীধর্ম্মঃ। ত্বয়া উক্তত্বাদিতি শেষঃ ॥৯॥

তোমাকে আমি জিজ্ঞাসা করিতেছি ; সুতরাং তুমিও আমার অভীষ্ট বিষয় বল ॥২—৩॥

সাধ্বী সাবিত্রী ব্রহ্মার, সতী শচী ইন্দ্রের, ধূমোর্ণা মার্কণ্ডেয়ের, ঋদ্ধি কুবেরের, গৌরী বরুণের, সুবর্চ্চলা সূর্য্যের, রোহিণী চন্দ্রের, সাধ্বী স্বাহা অগ্নির এবং অদিতি কশ্যপের পত্নী। দেবি ! তুমি সর্ব্বদা সেই সকল পতিদেবতা স্ত্রী-দিগকে জিজ্ঞাসা করিয়াছ এবং তাঁহাদের উপাসনাও করিয়াছ ॥৪—৬॥

ধর্মজ্ঞে ! ধর্মবাদিনি ! সেইজন্যই আমি তোমাকে জিজ্ঞাসা করিতেছি ; প্রথম হইতে তোমার উক্ত স্ত্রীধর্ম আমি শুনিতে ইচ্ছা করি ॥৭॥

তুমি আমার সহধর্ম্মিণী এবং তোমার স্বভাব, নিয়ম, সার ও শক্তি আমারই সমান ; বিশেষতঃ গুরুতর তপস্যাও করিয়াছ ॥৮॥

দেবি ! তুমি স্ত্রীধর্ম বলিলে সেই ধর্ম বিশেষ উৎকর্ষশালী হইবে এবং তুমি বলিয়াছ বলিয়া তাহা জগতে প্রামাণ্য লাভ করিবে ॥৯॥

(৮) সহধর্ম্মচারিণী মে ত্বম্—বঙ্গ বর্দ্ধ। (৯) লোকে চৈব তথা দেবি !—শি।

স্ত্রিয়শ্চৈব বিশেষেণ স্ত্রীজনস্য গতিঃ পরা।
গৌর্গাং গচ্ছতি সুশ্রোণি! লোকেম্বেষা গতিঃ সদা ॥১০॥
মম চার্দ্ধং শরীরস্য তব চার্দ্ধেন নির্ম্মিতম্।
সুরকার্য্যকরী চ ত্বং লোকসন্তানকারিণী ॥১১॥
তব সর্ব্বঃ সুবিদিতঃ স্ত্রীধর্ম্মঃ শাশ্বতঃ শুভে!।
তস্মাদশেষতো ব্রূহি স্বধর্ম্মং বিস্তরেণ মে ॥১২॥

উমোবাচ।

ভগবন্! সর্ব্বভূতেশ! ভূতভব্যভবোত্তম!।
ত্বৎপ্রসাদাদিয়ং দেব! বাক্ চৈব প্রতিভাতি মে ॥১৩॥
ইমাস্তু নদ্যো দেবেশ! সর্বতীর্থোদকৈর্যুতাঃ।
উপস্পর্শনহেতোস্ত্বামুপযান্তি সমীপতঃ ॥১৪॥

ভারতকৌমুদী

স্ত্রিয় ইতি। স্ত্রিয় এব স্ত্রীজনস্য বিশেষেণ গতিরাশ্রয়ঃ। উক্তার্থে দৃষ্টান্তমাহ গৌর্ধেনুঃ, গাং ধেনুং গচ্ছতি অনুসরতি। গতিঃ রীতিঃ ॥১০॥

মমেতি। সুরকার্য্যকরী রূপান্তরেণাসুরসংহারাৎ ॥১১॥

তবেতি। শাশ্বতশ্চিরন্তনঃ। স্বধর্ম্মং স্ত্রীধর্ম্মম্ ॥১২॥

ভগবন্নিতি। ভূতানামতীতানাম্, ভব্যানাং ভবিষ্যতাম্, ভবানাং বর্ত্তমানানাঞ্চ লোকানাং মধ্যে উত্তম!। প্রতিভাতি স্ফুরতি ॥১৩॥

ইমা ইতি। উপস্পর্শনহেতোঃ স্নানাচমনাদিনিমিত্তম্ ॥১৪॥

সুনিতম্বে! স্ত্রীলোকেরাই স্ত্রীলোকদের প্রধান গতি। দেখ, গরু গরুরই অনুসরণ করে; সুতরাং ইহাই জগতে চিরন্তন রীতি ॥১০॥

দেবি! তোমার শরীরের অর্দ্ধদ্বারা আমার শরীরের অর্দ্ধ নির্ম্মিত হইয়াছে। বিশেষতঃ, তুমি দেবকার্য্যসম্পাদিনী এবং লোকের সন্তানকারিণী ॥১১॥

কল্যাণি! চিরন্তন সমস্ত স্ত্রীধর্মই তোমার বিশেষভাবে বিদিত আছে; অতএব বিস্তরক্রমে তুমি আমার নিকট সমস্ত নিজ ধর্ম বল' ॥১২॥

পার্ব্বতী বলিলেন—'ভগবন্! সর্ব্বভূতেশ্বর! ভূতভবিষ্যৎ ও বর্ত্তমানের শ্রেষ্ঠ! দেব! আপনার অনুগ্রহেই আমার এই বাক্য স্ফূর্ত্তি হইতেছে ॥১৩॥

দেবেশ্বর! সর্বতীর্থজলযুক্তা এই নদীগুলি আপনার স্নান ও আচমনাদির জন্যই আপনার নিকট দিয়া যাইতেছে ॥১৪॥

(১০) গৌর্য্যাং গচ্ছতি সুশ্রোণি!—বঙ্গ বৰ্দ্ধ।
(১৩) ত্বৎ প্রভাবাদিয়ং দেব! বাক্ চৈবং প্রতিভাতি মে—পি।

এতাভিঃ সহ সংমন্ত্র্য প্রবক্ষ্যাম্যনুপূর্বশঃ।
প্রভবন্ যোঽনহংবাদী স বৈ পুরুষ উচ্যতে ॥১৫॥
স্ত্রী চ ভূতেশ! সততং স্ত্রিয়মেবানুধাবতি।
ময়া সম্মানিতাশ্চৈব ভবিষ্যন্তি সরিদ্বরাঃ ॥১৬॥
এষা সরস্বতী পুণ্যা নদীনামুত্তমা নদী।
প্রথমা সর্বসরিতাং নদী সাগরগামিনী ॥১৭॥
বিপাশা চ বিতস্তা চ চন্দ্রভাগা ইরাবতী।
শতদ্রুর্দেবিকা সিন্ধুঃ কৌশিকী গৌতমী তথা ॥১৮॥
তথা দেবনদী চেয়ং সর্ব্বতীর্থাভিসম্ভৃতা।
গগনাদ্গাং গতা দেবী গঙ্গা সর্ব্বসরিদ্বরা ॥১৯॥
ইত্যুক্ত্বা দেবদেবস্য পত্নীধর্ম্মভৃতাংবরা।
স্মিতপূর্বমথাভাষ্য সর্বাস্তাঃ সরিতস্তথা ॥২০॥

ভারতকৌমুদী

এতাভিরিতি। সংমন্ত্র্য আলোচ্য। প্রভবন্ প্রভুঃ সন্, অনহংবাদী অহঙ্কারশূন্যঃ। ভবান্ খল্বিত্থম্ভূত এব পুরুষ ইতি ভাবঃ ॥১৫॥

স্ত্রীতি। অনুধাবতি অনুসরতি। অতএবাহমিমাম্ অনুসরামীতি ভাবঃ। ভবিষ্যন্তি মৎ-প্রশ্নোত্তরদানে অনুকূলা ইতি শেষঃ ॥১৬॥

এষেতি। প্রথমা প্রথমোৎপন্না ॥১৭॥

বিপাশেতি। দেবিকাসিন্ধুশ্চ নদীবিশেষয়োর্নামনী ॥১৮॥

তথেতি। সর্ব্বৈস্তীর্থৈরভিসংবৃতা সম্মানিতা। গাং পৃথিবীম্ ॥১৯॥

আমি ইহাদের সহিত আলোচনা করিয়া আনুপূর্ব্বীক স্ত্রীধর্ম বলিব। যিনি প্রভু হইয়াও অহঙ্কারশূন্য হন, তাঁহাকেই পুরুষ বলা হয় ॥১৫॥

ভূতেশ্বর! স্ত্রীলোক সর্ব্বদা স্ত্রীলোকেরই অনুসরণ করে। তারপর আমি ইহাদের সম্মান করিলে, এই নদীশ্রেষ্ঠারা আমার প্রশ্নের উত্তর দানে সম্মত হইবেন ॥১৬॥

এই পবিত্রা সরস্বতী নদী সমস্ত নদীর মধ্যে শ্রেষ্ঠা এবং এই নদী সকল নদীর প্রথমে উৎপন্না ও সাগরগামিনী ॥১৭॥

তারপর বিপাশা, বিতস্তা, চন্দ্রভাগা, ইরাবতী, শতদ্রু, দেবিকা, সিন্ধু, কৌশিকী ও গৌতমী নদী রহিয়াছেন ॥১৮॥

আর সর্বতীর্থসম্মানিতা, আকাশ হইতে ভূতলে অবতীর্ণা ও সর্বনদীশ্রেষ্ঠা এই দেবনদী গঙ্গাদেবী প্রবাহিতা হইতেছেন' ॥১৯॥

অপৃচ্ছদ্দেবমহিষী স্ত্রীধর্ম্মং ধর্ম্মবৎসলা।
স্ত্রীধর্ম্মকুশলাস্তা বৈ গঙ্গাদ্যাঃ সরিতাংবরাঃ ॥২১॥ (যুগ্মকম্)

উমোবাচ।

অয়ং ভগবতা প্রোক্তঃ প্রশ্নঃ স্ত্রীধর্ম্মসংশ্রিতঃ।
তং তু সংমন্ত্র্য যুষ্মাভির্ব্বক্তুমিচ্ছামি শঙ্করম্ ॥২২॥
ন চৈকসাধ্যং পশ্যামি বিজ্ঞানং ভুবি কিঞ্চন।
দিবি বা সাগরগমাস্তেন বো মানয়াম্যহম্ ॥২৩॥
এবং সর্বাঃ সরিচ্ছ্রেষ্ঠাঃ পৃষ্টাঃ পুণ্যতমাঃ শিবাঃ।
ততো দেবনদী গঙ্গা নিযুক্তা প্রতিপূজ্য চ ॥২৪॥
বহ্বীভির্বুদ্ধিভিঃ স্ফীতা স্ত্রীধর্ম্মজ্ঞা শুচিস্মিতা।
শৈলরাজসুতাং দেবীং পুণ্যা পাপভয়াপহা ॥২৫॥
বুদ্ধ্যা বিনয়সম্পন্না সর্বধর্ম্মবিশারদা।
সস্মিতং বহুবুদ্ধ্যাঢ্যা গঙ্গা বচনমব্রবীৎ ॥২৬॥ (বিশেষকম্)

ভারতকৌমুদী

ইতীতি। স্মিতপূর্ব্বম্ ঈষদ্ধাস্যপূর্ব্বকম্। দেবমহিষী মহাদেবপত্নী, স্ত্রীধর্ম্মে কুশলা নিপুণাঃ ॥২০—২১॥

অয়মিতি। ভগবতা শঙ্করেণ। যুষ্মাভিঃ সহ সংমন্ত্র্য ॥২২॥

নেতি। একয়া সাধ্যং সম্পাদ্যম্। হে সাগরগমাঃ! সমুদ্রগামিন্যঃ! ॥২৩॥

এবমিতি। শিবা মঙ্গলজনিকাঃ। নিযুক্তা অন্যাভির্নদীভির্ব্বক্তুং ব্যাপারিতা। শুচিস্মিতা শুভ্রমৃদুহাস্যা। বহুবুদ্ধ্যাঢ্যা নানাবিধবুদ্ধিযুক্তা ॥২৪—২৬॥

---

এই কথা বলিয়া ধর্মবৎসলা দেবদেবপত্নী মহাদেবমহিষী ধার্ম্মিকশ্রেষ্ঠা পার্ব্বতী মৃদু হাস্যপূর্বক সেই সকল নদীকে সম্বোধন করিয়া স্ত্রীধর্মনিপুণা সেই গঙ্গাপ্রভৃতি নদীশ্রেষ্ঠাগণের নিকট স্ত্রীধর্ম জিজ্ঞাসা করিলেন ॥২০—২১॥

পার্ব্বতী বলিলেন—'নদীগণ! ভগবান্ শঙ্কর স্ত্রীধর্ম্ম বিষয়ে এই প্রশ্ন করিয়াছেন। আমি আপনাদের সহিত আলোচনা করিয়া তাঁহাকে সেই ধর্ম্ম বলিতে ইচ্ছা করি ॥২২॥

হে সাগরগামিনীগণ! পৃথিবীতে বা স্বর্গে কোন জ্ঞানই একজন নিষ্পাদ্য দেখিতে পাই না; সেই জন্যই আমি আপনাদিগকে প্রমাণ করিতেছি' ॥২৩॥

পার্বতী এইভাবে পুণ্যতমা ও মঙ্গলজনিকা সমস্ত নদীশ্রেষ্ঠাদিগকে জিজ্ঞাসা করিলেন। তাহার পর অন্য নদীগণ পার্বতীর প্রতি পূজা করিয়া দেবনদী

গঙ্গোবাচ।

ধন্যাস্ম্যনুগৃহীতাস্মি দেবি ! ধর্ম্মপরায়ণে ! ।
যা ত্বং সর্বজগন্মান্যা নদীং মানয়সেঽনঘে ! ॥২৭॥
প্রভবন্ ! পৃচ্ছতে যো হি সম্মানয়তি বা পুনঃ।
নূনং মন্যে সধর্ম্মাত্মা পণ্ডিতাখ্যাং স গচ্ছতি ॥২৮॥
জ্ঞানবিজ্ঞানসম্পন্নানূহাপোহবিশারদান্ ।
প্রবক্তৄন্ পৃচ্ছতে যোঽন্যান্ স বৈ নাপদমৃচ্ছতি ॥২৯॥
অন্যথা বহুবুদ্ধ্যাঢ্যো বাক্যং বদতি সংসদি।
অন্যথৈব হ্যহংবাদী দুর্ব্বলং বদতে বচঃ ॥৩০॥

---

ভারতকৌমুদী

ধন্যেতি। মানয়সে প্রমাণত্বেন গৌরবাস্পদীকরোষি ॥২৭॥

প্রভবন্নিতি। প্রভবন্ প্রভাববান্ সন্, পৃচ্ছতে পরং পৃচ্ছতি ॥২৮॥

জ্ঞানেতি। ঊহাপোহবিশারদান্ বাদপ্রতিবাদদক্ষান্ ॥২৯॥

অন্যেতি। অন্যথা অন্যপ্রকারম্, সারগর্ভং বাক্যম্। অন্যথৈব অন্যপ্রকারমেব অসারং বচঃ, অহংবাদী অহঙ্কারবান্ জনঃ, দুর্ব্বলং জ্ঞানে নিকৃষ্টং জনম্ ॥৩০॥

---

গঙ্গাকে বলিবার জন্য নিযুক্ত করিলেন। তখন বহুবুদ্ধিসম্পন্না, স্ত্রীধর্ম্মাভিজ্ঞা, শুভ্রহাসিনী, পুণ্যকারিণী, পাপভয়নাশিনী, বিনয়সম্পন্না, সর্বধর্ম্মবিশারদা ও বিবিধ বুদ্ধিযুক্তা গঙ্গা মন্দ হাস্য করিয়া বুদ্ধি অনুসারে দেবী পার্ব্বতীকে এই সকল বাক্য বলিলেন—॥২৪—২৬॥

'নিষ্পাপে ! ধর্ম্মপরায়ণে ! দেবি ! যিনি সর্বজগৎ পূজনীয়া, সেই আপনি যে নদীকে সম্মানিত করিতেছেন, সেই নদী আমি ধন্যা ও অনুগৃহীতা হইলাম ॥২৭॥

যিনি প্রভাবশালী হইয়াও অন্যের নিকট জিজ্ঞাসা করেন বা অন্যকে সম্মান করেন; আমি মনে করি, নিশ্চয়ই তিনি ধর্মাত্মা এবং নিশ্চয়ই তিনি পণ্ডিত নাম লাভ করেন ॥২৮॥

যিনি জ্ঞানবিজ্ঞানসম্পন্ন এবং বাদ-প্রতিবাদে দক্ষ অন্য বাগ্মীদের নিকট জিজ্ঞাসা করেন; তিনি কখনও বিপদে পতিত হন না ॥২৯॥

বিবিধ বুদ্ধিসম্পন্ন মানুষ সভায় অন্য প্রকার বাক্য বলেন; আর অহঙ্কারশালী লোক জ্ঞানদুর্ব্বল লোকের নিকট অন্য প্রকার বাক্য বলিয়া থাকে ॥৩০॥

---

(২৭) নদীর্মানয়সেঽনঘে!—পি। (২৯) স বৈ নাপদমর্হতি—পি।

দিব্যজ্ঞানে! দিবিশ্রেষ্ঠে! দিব্যৈঃ পুণ্যৈঃ সহোত্থিতে!।
ত্বমেবার্হসি নো দেবি! স্ত্রীধর্ম্মাননুভাষিতুম্ ॥৩১॥
ততঃ সারাধিতা দেবী গঙ্গয়া বহুভির্গুণৈঃ।
প্রাহ সর্ব্বমশেষেণ স্ত্রীধর্ম্মং সুরসুন্দরী ॥৩২॥

উমোবাচ।

স্ত্রীধর্ম্মো মাং প্রতি যথা প্রতিভাতি যথাবিধি।
তমহং কীর্ত্তয়িষ্যামি তথৈব প্রশ্রিতো ভব ॥৩৩॥
স্ত্রীধর্ম্মঃ পূর্ব্ব এবায়ং বিবাহে বন্ধুভিঃ কৃতঃ।
সহধর্ম্মচরী ভর্ত্তুর্ভবত্যগ্নিসমীপতঃ ॥৩৪॥
সুস্বভাবা সুবচনা সুবৃত্তা সুখদর্শনা।
অনন্যচিত্তা সুমুখী ভর্ত্তুঃ সা ধর্ম্মচারিণী ॥৩৫॥

---

ভারতকৌমুদী

দিব্যেতি। দিব্যমলৌকিকং জ্ঞানং যস্যাস্তৎসম্বোধনম্। উত্থিতে! উৎপন্নে!। নঃ অস্মাকং স্ত্রীণাং মধ্যে ॥৩১॥

তত ইতি। আরাধিতা সম্যক্ স্তুতা ॥৩২॥

স্ত্রীতি। প্রতিভাতি স্ফুরতি। প্রশ্রিতঃ প্রণিধানবান্ ॥৩৩॥

স্ত্রীতি। সহধর্ম্মচরী "সপত্নীকো ধর্ম্মমাচরেৎ" ইতি শাস্ত্রাৎ ॥৩৪॥

স্বিতি। সুবৃত্তা সচ্চরিত্রা, ন বিদ্যতে অন্যস্মিন্ পুরুষে চিত্তং যস্যাঃ সা ॥৩৫॥

---

দেবি! আপনি অলৌকিক জ্ঞানসম্পন্না, স্বর্গলোকমধ্যে শ্রেষ্ঠা এবং অলৌকিক পুণ্যের সহিতই উৎপন্না; অতএব আমাদের মধ্যে আপনিই স্ত্রীধর্ম বলিতে পারেন' ॥৩১॥

তাহার পর গঙ্গা বহুতর গুণ উল্লেখ করিয়া প্রশংসা করিলে, সুরসুন্দরী সেই পার্ব্বতী দেবী শেষ না রাখিয়া সমস্ত স্ত্রীধর্ম বলিতে লাগিলেন ॥৩২॥

পার্বতী বলিলেন—'দেবদেব! আমার মনে স্ত্রীধর্ম যে প্রকার উদিত হইতেছে; তাহা আমি যথাবিধানে বলিতেছি; আপনিও সেইরূপই মনোযোগী হউন ॥৩৩॥

বিবাহের সময়ে কন্যার বন্ধুবর্গ পূর্বেই এই স্ত্রীধর্ম আবিষ্কার করিয়া গিয়াছেন যে, বিবাহকালে অগ্নির নিকটে স্ত্রী ভর্ত্তার সহধর্মচারিণী হইবেন ॥৩৪॥

যে স্ত্রী সৎস্বভাবা, প্রিয়ভাষিণী, সচ্চরিত্রা, সুদৃশ্যা, অনন্যচিত্তা ও সুমুখী—সেই স্ত্রী ভর্ত্তার সধর্মচারিণী হইতে পারেন ॥৩৫॥

সা ভবেদ্ধর্ম্মপরমা সা ভবেদ্ধর্ম্মভাগিনী।
দেববৎ সততং সাধ্বী যা ভর্ত্তারং প্রপশ্যতি ॥৩৬॥
শুশ্রূষাং পরিচারঞ্চ দেববদ্‌যা করোতি চ।
নান্যভাবা হ্যবিমনাঃ সুব্রতা সুখদর্শনা ॥৩৭॥
পুত্রবক্ত্রমিবাভীক্ষ্ণং ভর্ত্তুর্ব্বদনমীক্ষতে।
যা সাধ্বী নিয়তাহারা সা ভবেদ্ধর্ম্মচারিণী ॥৩৮॥
শ্রুত্বা দম্পতিধর্ম্মং বৈ সহধর্ম্মং কৃতং শুভম্।
যা ভবেদ্ধর্ম্মপরমা নারী ভর্ত্তৃসমব্রতা ॥৩৯॥
দেববৎ সততং সাধ্বী ভর্ত্তারমনুপশ্যতি।
দম্পত্যোরেষ বৈ ধর্ম্মঃ সহধর্ম্মকৃতঃ শুভঃ ॥৪০॥
শুশ্রূষাং পরিচারঞ্চ দেবতুল্যং প্রকুর্বতী।
বশ্যাভাবেন সুমনাঃ সুব্রতা সুখদর্শনা।
অনন্যচিত্তা সুমুখী ভর্ত্তুঃ সা ধর্ম্মচারিণী ॥৪১॥

ভারতকৌমুদী

সেতি। ধর্ম্ম এব পরমঃ শ্রেষ্ঠো যস্যাঃ সা ॥৩৬॥

শুশ্রূষামিতি। পরিচারং সমস্তাদ্বিচরণম্। অবিমনা অবিরুদ্ধচিত্তা ॥৩৭॥

পুত্রেতি। অভীক্ষ্ণং সর্ব্বদা, ঈক্ষতে সস্নেহং পশ্যতি ॥৩৮॥

শ্রুত্বেতি। কৃতং মুনিভিঃ প্রবর্ত্তিতম্। ভর্ত্তুঃ সমং তুল্যং ব্রতং নিয়মো যস্যাঃ সা ॥৩৯॥

দেববদিতি। সহধর্ম্মতয়া কৃত ইতি সহধর্ম্মকৃতঃ, ভাবপ্রধাননির্দ্দেশাৎ। দম্পত্যোরিত্যুক্তে ভর্ত্তাপি সাধ্বীং ভার্য্যাং দেবীমিব পশ্যতীতি সূচিতম্ ॥৪০॥

যে সাধ্বী স্ত্রী ভর্ত্তাকে সর্ব্বদা দেবতার ন্যায় দর্শন করেন ; তিনি নামে ধর্মপরমা হন এবং ধর্মভাগিনীও হইয়া থাকেন ॥৩৬॥

অনন্যচিত্তা, অবিরুদ্ধমনা, সুনিয়মা ও সুখদর্শনা যে নারী দেবতার ন্যায় ভর্ত্তার শুশ্রূষা ও অনুসরণ করেন ; তিনিও ধর্মভাগিনী হন ॥৩৭॥

যে সাধ্বী স্ত্রী পুত্রের মুখের ন্যায় ভর্ত্তার মুখও সর্ব্বদা সস্নেহে দর্শন করেন এবং সংযতভোজনা হন, তিনি ধর্মচারিণী হইয়া থাকেন ॥৩৮॥

যে নারী মুনিগণ প্রবর্ত্তিত মঙ্গলজনক দম্পতিধর্মরূপ সহধর্ম শ্রবণ করিয়া ভর্ত্তার সমান ব্রতচারিণী হন ; তিনি সেই ধর্মের গুণে প্রধান হইয়া থাকেন ॥৩৯॥

সাধ্বী স্ত্রী সর্ব্বদাই ভর্ত্তাকে দেবতার ন্যায় দর্শন করেন। পতি ও পত্নীর এই মঙ্গলময় ধর্মকেই মুনিরা সহধর্মরূপে প্রবর্ত্তিত করিয়াছেন ॥৪০॥

(৩৭)...শুশ্রূষাং পরিচর্য্যাঞ্চ—পি। (৩৮) যা সাধ্বী নিয়তাচারা—পি।

পরুষাণ্যপি চোক্তা যা দৃষ্টা দুষ্টেন চক্ষুষা।
সুপ্রসন্নমুখী ভর্ত্তুর্যা নারী সা পতিব্রতা ॥৪২॥
ন চন্দ্রসূর্য্যৌ ন তরুং পুন্নাম্না যা নিরীক্ষতে।
ভর্ত্তৃবর্জ্জং বরারোহা সা ভবেদ্ধর্ম্মচারিণী ॥৪৩॥
দরিদ্রং ব্যাধিতং দীনমধ্বনা পরিকর্শিতম্।
পতিং পুত্রমিবোপাস্তে সা নারী ধর্ম্মচারিণী ॥৪৪॥
যা নারী প্রযতা দক্ষা যা নারী পুত্রিণী ভবেৎ।
পতিব্রতা পতিপ্রাণা সা নারী ধর্ম্মভাগিনী ॥৪৫॥

---

ভারতকৌমুদী

শুশ্রূষামিতি। পরিচারং পত্যুঃ সমস্তাদ্বিচরণম্। ষট্পাদোঽয়ং শ্লোকঃ ॥৪১॥
পরুষাণীতি। পরুষাণি নিষ্ঠুরবচনানি পত্যা উক্তাপি দৃষ্টাপি চ ॥৪২॥
নেতি। পুংনাম্না বিশিষ্টং তরুং বনস্পতিমপি ॥৪৩॥
দরিদ্রমিতি। দীনং দুঃস্থম্, পরিকর্শিতং পরিশ্রান্তম্ ॥৪৪॥
যেতি। প্রয়তা সংযতা, দক্ষা গৃহকার্য্যনিপুণা ॥৪৫॥

ভারতভাবদীপঃ

এবমিতি ॥১—৮॥ গুণবান্ স স্ত্রীধর্ম্মঃ ॥৯॥ গৌর্য্যাং ভূমৌ গচ্ছত্যনাদিপরম্পরয়া চলতি ॥১০—৪০॥ বশ্যাভাবেন মন্ত্রাদিনা বশীকরণং বিনা ॥৪১—৪২॥ চন্দ্রসূর্য্যৌ তরুমপি যা পুরুষনাম-

---

যে নারী প্রসন্নচিত্তা, সুনিয়মা, সুখদর্শনা, অনন্যচিত্তা ও প্রফুল্লবদনা হইয়া বশীভূতভাবে দেবতার তুল্য পতির শুশ্রূষা ও নিকটে বিচরণ করেন, সেই নারী ধর্মচারিণী বলিয়া গণ্য হন ॥৪১॥

ভর্ত্তা নিষ্ঠুর বাক্য বলিলেও কিংবা রূক্ষ দৃষ্টিতে দর্শন করিলেও যে নারী অত্যন্ত প্রসন্নবদনাই থাকেন; সেই নারী পতিব্রতা ॥৪২॥

যে নারী পতি ব্যতীত চন্দ্রসূর্য্য কিংবা পুরুষ নাম বিশিষ্ট কোন বৃক্ষের প্রতিও সকাম দৃষ্টিপাত না করেন, সেই নারীই উত্তমা স্ত্রী ও ধর্মচারিণী বলিয়া গণ্য হন ॥৪৩॥

পতি দরিদ্র, রোগগ্রস্ত, দুঃস্থ বা পথশ্রান্ত হইলে যে নারী পুত্রের ন্যায় তাঁহার শুশ্রূষা করেন; সেই নারী ধর্ম্মচারিণী ॥৪৪॥

যে নারী সংযতা ও গৃহকার্য্যনিপুণা হন কিংবা যে নারী পুত্রবতী হইয়াও পতিব্রতা এবং পতিপ্রাণাই থাকেন, সেই নারীই ধর্মভাগিনী হন ॥৪৫॥

---

(৪৩)···পুন্নাম্নো যা নিরীক্ষতে—বঙ্গ বর্দ্ধ। (৪৫) পতিশ্রয়া পতিপ্রাণা—পি।

শুশ্রূষাং পরিচর্য্যাঞ্চ করোত্যবিমনাঃ সদা।
সুপ্রতীতা বিনীতা চ সা নারী ধর্ম্মভাগিনী ॥৪৬॥
বিভর্ত্ত্যন্নপ্রদানেন কুটুম্বং চৈব নিত্যদা।
ন কামেষু ন ভোগেষু নৈশ্বর্য্যে ন সুখে তথা।
স্পৃহা যস্যা যথা পত্যৌ সা নারী ধর্ম্মভাগিনী ॥৪৭॥
কল্যোত্থানরতির্নিত্যং গৃহশুশ্রূষণে রতা।
সুসংমৃষ্টমক্ষয়া চৈব গোশকৃৎকৃতলেপনা ॥৪৮॥
অগ্নিকার্য্যপরা নিত্যং সদা পুষ্পবলিপ্রদা।
দেবতাতিথিভৃত্যানাং নির্বাপ্য পতিনা সহ ॥৪৯॥
শেষান্নমুপভুঞ্জানা যথান্যায়ং যথাবিধি।
তুষ্টপুষ্টজনা নিত্যং নারী ধর্ম্মেণ যুজ্যতে ॥৫০॥ (যুগ্মকম্)

ভারতকৌমুদী

শুশ্রূষামিতি। পরিচর্য্যাং ভর্ত্তুঃ পরিতো বিচরণম্। সুপ্রতীতা অতীববিশ্বস্তা ॥৪৬॥

বিভর্ত্তীতি। কুটুম্বং পরিজনম্। যস্যা নার্য্যাঃ পত্যৌ যথা স্পৃহা ইচ্ছয়া আকর্ষণম্, তথা কামাদিষু ন। ষট্‌পাদোঽয়ং শ্লোকঃ ॥৪৭॥

কল্যেতি। নিত্যং প্রত্যহম্, কল্যে প্রত্যূষে উত্থানে, রতিরিচ্ছা যস্যাঃ সা, গৃহস্য শুশ্রূষণে শোভাসম্পাদনাদৌ রতা, সুসংসৃষ্টঃ পরিমার্জ্জিতঃ ক্ষয়ো গৃহং যয়া সা, "নিলয়াপচয়ৌ ক্ষয়ৌ" ইত্যমরঃ, গোশকৃতা গোময়েন কৃতং লেপনং যয়া সা, ধর্ম্মভাগিনীত্যনুবৃত্তিঃ ॥৪৮॥

অগ্নীতি। অগ্নিকার্য্যপরা পাকসম্পাদনাৎ, পুষ্পবলিপ্রদা দেবপূজায়াং পুষ্পোপহারদাত্রী। নির্ব্বাপ্য অন্নাদিকং দত্ত্বা। তুষ্টাঃ পুষ্টাশ্চ জনাঃ পরিজনা যয়া সা ॥৪৯—৫০॥

যে নারী সর্ব্বদা প্রসন্নচিত্তা হইয়া ভর্ত্তার শুশ্রূষা ও নিকটে বিচরণ করেন এবং ভর্ত্তার অত্যন্ত বিশ্বস্তা ও বিনয়সম্পন্না থাকেন, সেই নারীই ধর্ম-ভাগিনী ॥৪৬॥

যে নারী প্রত্যহ অন্নদান করিয়া পরিজনবর্গের ভরণ করেন এবং যে নারীর পতির প্রতি যেমন আকর্ষণ থাকে; তেমন আকর্ষণ কামে, ভোগে, প্রভুত্বে ও সুখে থাকে না; সেই নারীই ধর্মভাগিনী হন ॥৪৭॥

যে নারী প্রত্যহ প্রত্যূষে গাত্রোত্থান করেন, গৃহের শোভা সম্পাদন করিয়া থাকেন, গৃহকে পরিমার্জ্জিত রাখেন এবং গোময়দ্বারা গৃহ লেপন করেন; সেই নারীই ধর্মভাগিনী হইয়া থাকেন ॥৪৮॥

যে নারী প্রত্যহ পাকপ্রভৃতি করায় অগ্নিকার্য্যপরায়ণা থাকেন; দেবতাকে নিত্য পুষ্প উপহার দেন, পতির সহিত দেবতা, অতিথি ও ভৃত্য-

শ্বশ্রূশ্বশুরয়োঃ পাদৌ তোষয়ন্তী গুণান্বিতা।
মাতাপিতৃপরা নিত্যং যা নারী সা তপোধনা ॥৫১॥
ব্রাহ্মণান্ দুর্ব্বলানাথান্ দীনান্ধকৃপণাংস্তথা।
বিভর্ত্ত্যন্নেন যা নারী সা পতিব্রতভাগিনী ॥৫২॥
ব্রতং চরতি যা নিত্যং দুশ্চরং লঘুসত্ত্বয়া।
পতিচিত্তা পতিহিতা সা পতিব্রতভাগিনী ॥৫৩॥
পুণ্যমেতত্তপশ্চৈব স্বর্গশ্চৈব সনাতনঃ।
সা নারী ভর্ত্তৃপরমা ভবেদ্ভর্ত্তৃব্রতা সতী ॥৫৪॥
পতির্হি দেবো নারীণাং পতির্বন্ধুঃ পতির্গতিঃ।
পত্যা সমা গতির্নাস্তি দৈবতং বা যথা পতিঃ ॥৫৫॥

ভারতকৌমুদী

শশ্রিতি। তোষয়ন্তী সংবাহনাদিনা পরিচরন্তী ॥৫১॥
ব্রাহ্মণানিতি। কৃপণঃ ক্ষুদ্রঃ। বিভর্ত্তি পুষ্ণাতি ॥৫২॥
ব্রতমিতি। লঘু অল্পম্, সত্ত্বং বিষয়ান্তরাধ্যবসায়ো যস্যাং তয়া বুদ্ধ্যা ॥৫৩॥
পুণ্যমিতি। এতৎ পতিসেবনম্। ভর্ত্তৈব পরমো যস্যাঃ সা ॥৫৪॥

ভারতভাবদীপঃ

স্বান্ন নিরীক্ষতে কিমু নরং পশুং বেত্তি ভাবঃ ॥৪৩—৪৭॥ সুসংমৃষ্টক্ষয়া শোধিতগৃহা ॥৪৮—৫২॥ লঘুসত্ত্বয়া শীঘ্রমর্য্যাদাববোধিন্যা বুদ্ধ্যা ॥৫৩—৬১॥

ইতি শ্রীমহাভারতে অনুশাসনপর্ব্বণি দানধর্ম্মে নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে
চতুর্বিংশত্যধিকশততমোঽধ্যায়ঃ ॥১২৪॥

দিগকে অন্ন দান করিয়া নিজে শেষান্ন ভোজন করেন এবং প্রত্যহ যথানিয়মে ও যথাবিধানে পরিজনবর্গকে হৃষ্টপুষ্ট করিয়া থাকেন; সেই নারী ধর্মভাগিনী হন ॥৪৯—৫০॥

গুণবতী যে নারী সর্ব্বদা শ্বশ্রূ ও শ্বশুরের চরণযুগলের সেবা করেন এবং মাতা ও পিতার উপরে ভক্তি করিয়া থাকেন; সেই নারী তপোধনা বলিয়া অভিহিত হন ॥৫১॥

যে নারী অন্নদ্বারা ব্রাহ্মণ, দুর্ব্বল, অনাথ, দরিদ্র, অন্ধ ও ক্ষুদ্র লোকদিগকে ভরণ করেন; সেই নারী পতিব্রতাধর্মের অধিকারিণী হন ॥৫২॥

যে নারী সর্ব্বদা পতিগতচিত্তা ও পতির হিতকারিণী হইয়া একাগ্রচিত্তে দুষ্কর ব্রত করেন, তিনি পতিব্রতা ধর্মের অধিকারিণী হন ॥৫৩॥

যে নারী পতিসর্ব্বস্বা, পতিব্রতা ও সতী হন; সেই নারীর পক্ষে, এই পতিসেবা পুণ্যের হেতু, তপস্যা ও সনাতন স্বর্গস্বরূপ হইয়া থাকে ॥৫৪॥

পতিপ্রসাদঃ স্বর্গো বা তুল্যো নার্য্যা ন বা ভবেৎ।
অহং স্বর্গং ন হীচ্ছেয়ং ত্বয্যপ্রীতে মহেশ্বর ! ॥৫৬॥
যদ্যকার্য্যমধর্ম্মং বা যদি বা প্রাণনাশনম্।
পতিব্র্রূয়াদ্দরিদ্রো বা ব্যাধিতো বা কথঞ্চন ॥৫৭॥
আপন্নো রিপুসংস্থো বা ব্রহ্মশাপার্দ্দিতোঽপি বা।
আপদ্ধর্ম্মাননুপ্রেক্ষ্য তৎকার্য্যমবিশঙ্কয়া ॥৫৮॥ (যুগ্মকম্)
এষ দেব ! ময়া প্রোক্তঃ স্ত্রীধর্ম্মো বচনাত্তব।
যা ত্বেবংভাবিনী নারী সা পতিব্রতভাগিনী ॥৫৯॥

নারদ উবাচ।

ইত্যুক্তঃ স তু দেবেশঃ প্রতিপূজ্য গিরেঃ সুতাম্।
লোকান্ বিসর্জ্জয়ামাস সর্ব্বৈরনুচরৈর্ব্বৃতান্ ॥৬০॥

---

ভারতকৌমুদী

পতিরিতি। গতিরাশ্রয়ঃ। দৈবতং দেবতা ॥৫৫॥

পত্যীতি। পত্যুঃ প্রসাদঃ অনুগ্রহঃ। ন বা ভবেৎ, পতিপ্রসাদঃ স্বর্গাদপি শ্রেষ্ঠ ইত্যাশয়ঃ ॥৫৬॥

যদীতি। অকার্য্যং নিন্দনীয়ং কর্ম্ম। আপন্ন আপদং প্রাপ্তঃ। কার্য্যং কর্ত্তব্যম্ ॥৫৭—৫৮॥

এষ ইতি। বচনাদাদেশাৎ। এবংভাবিনী ইত্থম্ভূতা ॥৫৯॥

ইতীতি। দেবেশো মহাদেবঃ, প্রতিপূজ্য প্রশস্য ॥৬০॥

---

নারীর পক্ষে পতিই দেবতা, পতিই বন্ধু এবং পতিই গতি ; আর নারীর পক্ষে পতির তুল্য আশ্রয় নাই এবং পতি যেমন দেবতা, তেমন দেবতাও নাই ॥৫৫॥

পতির অনুগ্রহ বা স্বর্গ এই দুইই নারীর নিকট সমান কিংবা সমান নাও হইতে পারে (অর্থাৎ নারীর পক্ষে স্বর্গাপেক্ষাও পতির অনুগ্রহ শ্রেষ্ঠ) ; সুতরাং মহেশ্বর ! আপনি অসন্তুষ্ট হইবার সম্ভব হইলে আমি স্বর্গও ইচ্ছা করি না ॥৫৬॥

দরিদ্র বা কোন প্রকার রোগগ্রস্ত, বিপন্ন, শত্রুহস্তগত কিংবা ব্রহ্মশাপগ্রস্ত হইয়া পতি যদি কিছু বলেন ; তবে তাহা যদি অকর্ত্তব্য বা পাপের কার্য্য কিংবা প্রাণনাশকও হয় ; তথাপি ভার্য্যা আপদ্ধর্ম লক্ষ্য করিয়া নিঃশঙ্ক চিত্তে তাহা করিবেন ॥৫৭—৫৮॥

দেব ! এই আমি আপনার আদেশে স্ত্রীধর্ম বলিলাম। যে নারী এইরূপ হন, তিনি পতিব্রতাধর্মের অধিকারিণী হইয়া থাকেন' ॥৫৯॥

ততো যযুর্ভূতগণাঃ সরিতশ্চ যথাগতম্।
গন্ধর্বাপ্সরসশ্চৈব প্রণম্য শিরসা ভবম্ ॥৬১॥
ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যামনুশাসনপর্ব্বণি
দানধর্ম্মে স্ত্রীধর্ম্মকথনে চতুর্বিংশত্যধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥ *

—:*:—

## পঞ্চবিংশত্যধিকশততমোঽধ্যায়ঃ।

—:*:—

ঋষয় ঊচুঃ।
পিনাকিন্! ভগনেত্রঘ্ন! সর্ব্বলোকনমস্কৃত!।
মাহাত্ম্যং বাসুদেবস্য শ্রোতুমিচ্ছামঃ শঙ্কর! ॥১॥

ভারতকৌমুদী

তত ইতি। সরিতো গঙ্গাদ্যা নদ্যঃ। ভবং মহাদেবম্ ॥৬১॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং
মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়ামনুশাসনপর্ব্বণি
দানধর্ম্মে চতুর্বিংশত্যধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥

—:*:—

পিনাকিন্নিতি। হে পিনাকিন্! পিনাকধনুর্দ্ধর! ভগস্য তদাখ্যদেবস্য নেত্রং হন্তি দক্ষযজ্ঞে নাশয়তীতি তৎসম্বোধনম্ ॥১॥

নারদ বলিলেন—'পার্ব্বতী এইরূপ বলিলে সেই মহাদেব পার্বতীর প্রশংসা করিয়া সমস্ত অনুচরবেষ্টিত উপস্থিত লোকদিগকে বিদায় দিলেন ॥৬০॥

তাহার পর ভূতগণ, নদীগণ, গন্ধর্বগণ ও অপ্সরোগণ মস্তকদ্বারা মহাদেবকে নমস্কার করিয়া যথাস্থানে চলিয়া গেলেন' ॥৬১॥

—:*:—

ঋষিগণ বলিলেন—'পিনাকধনুর্দ্ধর! ভগনেত্রনাশক! সর্ব্বলোকনমস্কৃত! শঙ্কর! আমরা বাসুদেবের মাহাত্ম্য শুনিতে ইচ্ছা করি' ॥১॥

* 'ষট্চত্বারিংশদধিকশততমোঽধ্যায়ঃ'—বঙ্গ বর্দ্ধ।

(১) শ্রোতুমিচ্ছামি শঙ্কর!—বঙ্গ বর্দ্ধ।

মহেশ্বর উবাচ।

পিতামহাদপি বরঃ শাশ্বতঃ পুরুষো হরিঃ।
কৃষ্ণো জাম্বূনদাভাসো ব্যভ্রে সূর্য্য ইবোদিতঃ ॥২॥
দশবাহুর্ম্মহাতেজা দেবতারিনিসূদনঃ।
শ্রীবৎসাঙ্কো হৃষীকেশঃ সর্ব্বদৈবতপূজিতঃ ॥৩॥
ব্রহ্মা তস্যোদরভবস্তস্যাহঞ্চ শিরোভবঃ।
শিরোরুহেভ্যো জ্যোতীংষি রোমভ্যশ্চ সুরাসুরাঃ ॥৪॥
ঋষয়ো দেহসম্ভূতাস্তস্য লোকাশ্চ শাশ্বতাঃ।
পিতামহগৃহং সাক্ষাৎ সর্ব্বদেবগৃহঞ্চ সঃ ॥৫॥
সোঽস্যাঃ পৃথিব্যাঃ কৃৎস্নায়াঃ স্রষ্টা ত্রিভুবনেশ্বরঃ।
সংহর্ত্তা চৈব ভূতানাং স্থাবরস্য চরস্য চ ॥৬॥

---

ভারতকৌমুদী

পিতেতি। পিতামহাদ্ব্রহ্মণঃ, শাশ্বতো নিত্যঃ। জাম্বূনদাভাসো জম্বুতুল্যদ্যুতিঃ, বিগতমভ্রং মেঘো যস্মাৎ তস্মিন্ গগনে উদিতঃ সূর্য্য ইব তেজস্বীতি শেষঃ ॥২॥

দশেতি। শ্রীবৎসো বক্ষো রোমাবর্ত্তঃ অঙ্কশ্চিহ্নং যস্য সঃ, হৃষীকা মায়া তস্যা ঈশো নিয়ন্তা ॥৩॥

ব্রহ্মেতি। উদরভবো নাভিপদ্মজাতত্বাৎ। শিরোরুহেভ্যঃ কেশেভ্যঃ, জ্যোতীংষি গ্রহনক্ষত্রাণি সম্ভূতানীতি শেষঃ ॥৪॥

ঋষয় ইতি। লোকা গোলোকাদয়ঃ। পিতামহস্য ব্রহ্মণো গৃহমাশ্রয়স্থানম্ ॥৫॥

---

মহাদেব বলিলেন—'সনাতন পুরুষ হরি ব্রহ্মা অপেক্ষাও শ্রেষ্ঠ এবং সেই কৃষ্ণ জম্বুবর্ণ ও মেঘশূন্য গগনোদিত সূর্য্যের ন্যায় তেজস্বী ॥২॥

তিনি দশবাহু, মহাতেজা, অসুরহন্তা, শ্রীবৎসচিহ্নিত, মায়ার অধীশ্বর ও সমস্ত দেবগণ পূজিত ॥৩॥

ব্রহ্মা তাঁহার নাভিপদ্ম হইতে উৎপন্ন হইয়াছেন, আমি মস্তক হইতে জন্মিয়াছি, কেশকলাপ হইতে গ্রহনক্ষত্র আবির্ভূত হইয়াছেন এবং লোম হইতে দেবগণ ও অসুরগণ জন্মগ্রহণ করিয়াছেন ॥৪॥

ঋষিগণ তাঁহার দেহ হইতে জন্মিয়াছেন, শাশ্বত লোক সকলও তাঁহার দেহ হইতেই উৎপন্ন হইয়াছে এবং তিনি সাক্ষাৎ ব্রহ্মার ও সমস্ত দেবতার আশ্রয়স্থান ॥৫॥

---

(২) শিব উবাচ। পিতামহাদপি পরঃ জাম্বূনদাভোঽংসো—পি।

(৩) সর্ব্বদৈবতযূথপঃ—পি। (৪) তস্যাহঙ্কাবরোঽভবম্...রোমমধ্যাৎ—পি।

স হি দেববরঃ সাক্ষাদ্দেবনাথঃ পরন্তপঃ।
সর্বজ্ঞঃ সর্বসংশ্লিষ্টঃ সর্ব্বগঃ সর্ব্বতোমুখঃ ॥৭॥
পরমাত্মা হৃষীকেশঃ সর্বব্যাপী মহেশ্বরঃ।
ন তস্মাৎ পরমং ভূতং ত্রিষু লোকেষু কিঞ্চন ॥৮॥
সনাতনো বৈ মধুহা গোবিন্দ ইতি বিশ্রুতঃ।
স সর্বান্ পার্থিবান্ সংখ্যে ঘাতয়িষ্যতি মানদঃ ॥৯॥
সুরকার্য্যার্থমুৎপন্নো মানুষং বপুরাস্থিতঃ।
ন হি দেবগণাঃ শক্তাস্ত্রিবিক্রমবিনাকৃতাঃ ॥১০॥
ভুবনে দেবকার্য্যাণি কর্ত্তুং নায়কবর্জ্জিতাঃ।
নায়কঃ সর্বভূতানাং সর্বদেবনমস্কৃতঃ ॥১১॥

ভারতকৌমুদী

স ইতি। কৃৎস্নায়াঃ সর্ব্বস্যাঃ। চরস্য জঙ্গমস্য ॥৬॥

স ইতি। সর্ব্বেষু পদার্থেষু সংশ্লিষ্টঃ সংসক্তঃ ব্রহ্মরূপত্বাৎ সঃ, সর্ব্বদর্শিত্বাৎ ॥৭॥

পরমেতি। পরমং শ্রেষ্ঠম্, ভূতং প্রাণী ॥৮॥

সনেতি। মধুং নাম দৈত্যং হতবানিতি মধুহা ॥৯॥

সুরেতি। ত্রিবিক্রমেণ কৃষ্ণেন বিনাকৃতা বিরহিতাঃ ॥১০॥

ভুবন ইতি। যেন হি তে দেবাস্ত্রিবিক্রমবিনা কৃতাঃ সন্তঃ, দেবকার্য্যাণি কর্ত্তুং নায়কবর্জ্জিতাঃ স্যুঃ ॥১১॥

ত্রিভুবনাধিপতি সেই কৃষ্ণ, এই সমগ্র পৃথিবীর এবং সমস্ত স্থাবর ও জঙ্গম প্রাণীর সৃষ্টিকর্ত্তা ও সংহারকারী ॥৬॥

তিনি দেবশ্রেষ্ঠ, দেবগণের রক্ষক, শত্রুসন্তাপক, সর্বজ্ঞ, সাক্ষাৎভাবে সর্ব্বসংসক্ত, সর্ব্বগামী ও সর্ব্বদর্শী ॥৭॥

কৃষ্ণই পরমাত্মা, মায়ার নিয়ন্তা, সর্বব্যাপী ও মহেশ্বর এবং ত্রিভুবনে তাঁহা হইতে প্রধান কোন ভূত নাই ॥৮॥

সনাতন, মধুহন্তা ও গোবিন্দ নামে বিখ্যাত এবং মাননীয়গণের মানদাতা, সেই কৃষ্ণ যুদ্ধে (কুরুক্ষেত্র সমরে) সমস্ত রাজাকে বিনাশ করাইবেন ॥৯॥

তিনি দেবকার্য্য সাধনের জন্য মনুষ্যদেহ ধারণ করিয়া উৎপন্ন হইয়াছেন। কারণ, দেবগণ কৃষ্ণ ব্যতীত এই গুরুতর কার্য্য করিতে সমর্থ নহেন ॥১০॥

কারণ, দেবতারা কৃষ্ণ না থাকিলে দেবকার্য্য করিবার পক্ষে নায়কবিহীন হইয়া পড়েন। যে হেতু কৃষ্ণ সর্ব্বভূতের নায়ক এবং সর্ব্বদেবনমস্কৃত ॥১১॥

(১০) মানুষং বপুরাশ্রিতঃ—পি।

এতস্য দেবনাথস্য দেবকার্য্যপরস্য চ।
ব্রহ্মভূতস্য সততং ব্রহ্মর্ষিশরণস্য চ ॥১২॥
ব্রহ্মা বসতি গর্ভস্থঃ শরীরে সুখসংস্থিতঃ।
সর্ব্বঃ সুখং সংশ্রিতশ্চ শরীরে সুখসংস্থিতঃ ॥১৩॥ (যুগ্মকম্)
সর্ব্বাঃ সুখং সংশ্রিতাশ্চ শরীরে তস্য দেবতাঃ।
স দেবঃ পুণ্ডরীকাক্ষঃ শ্রীগর্ভঃ শ্রীসহোষিতঃ ॥১৪॥
শার্ঙ্গচক্রায়ুধঃ খড়্গী সর্বনাগরিপুধ্বজঃ।
উত্তমেন স শীলেন দমেন চ শমেন চ ॥১৫॥
পরাক্রমেণ বীর্য্যেণ বপুষা দর্শনেন চ।
আরোহেণ প্রমাণেন ধৈর্য্যেণার্জ্জবসম্পদা ॥১৬॥
আনৃশংস্যেন রূপেণ বলেন চ সমন্বিতঃ।
অস্ত্রৈঃ সমুদিতঃ সর্বৈর্দিব্যৈরদ্ভুতদর্শনৈঃ ॥১৭॥ (বিশেষকম্)
যোগমায়ঃ সহস্রাক্ষো নিরপায়ো মহামনাঃ।
বীরো মিত্রজনশ্লাঘী জ্ঞাতিবন্ধুজনপ্রিয়ঃ ॥১৮॥

---

ভারতকৌমুদী

এতস্যেতি। ব্রহ্মভূতস্য পরমাত্মরূপস্য, ব্রহ্মর্ষীণাং শরণস্য রক্ষকস্য, গর্ভস্থো নাভিপদ্মস্থিতঃ, সর্ব্বো মহাদেবঃ। "ঈশ্বরঃ সর্ব্ব ঈশানঃ" ইত্যমরঃ ॥১২—১৩॥

সর্ব্বা ইতি। শ্রীঃ শোভা গর্ভে দেহমধ্যে যস্য সঃ, শ্রিয়া লক্ষ্মীদেব্যা সহ উষিতঃ স্থিতঃ ॥১৪॥

শার্ঙ্গেতি। সর্বনাগরিপুর্গরুড়ো ধ্বজে যস্য সঃ, দমেন বহিরিন্দ্রিয়দমনেন, শমেন অন্তরিন্দ্রিয়দমনেন চ। আরোহেণ স্থৌল্যেন, প্রমাণেন দৈর্ঘ্যেন, আর্জ্জবসম্পদা সরলতাবাহুল্যেন, আনৃশংস্যেন দয়য়া, সমুদিতঃ সম্পন্নঃ ॥১৫—১৭॥

---

দেবগণের প্রভু, দেবকার্য্য তৎপর, ব্রহ্মস্বরূপ এবং সর্ব্বদা ব্রহ্মর্ষিগণের রক্ষক এই নারায়ণের নাভিপদ্মে থাকিয়া ব্রহ্মা সুখে ইঁহারই শরীরে বাস করিতেছেন; আর মহাদেবও ইঁহার শরীরে সুখে রহিয়াছেন ও সুখভোগ করিতেছেন ॥১২—১৩॥

সমস্ত দেবতাও তাঁহার শরীরে সুখে আছেন। সেই দেব নারায়ণ শ্রীসমন্বিত ও শ্রীর সহিত বাস করেন ॥১৪॥

তিনি শার্ঙ্গ ধনু, সুদর্শন চক্র ও খড়্গধারী এবং গরুড়ধ্বজ। আর উত্তম স্বভাব, শম, দম, পরাক্রম, বল, উৎকৃষ্ট দেহ ও আকৃতি, স্থূলতা, দৈর্ঘ্য, ধৈর্য্য, সরলতা, দয়া, রূপ ও শক্তিসমন্বিত এবং অদ্ভুতদর্শন ও অলৌকিক সমস্ত অস্ত্রযুক্ত ॥১৫-১৭॥

ক্ষমাবাংশ্চানহংবাদী ব্রাহ্মণ্যো ব্রহ্মনায়কঃ।
ভয়হর্ত্তা ভয়ার্ত্তানাং মিত্রাণাং নন্দিবর্দ্ধনঃ ॥১৯॥
শরণ্যঃ সর্বভূতানাং দীনানাং পালনে রতঃ।
শ্রুতবানর্থসম্পন্নঃ সর্বভূতনমস্কৃতঃ ॥২০॥
সমাশ্রিতানাং বরদঃ শত্রূণামপি ধর্ম্মবিৎ।
নীতিজ্ঞো নীতিসম্পন্নো ব্রহ্মবাদী জিতেন্দ্রিয়ঃ ॥২১॥
ভবার্থমিহ দেবানাং বুদ্ধ্যা পরময়া যুতঃ।
প্রাজাপত্যে শুভে মার্গে মানবে ধর্ম্মসংস্কৃতে ॥২২॥
সমুৎপৎস্যতি গোবিন্দো মনোর্ব্বংশে মহাত্মনঃ।
অঙ্গো নাম মনোঃ পুত্রো হ্যন্তর্ধামা ততঃ পরঃ ॥২৩॥
অন্তর্ধাম্নো হবির্ধামা প্রজাপতিরনিন্দিতঃ।
প্রাচীনবর্হির্ভবিতা হবির্ধাম্নঃ সুতো মহান্ ॥২৪॥ (বিশেষকম্)

ভারতকৌমুদী

যোগেতি। যোগমায়া অস্যাস্তীতি যোগমায়ঃ অর্শ আদিত্বাদৎ, সহস্রক্ষঃ সহস্রনয়ন ইব সর্বদর্শিত্বাৎ, নিরপায়ো ধ্বংসশূন্যঃ ॥১৮॥

ক্ষমাবানিতি। অনহংবাদী অহঙ্কারশূন্যঃ, ব্রাহ্মণ্যো ব্রাহ্মণেষু সদ্ব্যবহর্ত্তা, ব্রহ্মণায়কো ব্রাহ্মণানাং পরিচালকঃ ॥১৯॥

শরণ্য ইতি। শরণ্যো রক্ষকশ্রেষ্ঠঃ। শ্রুতবান্ শাস্ত্রজ্ঞানবান্ ॥২০॥

সমিতি। বরদঃ অভীষ্টদাতা। ব্রহ্মবাদী বেদবক্তা ॥২১॥

ভবেতি। ভবার্থং মঙ্গলার্থম্। প্রজাপতির্মনুরেব তৎপ্রবর্ত্তিত ইতি প্রাজাপত্যে, মানবে মনুপ্রচারিতে মার্গে স্থিত ইতি শেষঃ। অন্তর্ধামা নাম। প্রাচীনবর্হিরপি নাম ॥২২—২৪॥

কৃষ্ণ যোগমায়াযুক্ত, সহস্র নয়ন, ধ্বংসশূন্য, প্রশস্ত চিত্ত, বীর, মিত্রলোকের প্রশংসাকারী এবং জ্ঞাতি ও বন্ধুজনের প্রিয় ॥১৮॥

তিনি ক্ষমাশীল, অহঙ্কারশূন্য, ব্রাহ্মণের সঙ্গে সদ্ব্যবহারকারী, ব্রাহ্মণগণের পরিচালক, ভয়ার্ত্তগণের ভয়হর্ত্তা এবং মিত্রগণের আনন্দবর্দ্ধক ॥১৯॥

কৃষ্ণ সমস্ত প্রাণীর রক্ষক, দীন পালনে নিরত, শাস্ত্রজ্ঞানশালী, ধনসম্পন্ন এবং সর্ব্বভূতনমস্কৃত ॥২০॥

কৃষ্ণ শরণাপন্ন, শত্রুগণেরও অভীষ্টদাতা, ধর্ম্মবিৎ, নীতিজ্ঞ, নীতিযুক্ত, বেদবক্তা ও জিতেন্দ্রিয় ॥২১॥

দেবগণের মঙ্গলের নিমিত্ত ভগবান্ নারায়ণ মহাত্মা মনুর বংশে এই জগতে

(২১) সমাশ্রিতানাং মুদকৃৎ—পি।

তস্য প্রচেতঃপ্রমুখা ভবিষ্যন্তি দশাত্মজাঃ।
প্রাচেতসস্তথা দক্ষো ভবিতেহ প্রজাপতিঃ ॥২৫॥
দাক্ষায়ণ্যাস্তথাদিত্যো মনুরাদিত্যতস্তথা।
মনোশ্চ বংশজ ইলা সুদ্যুম্নশ্চ ভবিষ্যতি ॥২৬॥
বুধাৎ পুরূরবাশ্চাপি তস্মাদায়ুর্ভবিষ্যতি।
নহুষো ভবিতা তস্মাদ্‌যযাতিস্তস্য চাত্মজঃ ॥২৭॥
যদুস্তস্মান্মহাসত্ত্বঃ ক্রোষ্টা তস্মাদ্‌ভবিষ্যতি।
ক্রোষ্টুশ্চৈব মহান্ পুত্রো বৃজিনীবান্ ভবিষ্যতি ॥২৮॥
বৃজিনীবতশ্চ ভবিতা উষঙ্গুরপরাজিতঃ।
উষঙ্গোর্ভবিতা পুত্রঃ শূরশ্চিত্ররথস্তথা।
তস্য ত্ববরজঃ পুত্রঃ শূরো নাম ভবিষ্যতি ॥২৯॥

ভারতকৌমুদী

তস্যেতি। দক্ষো নাম, প্রজানাং পতির্নিয়ন্তা।২৫॥
দাক্ষেতি। দাক্ষায়ণ্যা দক্ষতনয়ায়া অদিত্যাঃ, আদিত্যঃ সূর্য্যঃ ॥২৬॥
বুধাদিতি। ইলাতো বুধস্তস্মাদ্‌বুধাৎ ॥২৭॥
যদুরিতি। মহাসত্ত্বো মহাবলঃ। বৃজিনীবান্ নাম ॥২৮॥
বৃজিনীতি। শূরো বীরঃ, চিত্ররথো নাম। ষট্‌পাদোঽয়ং শ্লোকঃ ॥২৯॥

'গোবিন্দ' নাম ধারণ করিয়া উৎপন্ন হইবেন; তিনি অত্যন্ত বুদ্ধিমান্ হইয়া ধর্ম্মসম্পন্ন প্রজাপতি মনুর প্রবর্ত্তিত মঙ্গলময় পথে চলিবেন। মনুর পুত্র অঙ্গ, অঙ্গের পুত্র অন্তর্ধামা, অন্তর্ধামার পুত্র হবির্ধামা। এই হবির্ধামা অনিন্দিত প্রজাপতি হইবেন; প্রাচীনবর্হিনামে সেই হবির্ধামের একটী উত্তম পুত্র জন্মিবে ॥২২—২৪॥

সেই প্রাচীনবর্হির প্রচেতাপ্রভৃতি দশটী পুত্র হইবে এবং প্রচেতার পুত্র দক্ষ মর্ত্ত্যলোকে প্রজাপতি হইবেন ॥২৫॥

সেই দক্ষকন্যা অদিতির গর্ভে সূর্য্য জন্মিবেন এবং সূর্য্য হইতে মনু। আবার মনুর বংশে ইলা ও সুদ্যুম্ন উৎপন্ন হইবেন ॥২৬॥

সেই ইলা হইতে বুধ, বুধ হইতে পুরূরবা, পুরূরবা হইতে আয়ু জন্মিবেন এবং আয়ু হইতে নহুষ ও নহুষ হইতে যযাতি জন্মগ্রহণ করিবেন ॥২৭॥

সেই যযাতি হইতে মহাবল যদু এবং যদু হইতে ক্রোষ্টা জন্মিবেন। আবার সেই ক্রোষ্টা হইতে বৃজিনীবান্ নামে প্রশস্ত একটী পুত্র হইবে ॥২৮॥

(২৯) উষদ্‌গুরপরাজিতঃ। উষদ্‌গোর্ভবিতা—পি।

তেষাং বিখ্যাতবীর্য্যাণাং চরিত্রগুণশালিনাম্।
যজ্বনাং সুবিশুদ্ধানাং বংশে ব্রাহ্মণসম্মতে ॥৩০॥
স শূরঃ ক্ষত্রিয়শ্রেষ্ঠো মহাবীর্য্যো মহাযশাঃ।
স্ববংশবিস্তরকরং জনয়িষ্যতি মানদঃ ॥৩১॥
বসুদেব ইতি খ্যাতং পুত্রমানকদুন্দুভিম্।
তস্য পুত্রশ্চতুর্বাহুর্ব্বাসুদেবো ভবিষ্যতি ॥৩২॥ (বিশেষকম্)
দাতা ব্রাহ্মণসৎকর্ত্তা ব্রহ্মভূতো দ্বিজপ্রিয়ঃ।
রাজ্ঞো মাগধসংরুদ্ধান্মোক্ষয়িষ্যতি যাদবঃ ॥৩৩॥
জরাসন্ধস্তু রাজানং নির্জিত্য গিরিগহ্বরে।
সর্বপার্থিবরত্নাঢ্যো ভবিষ্যতি সবীর্য্যবান্ ॥৩৪॥
পৃথিব্যামপ্রতিহতো বীর্য্যেণ চ ভবিষ্যতি।
বিক্রমেণ চ সম্পন্নঃ সর্বপার্থিবপার্থিবঃ ॥৩৫॥

ভারতকৌমুদী

তেষামিতি। যজ্বনাং যথাবিধিযজ্ঞকারিণাম্। মাননীয়ানাং মানং দদাতীতি সঃ। "আনক এব দুন্দুভিরস্য" ইতি রঘুনাথঃ। চতুর্বাহুর্জন্মকালে ॥৩০—৩২॥

দাতেতি। ব্রহ্মভূতঃ পরমাত্মরূপঃ। মাগধেন মগধরাজেন জরাসন্ধেন সংরুদ্ধানাবদ্ধান্, রাজ্ঞো নৃপতীন্, যাদবঃ কৃষ্ণঃ ॥৩৩॥

জরেতি। গিরিগহ্বরে গিরিব্রজে। স কৃষ্ণঃ ॥৩৪॥

পৃথিব্যামিতি। সর্ব্বেষাং পার্থিবানাং রাজ্ঞাম, পার্থিবো রাজা ॥৩৫॥

---

সেই বৃজিনীবান্ হইতে অপরাজিত উষঙ্গু জন্মিবেন এবং উষঙ্গু হইতে বীর চিত্ররথ উৎপন্ন হইবেন; আর শূরনামে তাঁহার কনিষ্ঠ পুত্র জন্মিবেন ॥২৯॥

বিখ্যাত বীর্য্য, চরিত্রগুণসম্পন্ন, যজ্ঞকারী ও নির্ম্মল চিত্ত সেই ক্ষত্রিয়গণের ব্রাহ্মণপ্রিয় বংশে ক্ষত্রিয়শ্রেষ্ঠ, মহাবীর, মহাযশা ও মানিগণের মানদাতা, সেই শূর নিজবংশবিস্তারকারী বসুদেব ও আনকদুন্দুভি নামে বিখ্যাত একটী পুত্র উৎপাদন করিবেন; বাসুদেব তাঁহারই পুত্র হইবেন এবং জন্মকালে তাঁহার চারিটী বাহু হইবে ॥৩০—৩২॥

দাতা, ব্রাহ্মণগণের সম্মানকারী, ব্রাহ্মণগণের প্রিয় ও পরব্রহ্মস্বরূপ সেই কৃষ্ণ জরাসন্ধকর্তৃক আবদ্ধ রাজগণকে মুক্ত করিবেন ॥৩৩॥

বলবান্ বাসুদেব, গিরিব্রজনগরে রাজা জরাসন্ধকে জয় করিয়া তাঁহার সমস্ত রত্নসম্পন্ন হইবেন ॥৩৪॥

বিক্রমসম্পন্ন কৃষ্ণ নিজের বাহুবলে পৃথিবীতে অপ্রতিহত এবং সমস্ত রাজার রাজা হইবেন ॥৩৫॥

শূরসেনেষু সংবৃদ্ধো দ্বারকায়াং বসন্ প্রভুঃ।
পালয়িষ্যতি গাং দেবীং বিজিত্য নয়বিৎ সদা ॥৩৬॥
তং ভবন্তঃ সমাসাদ্য বাঙ্‌মাল্যৈরর্হণৈর্বরৈঃ।
অর্চ্চয়ন্তু যথান্যায়ং ব্রহ্মাণমিব শাশ্বতম্ ॥৩৭॥
যো হি মাং দ্রষ্টুমিচ্ছেত ব্রহ্মাণঞ্চ পিতামহম্।
দ্রষ্টব্যস্তেন ভগবান্ বাসুদেবঃ প্রতাপবান্ ॥৩৮॥
দৃষ্টে তস্মিন্নহং দৃষ্টো ন মেঽত্রাস্তি বিচারণা।
পিতামহো বা দেবেশ ইতি বিত্ত তপোধনাঃ! ॥৩৯॥
স যস্য পুণ্ডরীকাক্ষঃ প্রীতিযুক্তো ভবিষ্যতি।
তস্য দেবগণঃ প্রীতো ব্রহ্মপূর্ব্বো ভবিষ্যতি ॥৪০॥

---

ভারতকৌমুদী

শূরেতি। শূরসেনেষু তদাখ্যে দেশে, সংবৃদ্ধ উন্নতিং প্রাপ্তঃ। গাং পৃথিবীম্ ॥৩৬॥
তমিতি। বাচ এব মাল্যানি তৈঃ স্তবৈঃ, অর্হণৈঃ পূজাদ্রব্যৈশ্চ ॥৩৭॥
য ইতি। অস্মাকং ত্রয়াণামেবাভিন্নত্বাদিতি ভাবঃ ॥৩৮॥
দৃষ্ট ইতি। অত্রাপি পূর্ব্ববদেব ভাবঃ। বিত্ত জানীত ॥৩৯॥
স ইতি। ব্রহ্মপূর্ব্বো ব্রহ্মাদিঃ, তস্য সর্বদেবময়ত্বাৎ ॥৪০॥

---

প্রভাবশালী ও নীতিজ্ঞ কৃষ্ণ শূরসেন দেশে বৃদ্ধি প্রাপ্ত হইয়া, দ্বারকানগরে বাস করিতে থাকিয়া, পৃথিবী জয় করিয়া সর্ব্বদা তাহা পালন করিবেন ॥৩৬॥

মুনিগণ! আপনারা তাঁহার নিকটে উপস্থিত হইয়া নানাবিধ স্তব ও উৎকৃষ্ট পূজা দ্রব্যদ্বারা যথানিয়মে ব্রহ্মার ন্যায় সেই সনাতন নারায়ণের পূজা করিবেন ॥৩৭॥

যিনি আমাকে এবং পিতামহ ব্রহ্মাকে দর্শন করিতে ইচ্ছা করেন; তাঁহার প্রতাপশালী ভগবান্ বাসুদেবকে দর্শন করা উচিত ॥৩৮॥

তপোধনগণ! ইহা আপনারা জানিয়া রাখুন যে, সেই বাসুদেবকে দর্শন করিলে আমাকে এবং দেবেশ্বর ব্রহ্মাকেও দর্শন করা হয়; এবিষয়ে আমার কোন সন্দেহ নাই ॥৩৯॥

সেই পুণ্ডরীকাক্ষ যাঁহার উপরে সন্তুষ্ট হইবেন, ব্রহ্মাদি দেবগণও তাঁহার উপরে সন্তুষ্ট হইবেন ॥৪০॥

---

(৩৬) শূরসংহননো ভূত্বা—পি।

যশ্চ তং মানবে লোকে সংশ্রয়িষ্যতি কেশবম্।
তস্য কীর্ত্তির্জয়শ্চৈব স্বর্গশ্চৈব ভবিষ্যতি ॥৪১॥
ধর্ম্মাণাং দেশিকঃ সাক্ষাৎ স ভবিষ্যতি ধর্ম্মভাক্।
ধর্ম্মবদ্ভিঃ স দেবেশো নমস্কার্য্যঃ সদোদ্যতৈঃ ॥৪২॥
ধর্ম্ম এব পরো হি স্যাত্তস্মিন্নভ্যর্চ্চিতে বিভৌ।
স হি দেবো মহাতেজাঃ প্রজাহিতচিকীর্ষয়া ॥৪৩॥
ধর্ম্মার্থং পুরুষব্যাঘ্র ঋষিকোটীঃ সসর্জ্জ হ।
তাঃ সৃষ্টস্তেন বিভুনা পর্বতে গন্ধমাদনে।৪৪॥
সনৎকুমারপ্রমুখাস্তিষ্ঠন্তি তপসান্বিতাঃ।
তস্মাৎ স বাগ্মী ধর্ম্মজ্ঞো নমস্যো দ্বিজপুঙ্গবাঃ! ॥৪৫॥ (যুগ্মকম্)

---

ভারতকৌমুদী

য ইতি। মানবে লোকে মর্ত্ত্যলোকে ॥৪১॥

ধর্ম্মাণামিতি। দেশিক উপদেষ্টা। উদ্যতৈ উদ্যোগিভিঃ সদ্ভিঃ ॥৪২॥

ধর্ম্ম ইতি। পরঃ প্রধানঃ প্রজানাং লোকানাং হিতচিকীর্ষয়া হিতকরণেচ্ছয়া সর্ব্বদা প্রবর্ত্তত ইতি শেষঃ ॥৪৩॥

ধর্ম্মার্থমিতি। পুরুষব্যাঘ্রো নারায়ণঃ, সসর্জ্জ উৎপাদয়ামাস। তস্মাৎ জনকরূপত্বাৎ ॥৪৪—৪৫॥

---

যে মানুষ মর্ত্ত্যলোকে সেই নারায়ণের আশ্রয় লইবে, তাহার কীর্ত্তি, জয় ও স্বর্গ হইবে ॥৪১॥

ধার্ম্মিক সেই কেশব সাক্ষাৎ ধর্ম্মের উপদেশক হইবেন; অতএব ধার্ম্মিক লোকেরা উদ্যোগী হইয়া সর্ব্বদা সেই দেবদেবকে নমস্কার করিবেন ॥৪২॥

সেই প্রভুর পূজা করিলে পরম ধর্ম্মই হইয়া থাকে। কারণ, সেই মহাতেজা নারায়ণ লোকের হিতসাধন করিবার ইচ্ছায় সর্ব্বদা তাহাতে প্রবৃত্ত আছেন ॥৪৩॥

ব্রাহ্মণশ্রেষ্ঠগণ! পুরুষশ্রেষ্ঠ নারায়ণ ধর্ম্মের জন্যই কোটী কোটী ঋষি সৃষ্টি করিয়াছেন। নারায়ণ সৃষ্টি করিলে সনৎকুমারপ্রভৃতি সেই ঋষিগণ তপস্যা করিতে থাকিয়া গন্ধমাদনপর্বতে অবস্থান করিতেছেন; অতএব সেই বাগ্মী ও ধর্মজ্ঞ নারায়ণকে নমস্কার করা উচিত ॥৪৪—৪৫॥

---

(৪১) যশ্চ তং মানবো লোকে…ভবিষ্যতি ন সংশয়ঃ—পি।

দিবিশ্রেষ্ঠো হি ভগবান্ হরির্নারায়ণঃ প্রভুঃ।
বন্দিতো হি স বন্দেত মানিতো মানয়ীত চ।
অর্হিতশ্চার্হয়েন্নিত্যং পূজিতঃ প্রতিপূজয়েৎ ॥৪৬॥
দৃষ্টঃ পশ্যেদহরহঃ সংশ্রিতঃ প্রতিসংশ্রয়েৎ।
অর্চ্চিতশ্চার্চ্চয়েন্নিত্যং স দেবো দ্বিজসত্তমাঃ! ॥৪৭॥
এতদ্ব্রতমনবদ্যস্য বিষ্ণোর্বৈ পরমং ব্রতম্।
আদিদেবস্য মহতঃ সজ্জনাচরিতং সদা ॥৪৮॥
ভুবনেঽভ্যর্চ্চিতো নিত্যং দেবৈরপি সনাতনঃ।
অভয়েনানুরূপেণ যুজ্যন্তে তমনুব্রতাঃ ॥৪৯॥
কর্ম্মণা মনসা বাচা স নমস্যো দ্বিজৈঃ সদা।
যত্নবদ্ভিরুপস্থায় দ্রষ্টব্যো দেবকীসুতঃ ॥৫০॥

---

### ভারতকৌমুদী

দিবীতি। বন্দেত বন্দনীয়ং কুর্য্যাৎ, মানয়ীত মাননীয়ং বিদধীত। অর্হিতো বাচা, পূজিতঃ পুষ্পাদিনা। ষট্পাদোঽয়ং শ্লোকঃ ॥৪৬॥

দৃষ্ট ইতি। ভক্ত্যা দৃষ্টঃ, পশ্যেৎ সদয়ম্ ॥৪৭॥

এতদিতি। অনবদ্যস্য অনিন্দনীয়স্য, ব্রতং নিয়মঃ ॥৪৮॥

ভুবন ইতি। তং বিষ্ণুম্ অনু লক্ষ্যীকৃত্য ব্রতং যেষাং তে ॥৪৯॥

কর্ম্মণেতি। উপস্থায় উপগম্য ॥৫০॥

### ভারতভাবদীপঃ

পিনাকিন্নিতি। অস্মিন্নধ্যায়ে যো হি মাং দ্রষ্টুমিচ্ছেতেতি শ্লোকদ্বয়েন ব্রহ্মবিষ্ণুরুদ্রাণামৈকাত্ম্যং দর্শিতং যৎ প্রাগুপদর্শিত, তদেবাত্রোপসংহৃতিমিতি বোধ্যম্ ॥১—৪৫॥ অর্হিতঃ পুষ্প-

---

স্বর্গের শ্রেষ্ঠ ও প্রভাবশালী ভগবান্ হরিনারায়ণের বন্দনা করিলে, তিনিও বন্দনীয় করেন, সম্মানিত করিলে সম্মান করেন, স্তব করিলে স্তবের যোগ্য করেন এবং পূজা করিলে প্রতিপূজিত করিয়া থাকেন ॥৪৬॥

ব্রাহ্মণশ্রেষ্ঠগণ! প্রত্যহ ভক্তিপূর্বক নারায়ণকে দর্শন করিলে, তিনিও স্নেহের সহিত দর্শন করেন, তাঁহাকে আশ্রয় করিলে তিনিও আশ্রয় করেন এবং পূজা করিলে পূজা করিয়া থাকেন ॥৪৭॥

অনিন্দনীয় আদিদেব ও মহান্ সেই বিষ্ণুর ইহাই পরম ব্রত এবং এইরূপই সর্ব্বদা সজ্জনোচিত আচরণ ॥৪৮॥

জগতে দেবতারাও সর্বদা সেই সনাতনের অর্চ্চনা করিয়া থাকেন এবং তাঁহার অনুগামী লোকেরা অনুরূপ অভয়যুক্ত হইয়া থাকে ॥৪৯॥

এষ বোঽভিহিতো মার্গো ময়া বৈ মুনিসত্তমাঃ।
তং দৃষ্ট্বা সর্ব্বশো দেবং দৃষ্টাঃ স্যুঃ সুরসত্তমাঃ ॥৫১॥
মহাবরাহং তং দেবং সর্ব্বলোকপিতামহম্।
অহং চৈব নমস্যামি নিত্যমেব জগৎপতিম্ ॥৫২॥
তত্র চ ত্রিতয়ং দৃষ্টং ভবিষ্যতি ন সংশয়ঃ।
সমস্তা হি বয়ং দেবাস্তস্য দেহে বসামহে ॥৫৩॥
তস্য চৈবাগ্রজো ভ্রাতা সিতাদ্রিনিচয়প্রভঃ।
হলী বল ইতি খ্যাতো ভবিষ্যতি ধরাধরঃ ॥৫৪॥
ত্রিশিরাস্তস্য দেবস্য শাতকুম্ভময়ো দ্রুমঃ।
ধ্বজস্তৃণেন্দ্রো দেবস্য ভবিষ্যতি রথাশ্রিতঃ ॥৫৫॥

---

ভারতকৌমুদী

এষ ইতি। বো যুষ্মাকম্, সুরসত্তমা ইন্দ্রাদয়ো দেবশ্রেষ্ঠাঃ "সর্ব্বদেবময়ো হরি"রিতি স্মৃতেঃ ॥৫১॥

মহেতি। সর্ব্বলোকপিতামহং জনকস্যাপি জনকত্বাৎ ॥৫২॥

তত্রেতি। তত্র কৃষ্ণে দৃষ্টে সতি, ত্রিতয়ং ব্রহ্মবিষ্ণুশিবানাং ত্রয়ম্ ॥৫৩॥

তস্যেতি। সিতাদ্রিনিচয়প্রভঃ শুভ্রপ্রস্তরসমূহতুল্যবর্ণঃ। ধরাং পৃথিবীং ধরতীতি ধরাধরো বাসুকিঃ ॥৫৪॥

ত্রীতি। ত্রিশিরা মস্তকত্রয়যুক্তঃ, শাতকুম্ভময়ঃ স্বর্ণময়ঃ, তৃণেন্দ্রোদ্রুমস্তালবৃক্ষঃ ॥৫৫॥

---

দ্বিজাতিরা কায়মনোবাক্যে সর্বদা সেই নারায়ণকে নমস্কার করিবেন এবং উপস্থিত হইয়া সযত্নে তাঁহাকে দর্শন করিবেন ॥৫০॥

মুনিশ্রেষ্ঠগণ! এই আমি আপনাদের নিকটে উৎকৃষ্ট পথ বলিলাম। সেই বাসুদেবকে সর্বপ্রকারে দর্শন করিলে সমস্ত দেবশ্রেষ্ঠগণকেই দেখা হয় ॥৫১॥

মহাবরাহরূপধারী, সমস্ত লোকের পিতামহ ও জগদীশ্বর সেই বাসুদেবকে আমিও সর্বদাই নমস্কার করি ॥৫২॥

সেই বাসুদেবকে দর্শন করিলে ব্রহ্মা, বিষ্ণু ও শিব—এই তিনজনকেই দেখা হইবে, এবিষয়ে কোন সন্দেহ নাই। কারণ, আমরা সমস্ত দেবতারাই তাঁহার শরীরে বাস করিয়া থাকি ॥৫৩॥

স্বয়ং অনন্তনাগ যাইয়া শুভ্র পাষাণসমানবর্ণ হলধর ও বলরাম নামে বিখ্যাত সেই বাসুদেবের অগ্রজ ভ্রাতা হইবেন ॥৫৪॥

তিনটী মস্তকযুক্ত ও স্বর্ণময় একটী তালবৃক্ষ সেই বলরামের রথে ধ্বজ হইবে ॥৫৫॥

শিরো নাগৈর্মহাভোগৈঃ পরিকীর্ণং মহাত্মভিঃ।
ভবিষ্যতি মহাবাহোঃ সর্ব্বলোকেশ্বরস্য চ ॥৫৬॥
চিন্তিতানি সমেষ্যন্তি শস্ত্রাণ্যস্ত্রাণি চৈব হ।
অনন্তশ্চ স এবোক্তো ভগবান্ হরিরব্যয়ঃ ॥৫৭॥
সমাদিষ্টশ্চ বিবুধৈর্দর্শয় ত্বমিতি প্রভো!।
সুপর্ণো যস্য বীর্য্যেণ কশ্যপস্যাত্মজো বলী।
অন্তং নৈবাশকদ্দ্রষ্টুং দেবস্য পরমাত্মনঃ ॥৫৮॥
স চ শেষো বিচরতে পরয়া বৈ মুদা যুতঃ।
অন্তর্ব্বসতি ভোগেন পরিরভ্য বসুন্ধরাম্ ॥৫৯॥
য এব বিষ্ণুঃ সোঽনন্তো ভগবান্ বসুধাধরঃ।
যো রামঃ স হৃষীকেশো যোঽচ্যুতঃ স ধরাধরঃ ॥৬০॥

ভারতকৌমুদী

শির ইতি। মহাভোগৈর্বিশালদেহৈঃ, পরিকীর্ণং পরিবেষ্টিতম্ ॥৫৬॥

চিন্তিতানীতি। সন্নিধৌ হিংসাসাধকানি শস্ত্রাণি "শসু হিংসায়া"মিতি ধাত্বর্থানুসারাৎ, ক্ষেপেণ দূরে হিংসাসাধকানি অস্ত্রাণি "অসু ক্ষেপণে" ইতি ধাত্বর্থানুসরণাৎ ॥৫৭॥

সমিতি। দর্শয় পশ্য। সুপর্ণো গরুড়ঃ। দেবস্য হরেঃ। ষট্‌পাদোঽয়ং শ্লোকঃ ॥৫৮॥

স ইতি। শেষঃ অনন্তনাগঃ, অন্তর্ব্বসতি বলরামদেহস্থ, ভোগেন ফণয়া, বসুন্ধরাং পৃথিবীং পরিরভ্য আলিঙ্গ্য ধৃত্বা ॥৫৯॥

য ইতি। ধরাধরঃ পৃথিবীধারী ॥৬০॥

বিশাল দেহ ও মহাত্মা নাগগণ মহাবাহু ও সর্ব্বলোকেশ্বর বলরামের মস্তক পরিবেষ্টন করিয়া রহিবেন ॥৫৬॥

চিন্তা করিবামাত্র বলরামের নিকটে সমস্ত অস্ত্র ও শস্ত্র উপস্থিত হইবে। যিনি অনশ্বর ভগবান্ হরি, তিনিই অনন্ত বলিয়া অভিহিত হইয়া থাকেন ॥৫৭॥

একদা দেবগণ গরুড়কে আদেশ করিয়াছিলেন যে, 'প্রভাবশালী! তুমি নারায়ণের দেহের শেষ দর্শন কর দেখি', তাহার পর কশ্যপের পুত্র বলবান্ গরুড় যে পরমাত্মা নারায়ণের শক্তির গুণে তাঁহার দেহের শেষ দর্শন করিতে সমর্থ হন নাই ॥৫৮॥

সেই হরিস্বরূপ অনন্তনাগই অত্যন্ত আনন্দিত হইয়া মর্ত্ত্যলোকে বিচরণ করিবেন এবং ফণার উপরে পৃথিবী ধারণ করিয়া বলরামের দেহের ভিতরে বাস করিবেন ॥৫৯॥

এই যিনি বিষ্ণু, তিনি ভগবান্ পৃথিবীবাহী অনন্ত; আবার যিনি রাম, তিনিই কৃষ্ণ এবং যিনি কৃষ্ণ, তিনিই অনন্তরূপ রাম ॥৬০॥

(৫৭) অনন্তভূতো বেদোক্তঃ—পি।

তাবুভৌ পুরুষব্যাঘ্রৌ দিব্যৌ দিব্যপরাক্রমৌ।
দ্রষ্টব্যৌ মাননীয়ৌ চ চক্রলাঙ্গলধারিণৌ ॥৬১॥
এষ বোঽনুগ্রহঃ প্রোক্তো ময়া পুণ্যস্তপোধনাঃ!।
যত্নবন্তো যদুশ্রেষ্ঠং পূজয়েয়ুঃ প্রযত্নতঃ ॥৬২॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যামনুশাসনপর্ব্বণি দানধর্ম্মে পুরুষোত্তমমাহাত্ম্যে পঞ্চবিংশত্যধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥ *

—:*:—

## ষড়্বিংশত্যধিকশততমোঽধ্যায়ঃ

—:*:—

নারদ উবাচ।
অথ ব্যোম্নি মহাঞ্ছব্দঃ সবিদ্যুৎ স্তনয়িত্নুমান্।
মেঘৈশ্চ গগনং নীলং সংরুদ্ধমভবদ্ঘনৈঃ ॥১॥

### ভারতকৌমুদী

তাবিতি। চক্রধারী কৃষ্ণঃ, লাঙ্গলধারী চ রামস্তৌ ॥৬১॥

এষ ইতি। বো যুষ্মাকমন্তিকে, অনুগৃহ্যতে অনেনেতি অনুগ্রহো বৃত্তান্তঃ ॥৬২॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়ামনুশাসনপর্ব্বণি দানধর্ম্মে পঞ্চবিংশত্যধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥

### ভারতভাবদীপঃ

ধূপাদিনার্চ্চিতঃ, পূজিতঃ বাচা চ মহীকৃতঃ ॥৪৬॥ অর্চ্চিতো মনসা ধ্যাতঃ ॥৪৭—৫৪॥ তৃণেন্দ্রঃ তালদ্রুমঃ ॥৫৫—৬২॥

ইতি শ্রীমহাভারতে অনুশাসনপর্ব্বণি দানধর্ম্মে নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে পঞ্চবিংশত্যধিকশততমোঽধ্যায়ঃ ॥১২৫॥

অলৌকিক ও অলৌকিক পরাক্রমশালী এবং চক্র ও লাঙ্গলধারী সেই পুরুষশ্রেষ্ঠ রাম ও কৃষ্ণকে আপনারা দেখিবেন ও পূজা করিবেন ॥৬১॥

তপোধনগণ! এই আমি আপনাদের নিকট অনুগ্রাহক ও পুণ্যজনক বৃত্তান্ত বলিলাম; যাহার ফলে আপনারা যত্নপূর্ব্বক যদুবংশশ্রেষ্ঠ কৃষ্ণকে পূজা করিবেন' ॥৬২॥

* '...সপ্তচত্বারিংশদধিকশততমোঽধ্যায়ঃ'—বঙ্গ বর্দ্ধ।

প্রাবৃষীব চ পর্জ্জন্যো ববৃষে নির্ম্মলং পয়ঃ।
তমশ্চৈবাভবদ্‌ঘোরং দিশশ্চ ন চকাশিরে ॥২॥
ততো দেবগিরৌ তস্মিন্ রম্যে পুণ্যে সনাতনে।
ন শর্ব্বং ভূতসঙ্ঘং বা দদৃশুর্ম্মুনয়স্তদা ॥৩॥
ব্যভ্রঞ্চ গগনং সদ্যঃ ক্ষণেন সমপদ্যত।
তীর্থযাত্রাং ততো বিপ্রা জগ্মুশ্চান্যে যথাগতম্ ॥৪॥
তদদ্ভুতমচিন্ত্যঞ্চ দৃষ্ট্বা তে বিস্মিতাঽভবন্।
শঙ্করস্যোময়া সার্দ্ধং সংবাদং তৎকথাশ্রয়ম্ ॥৫॥
স ভবান্ পুরুষব্যাঘ্র! ব্রহ্মভূতঃ সনাতনঃ।
যদর্থমনুশিষ্টাঃ স্মো গিরিপৃষ্ঠে মহাত্মনা ॥৬॥
দ্বিতীয়ং ত্বদ্ভুতমিদং ত্বত্তেজঃ কৃতমদ্য বৈ।
দৃষ্ট্বা চ বিস্মিতাঃ কৃষ্ণ! সা চ নঃ স্মৃতিরাগতা ॥৭॥

---

### ভারতকৌমুদী

অথেতি। স্তনয়িত্নুমান্ গর্জ্জনবান্। ঘনৈর্নিবিড়ৈঃ ॥১॥

প্রাবৃষীতি। প্রাবৃষি বর্ষাসু, পর্জ্জন্যো মেঘঃ ॥২॥

তত ইতি। শর্ব্বং মহাদেবম্, ন দদৃশুঃ তমসাবৃতত্বাৎ ॥৩॥

ব্যভ্রমিতি। বিগতমভ্রং মেঘো যস্মাৎ তৎ, সমপদ্যত সঞ্জাতম্ ॥৪॥

তদিতি। সংবাদং শ্রুত্বেতি শেষঃ। বিস্মিতাঽভবন্নিতি বিসর্গলোপেঽপি সন্ধিরার্ষঃ ॥৫॥

ইদানীং নারদঃ সন্নিহিতং কৃষ্ণমাহ স ইতি। ব্রহ্মভূতঃ পরমাত্মস্বরূপঃ। যদর্থং ভবদ্দর্শনার্থম্, অনুশিষ্টা উপদিষ্টাঃ স্মো বয়ম্, গিরিপৃষ্ঠে হিমালয়োপরি, মহাত্মনা মহাদেবেন ॥৬॥

---

নারদ বলিলেন—'তাহার পর আকাশে বিদ্যুৎ ও গর্জ্জনযুক্ত বৃষ্টির মহাশব্দ হইতে লাগিল এবং নীলবর্ণ আকাশ নিবিড় মেঘে আবৃত হইয়া গেল ॥১॥

ক্রমে বর্ষাকালের ন্যায় মেঘ নির্ম্মল জল বর্ষণ করিতে লাগিল, ভয়ঙ্কর অন্ধকার উপস্থিত হইল এবং দিক্ সকল প্রকাশ পাইল না ॥২॥

তাহার পর মুনিগণ সেই মনোহর ও চিরন্তন পবিত্র হিমালয়পর্ব্বতে মহাদেবকেও ভূতসমূহকে আর দেখিতে পাইলেন না ॥৩॥

আবার তৎক্ষণাৎ আকাশ মেঘশূন্য হইয়া গেল, তাহার পর ব্রাহ্মণেরা তীর্থযাত্রায় গমন করিলেন, অন্য সকলেও যথাস্থানে চলিয়া গেল ॥৪॥

তাহারা কিন্তু অদ্ভুত ও অচিন্তনীয় সেই ব্যাপার দেখিয়া এবং পার্বতীর সহিত মহাদেবের ধর্ম্মকথাশ্রিত সংবাদ শুনিয়া বিস্ময়াপন্ন হইলেন ॥৫॥

---

(৬) সর্ব্বভূতসনাতনঃ···পি, ···তদর্থমনুশিষ্টাঃ স্মঃ···বঙ্গ বর্দ্ধ।

এতত্তে দেবদেবস্য মাহাত্ম্যং কথিতং প্রভো ! ।
কপর্দ্দিনো গিরীশস্য মহাবাহো ! জনার্দ্দন ! ॥৮॥
ইত্যুক্তঃ স তদা কৃষ্ণস্তপোবননিবাসিভিঃ ।
মানয়ামাস তান্ সর্ব্বানৃষীন্ দেবকিনন্দনঃ ॥৯॥
অথর্ষয়ঃ সম্প্রহৃষ্টাঃ পুনস্তে কৃষ্ণমব্রুবন্ ।
পুনঃ পুনর্দর্শয়াস্মান্ সদৈব মধুসূদন ! ॥১০॥
ন হি নঃ সা রতিঃ স্বর্গে যা চ ত্বদ্দর্শনে বিভো ! ।
তদৃতঞ্চ মহাবাহো ! যদাহ ভগবান্ ভবঃ ॥১১॥
এতত্তে সর্বমাখ্যাতং রহস্যমরিকর্শন ! ।
ত্বমেব হ্যর্থতত্ত্বজ্ঞঃ পৃষ্টোঽস্মান্ পৃচ্ছসে যদা ॥১২॥

---

ভারতকৌমুদী

দ্বিতীয়মিতি। প্রথমং তদানীং মহাদেবতেজসা কৃতম্, অদ্য তু ত্বত্তেজঃকৃতমিদং দ্বিতীয়মদ্ভুতম্। সা মহাদেবকৃতাদ্ভুতবিষয়া ॥৭॥

এতদিতি। তে তব সমীপে, কথিতমস্মাভিঃ। কপর্দ্দিনো জটাজূটধারিণঃ ॥৮॥

ইতীতি। মানয়ামাস অর্ঘ্যাদিভিঃ পূজয়ামাস ॥৯॥

অথেতি। অস্মান্ দর্শয় আত্মানমিতি শেষঃ ॥১০॥

নহীতি। রতিরনুরাগঃ, ঋতং সত্যম্, ভবো মহাদেবঃ ॥১১॥

এতদিতি। রহস্যং গুপ্তং বৃত্তম্, অর্থতত্ত্বজ্ঞঃ সর্ব্ববিষয়মর্ম্মবিৎ ॥১২॥

---

পুরুষশ্রেষ্ঠ নারায়ণ ! আপনিই সেই সনাতন পরব্রহ্মস্বরূপ কৃষ্ণ। আপনার দর্শনের জন্যই মহাত্মা মহাদেব হিমালয়পর্ব্বতের উপরে আমাদিগকে উপদেশ দিয়াছিলেন ॥৬॥

কৃষ্ণ ! আজ আপনার তেজঃকৃত এই দ্বিতীয় অদ্ভুত দেখিয়া আমরা বিস্ময়াপন্ন হইয়াছি এবং সেই মহাদেবকৃত অদ্ভুত ব্যাপারের সেই স্মৃতি আমাদের উপস্থিত হইয়াছে ॥৭॥

প্রভু মহাবাহু জনার্দ্দন ! এই আমরা আপনার নিকটে জটাজূটধারী দেবদেব মহাদেবের মাহাত্ম্য বলিলাম' ॥৮॥

তপোবনবাসী মুনিরা এইরূপ বলিলে, তখন দেবকিনন্দন কৃষ্ণ সেই সকল মুনির পূজা করিলেন ॥৯॥

তাহার পর সেই মুনিরা সন্তুষ্ট হইয়া পুনরায় কৃষ্ণকে বলিলেন—'মধুসূদন ! আপনি সর্বদাই আমাদিগকে বার বার দর্শন দান করুন ॥১০॥

প্রভু ! আপনার দর্শনে আমাদের যেরূপ অনুরাগ আছে, স্বর্গে সেরূপ অনুরাগ নাই। মহাবাহু ! ভগবান্ মহাদেব যাহা বলিয়াছেন, তাহা সত্য ॥১১॥

তদস্মাভিরিদং গুহ্যং ত্বৎপ্রিয়ার্থমুদাহৃতম্।
ন চ তেঽবিদিতং কিঞ্চিত্ত্রিষু লোকেষু বিদ্যতে ॥১৩॥
জন্ম চৈব প্রসূতিশ্চ যচ্চান্যৎ কারণং বিভো ! ।
বয়ন্তু বহুচাপল্যাদশক্তা গুহ্যধারণে ॥১৪॥
ততঃ স্থিতে ত্বয়ি বিভো ! লঘুত্বাৎ প্রলপামহে।
ন হি কিঞ্চিত্তদাশ্চর্য্যং যন্ন বেত্তি ভবানিহ ॥১৫॥
দিবি বা ভুবি বা দেব ! সর্বং হি বিদিতং তব।
সাধযাম বয়ং কৃষ্ণ ! বুদ্ধিং পুষ্টিমবাপ্নুহি ॥১৬॥

---

ভারতকৌমুদী

তদিতি। গুহ্যং গোপনীয়মাখ্যানম্ ॥১৩॥

জন্মেতি। জন্ম গর্ভে প্রথমোৎপত্তিঃ, প্রসূতির্ভূমৌ গর্ভাৎ পতনম্, কারণং তবাবির্ভাবে হেতুঃ। বহুচাপল্যাৎ অত্যন্তচাঞ্চল্যাৎ, গুহ্যানাং গোপনীয়ানাং তব জন্মাদীনাং ধারণে তদ্বৃত্তান্তসংবরণে বয়ম্ অশক্তাঃ ॥১৪॥

তত ইতি। স্থিতে সন্নিধৌ বিদ্যমানে, লঘুত্বাৎ চপলস্বভাবত্বাৎ, প্রলপামহে ক্রমঃ ॥১৫॥

দিবীতি। সাধয়াম গচ্ছাম, "প্রায়েণ ণ্যন্তকসাধির্গমে স্থানে প্রযুজ্যতে" ইতি সাহিত্য-দর্পণাৎ ॥১৬॥

---

শত্রুদমন ! আপনিই সমস্ত বিষয়ের মর্ম্ম জানেন ; সুতরাং আমরা আপনার নিকট জিজ্ঞাসা করিয়াছিলাম ; তাহাতে আপনি আবার যাহা আমাদের নিকট জিজ্ঞাসা করিয়াছেন ; এই আমরা আপনার নিকট সেই সমস্ত গুপ্ত বিষয় বলিলাম ॥১২॥

দেব ! আপনার প্রীতির জন্য আমরা এই সেই গোপনীয় বিষয় বলিলাম ; কিন্তু ত্রিভুবনে কিছুই আপনার অবিদিত নাই ॥১৩॥

প্রভু ! জননীর গর্ভে আপনার উৎপত্তি, প্রসব এবং আবির্ভাবে অন্য যে কারণ ছিল ; অত্যন্ত চঞ্চলতাবশতঃ আমরা সেই গোপনীয় বিষয় সংবরণ করিতে সমর্থ নহি ॥১৪॥

প্রভু ! সেই জন্য আপনি সম্মুখে থাকিতে চঞ্চলতাবশতঃ আমরা বলিতেছি। এই জগতে আপনি যাহা জানেন না, সেরূপ আশ্চর্য্য কিছু নাই ॥১৫॥

দেব ! স্বর্গে বা মর্ত্ত্যে সমস্তই আপনার বিদিত আছে। সে যাহা হউক, আমরা এখন চলিয়া যাই, আপনি বুদ্ধি ও উন্নতি লাভ করুন ॥১৬॥

(১৪) বয়ন্ত বটুচাপল্যাৎ—পি।

পুত্রস্তে সদৃশস্তাত! বিশিষ্টো বা ভবিষ্যতি।
মহাপ্রভাবসংযুক্তো দীপ্তিকীর্ত্তিকরঃ প্রভুঃ ॥১৭॥

ভীষ্ম উবাচ।

ততঃ প্রণম্য দেবেশং যাদবং পুরুষর্ষভম্।
প্রদক্ষিণমুপাবৃত্য প্রজগ্মুস্তে মহর্ষয়ঃ ॥১৮॥
সোঽয়ং নারায়ণঃ শ্রীমান্ দীপ্ত্যা পরময়া যুতঃ।
ব্রতং যথাবচ্চীর্ত্বা দ্বারকাং পুনরাগমৎ ॥১৯॥
পূর্ণে চ দশমে মাসি পুত্রোঽস্য পরমাদ্ভুতঃ।
রুক্মিণ্যাং সম্মতো জজ্ঞে শূরো বংশধরঃ প্রভো! ॥২০॥
স কামঃ সর্ব্বভূতানাং সর্ব্বভাবগতো নৃপ!।
অসুরাণাং সুরাণাঞ্চ চরত্যন্তর্গতঃ সদা ॥২১॥

ভারতকৌমুদী

পুত্র ইতি। দীপ্তির্বংশস্যোজ্জ্বলতা, প্রভুঃ প্রভাবশালী ॥১৭॥

তত ইতি। যাদবং যদুবংশীয়ং কৃষ্ণম্। উপাবৃত্য পরিভ্রম্য ॥১৮॥

স ইতি। শ্রীমান্ ঐশ্বর্য্যবান্, দীপ্ত্যা তেজসা, চীর্ত্বা চরিত্বা ॥১৯॥

পূর্ণ ইতি। সম্মতো লোকপ্রিয়ঃ ॥২০॥

স ইতি। কামো নাম অভিলাষাপরপর্য্যায়ঃ, অতএব সর্ব্বভূতানাং সর্ব্বভাবগতঃ সকলাবস্থাস্থিতঃ ॥২১॥

তাত! আপনার তুল্য কিংবা আপনা অপেক্ষাও উত্তম মহাপ্রভাবযুক্ত, বংশের উজ্জ্বলতাকারী, কীর্ত্তিজনক ও প্রভুত্বশালী আপনার পুত্র হইবে' ॥১৭॥

ভীষ্ম বলিলেন—'তাহার পর সেই মহর্ষিরা দেবাধিপতি ও পুরুষশ্রেষ্ঠ কৃষ্ণকে নমস্কার ও প্রদক্ষিণ করিয়া প্রস্থান করিলেন ॥১৮॥

এই সেই ঐশ্বর্য্যশালী ও মহাতেজা কৃষ্ণ যথাবিধানে সেই ব্রত আচরণ করিয়া পুনরায় দ্বারকানগরীতে আগমন করিলেন ॥১৯॥

রাজা! দশম মাস পূর্ণ হইলে রুক্মিণীর গর্ভে কৃষ্ণের একটী লোকপ্রিয়, বীর, বংশরক্ষক ও পরমাশ্চর্য্য পুত্র জন্মগ্রহণ করিল ॥২০॥

রাজা! কৃষ্ণের সেই পুত্রের নাম 'কাম'; এই কাম সমস্ত প্রাণীর সমস্ত অবস্থাতেই চিত্তে থাকেন এবং দেবতা ও অসুরগণের অন্তরে সর্ব্বদাই বিচরণ করেন ॥২১॥

(১৮) যাদবং পুরুষোত্তমম্—পি।

সোঽয়ং পুরুষশার্দ্দূলো মেঘবর্ণশ্চতুর্ভুজঃ।
সংশ্রিতঃ পাণ্ডবান্ প্রেম্ণা ভবন্তশ্চৈনমাশ্রিতাঃ ॥২২॥
কীর্ত্তির্লক্ষ্মীধৃতিশ্চৈব স্বর্গমার্গস্তথৈব চ।
যত্রৈষ সংস্থিতস্তত্র দেবো বিষ্ণুস্ত্রিবিক্রমঃ ॥২৩॥
সেন্দ্রা দেবাস্ত্রয়স্ত্রিংশদেষ নাত্র বিচারণা।
আদিদেবো মহাদেবঃ সর্ব্বভূতপ্রতিশ্রয়ঃ ॥২৪॥
অনাদিনিধনো ব্যক্তো মহাত্মা মধুসূদনঃ।
অয়ং জাতো মহাতেজাঃ সুরাণামর্থসিদ্ধয়ে ॥২৫॥
সুদুস্তরার্থতত্ত্বস্য বক্তা কর্ত্তা চ মাধবঃ।
তব পার্থ! জয়ঃ কৃৎস্নস্তব কীর্ত্তিস্তথাতুলা ॥২৬॥
তবেয়ং পৃথিবী দেবী কৃৎস্না নারায়ণাশ্রয়াৎ।
অয়ং নাথস্তবাচিন্ত্যো যস্য নারায়ণো গতিঃ ॥২৭॥

ভারতকৌমুদী

স ইতি। সোঽয়ং কৃষ্ণঃ, চতুর্ভুজো নারায়ণঃ ॥২২॥
কীর্ত্তিরিতি। ধৃতির্ধৈর্য্যম্, স্বর্গমার্গো যজ্ঞাদিসৎকার্য্যম্ ॥২৩॥
সেন্দ্রা ইতি। "সর্ব্বদেবময়ো হরি"রিতি স্মৃতেঃ ॥২৪॥
অনাদীতি। ব্যক্তো মানুষরূপেণ স্পষ্টীভূতঃ ॥২৫॥
সুদুরিতি। সুদুস্তরার্থতত্ত্বস্য অতিদুর্ব্বোধবিষয়মর্ম্মণঃ ॥২৬॥

পুরুষশ্রেষ্ঠ ও মেঘের ন্যায় শ্যামবর্ণ সেই নারায়ণস্বরূপ এই কৃষ্ণ প্রণয়বশতঃ পাণ্ডবগণকে আশ্রয় করিয়াছেন এবং তোমরা পাণ্ডবেরাও ইঁহাকে আশ্রয় করিয়াছ ॥২২॥

যে স্থানে কীর্ত্তি, লক্ষ্মী, ধৈর্য্য ও ধর্ম্ম থাকে, সেই স্থানে এই ত্রিবিক্রমদেব বিষ্ণুও থাকেন ॥২৩॥

আদিদেব, মহাদেব ও সমস্ত প্রাণীর আশ্রয় এই বিষ্ণুই ইন্দ্রপ্রভৃতি তেত্রিশ দেবতা, এই বিষয়ে কোন বিচার নাই ॥২৪॥

অনাদি, অনন্ত, মানুষরূপে ব্যক্ত, মহাত্মা ও মহাতেজা এই মধুসূদন দেবগণের প্রয়োজন সিদ্ধির নিমিত্ত জন্মগ্রহণ করিয়াছেন ॥২৫॥

কৃষ্ণ অতি দুর্বোধ্য বিষয়ের বক্তা এবং কর্ত্তা। পৃথানন্দন! সেই কৃষ্ণের অনুগ্রহে তোমার সম্পূর্ণ জয় ও অতুলনীয় কীর্ত্তি হইয়াছে ॥২৬॥

---

(২৬) সুদুস্তরাত্মতত্ত্বস্য—পি।

স ভবাংস্ত্বমুপাধ্বর্য্যু রণাগ্নৌ হুতবান্ নৃপান্।
কৃষ্ণস্রুবেণ মহতা যুগান্তাগ্নিসমেন বৈ ॥২৮॥ (যুগ্মকম্)
দুর্য্যোধনশ্চ শোচ্যোঽসৌ সপুত্রভ্রাতৃবান্ধবঃ।
কৃতবান্ যোঽবুধঃ ক্রোধাদ্ধরিগাণ্ডীবিবিগ্রহম্ ॥২৯॥
দৈতেয়া দানবেন্দ্রাশ্চ মহাকায়া মহাবলাঃ।
চক্রাগ্নৌ ক্ষয়মাপন্না দাবাগ্নৌ শলভা ইব ॥৩০॥
প্রতিযোদ্ধুং ন শক্যো হি মানুষৈরেষ সংযুগে।
বিহীনৈঃ পুরুষব্যাঘ্র! সত্ত্বশক্তিবলাদিভিঃ ॥৩১॥
জয়ো যোগী যুগান্তাভঃ সব্যসাচী রণাগ্রগঃ।
তেজসা হতবান্ সর্ব্বং সুযোধনবলং নৃপ! ॥৩২॥

ভারতকৌমুদী

তবেতি। নাথঃ প্রভুঃ, গতিরাশ্রয়ঃ। উপাধ্বর্য্যুঃ অগ্নিসন্নিহিতযজুর্ব্বেদী ঋত্বিক্, রণ এবাগ্নিস্তস্মিন্। কৃষ্ণ এব স্রুবো হোমপাত্রং তেন ॥২৭—২৮॥

দুর্য্যোধন ইতি। অবুধো মূর্খঃ, হরিগাণ্ডীবিভ্যাং কৃষ্ণার্জ্জুনাভ্যাং সহ বিগ্রহং যুদ্ধম্ ॥২৯॥

দৈতেয়া ইতি। চক্রং সুদর্শন এবাগ্নিস্তস্মিন্। শলভাঃ পতঙ্গাঃ ॥৩০॥

প্রতীতি। সংযুগে যুদ্ধে। সত্ত্বমধ্যবসায়ঃ, শক্তিঃ শিক্ষাপাটবং বলং দৈহিকসামর্থ্যঞ্চ তদাদিভিবিহীনৈঃ ॥৩১॥

জয় ইতি। জয়ঃ খল্বর্জ্জুনস্য নামান্তরম্, যোগী অক্ষয়কবচেন সন্নদ্ধদেহঃ "যোগঃ সন্নহনোপায়-ধ্যানসঙ্গতিযুক্তিষু" ইত্যমরঃ। যুগস্য অন্তো নাশো যস্মাৎ স যুগান্তো বহ্নিস্তদাভঃ, সব্যেন বামহস্তেনাপি সচতে শস্ত্রং গৃহ্লাতীতি সব্যসাচী ॥৩২॥

নারায়ণকে আশ্রয় করায় এই সমগ্র পৃথিবী তোমার হইয়াছে; আর অচিন্তনীয় এই কৃষ্ণ তোমার রক্ষক। নারায়ণ যাহার গতি, সেই যুধিষ্ঠির তুমি যুধিষ্ঠির! ঋত্বিক্স্বরূপ তুমি প্রলয়কালীন অগ্নির তুল্য বিশাল কৃষ্ণরূপ স্রুবদ্বারা যুদ্ধরূপ অগ্নিতে রাজগণকে আহুতি দিয়াছ ॥২৭—২৮॥

যে মূর্খ ক্রোধবশতঃ কৃষ্ণ ও অর্জ্জুনের সহিত যুদ্ধ করিয়াছে, সেই দুর্য্যোধন পুত্র, ভ্রাতা ও বন্ধুবর্গের সহিত শোকের বিষয় হইয়াছে ॥২৯॥

বিশাল দেহ ও মহাশক্তিসম্পন্ন দৈত্য ও দানবগণ, দাবাগ্নিতে পতঙ্গগণের ন্যায় এই কৃষ্ণের চক্রাগ্নিতে ধ্বংসপ্রাপ্ত হইয়াছে ॥৩০॥

নরশ্রেষ্ঠ! অধ্যবসায়, শিক্ষানৈপুণ্য ও দৈহিক বল প্রভৃতি শূন্য মানুষেরা সমরাঙ্গনে এই কৃষ্ণের সহিত প্রতিযুদ্ধ করিতে সমর্থ হইতে পারে না ॥৩১॥

রাজা! অক্ষয়কবচধারী, যুদ্ধে অগ্রগামী ও প্রলয়াগ্নির ন্যায় তেজস্বী অর্জ্জুন আপন তেজে দুর্য্যোধনের সমস্ত সৈন্য সংহার করিয়াছেন ॥৩২॥

যত্তু গোবৃষভাঙ্কেন মুনিভিঃ সমুদাহৃতম্ ।
পুরাণং হিমবৎপৃষ্ঠে তম্মে নিগদতঃ শৃণু ॥৩৩॥
যাবত্তস্য ভবেৎ পুষ্টিস্তেজো দীপ্তিঃ পরাক্রমঃ ।
প্রভাবঃ সন্নতির্জন্ম কৃষ্ণে তত্রিগুণং বিভৌ ॥৩৪॥
কঃ শক্তোত্যন্যথাকর্ত্তুং তদ্যদি স্যাত্তথা শৃণু ।
যত্র কৃষ্ণো হি ভগবাংস্তত্র পুষ্টিরনুত্তমা ॥৩৫॥
বয়ং ত্বিহাল্পমতয়ঃ পরতন্ত্রাঃ সুবিক্লবাঃ ।
জ্ঞানপূর্ব্বং প্রপন্নাঃ স্যো মৃত্যোঃ পন্থানমব্যয়ম্ ॥৩৬॥
ভবাংশ্চাপ্যার্জবপরঃ পূর্ব্বং কৃত্বা প্রতিশ্রয়ম্ ।
রাজবৃত্তং ন লভতে প্রতিজ্ঞাপালনে রতঃ ॥৩৭॥

---

ভারতকৌমুদী

যদিতি। গোবৃষভো গোশ্রেষ্ঠো বৃষঃ অঙ্কশ্চিহ্নং যস্য তেন বৃষধ্বজেন শিবেন ॥৩৩॥

যাবদিতি। তস্যার্জ্জুনস্য পুষ্টির্দেহশক্তিঃ, দীপ্তিঃ সাহসম্। সন্নতির্বিনয়নম্রতা, জন্ম জননাবধিসৌভাগ্যম্ ॥৩৪॥

ক ইতি। তৎ পুষ্ট্যাদিকং সর্ব্বম্, তথা তাদৃশম্। পুষ্টির্বৃদ্ধিঃ ॥৩৫॥

বয়মিতি। পরতন্ত্রাঃ পরাধীনাঃ, সুবিক্লবা অস্থিরচিত্তাঃ ॥৩৬॥

ভবানিতি। আর্জ্জবপরঃ সরলতাপরায়ণঃ, প্রতিশ্রয়ং প্রতিজ্ঞাম্, রাজবৃত্তং রাজ্যম্ ॥৩৭॥

---

পূর্ব্বকালে মহাদেব মুনিগণের সহিত মিলিত হইয়া হিমালয়পর্ব্বতে যাহা বলিয়াছিলেন ; তাহা আমি বলিতেছি, তুমি শ্রবণ কর ॥৩৩॥

অর্জ্জুনের যে পরিমাণে দেহের শক্তি, তেজ, সাহস, পরাক্রম, প্রভাব, বিনয়নম্রতা ও জন্মাবধি সৌভাগ্য আছে ; প্রভু কৃষ্ণে তাহার তিন গুণ রহিয়াছে ॥৩৪॥

তাহা যদি সেইরূপ হয়, তবে কোন্ লোক তাহার অন্য প্রকার করিতে সমর্থ হইবে ? অতএব শ্রবণ কর, ভগবান্ কৃষ্ণ যে পক্ষে থাকেন, সেই পক্ষে সর্ব্বোত্তম উন্নতি হইবেই ॥৩৫॥

আমরা অল্পবুদ্ধি, পরাধীন ও অস্থিরচিত্ত ; সুতরাং জানিয়া শুনিয়াই অনশ্বর মৃত্যুপথ আশ্রয় করিয়াছিলাম ॥৩৬॥

তুমি সরল চিত্ত ; সুতরাং পূর্ব্বে প্রতিজ্ঞা করিয়া সেই প্রতিজ্ঞাপালনে নিরত থাকিয়া রাজ্য গ্রহণ কর নাই ॥৩৭॥

(৩৫) কঃ শক্তপ্যন্যথাকর্ত্তুম্—পি।

।

যজ্ঞান্তকৃদ্‌যজ্ঞগুহ্যমন্নমন্নাদিরেব চ ॥১১৮॥
আত্মযোনিঃ স্বয়ংজাতো বৈখানঃ সামগায়নঃ।
দেবকীনন্দনঃ স্রষ্টা ক্ষিতীশঃ পাপনাশনঃ ॥১১৯॥
শঙ্খভৃন্নন্দকী চক্রী শার্ঙ্গধন্বা গদাধরঃ।
রথাঙ্গপাণিরক্ষোভ্যঃ সর্ব্বপ্রহরণায়ুধঃ। ওঁ ইতি ॥১২০॥
ইতীদং কীর্ত্তনীয়স্য কেশবস্য মহাত্মনঃ।
নাম্নাং সহস্রং দিব্যানামশেষেণ প্রকীর্ত্তিতম্ ॥১২১॥

ভারতকৌমুদী

যহঃ। যজ্বা বিধিনা যজ্ঞকারী, যজ্ঞ এব অঙ্গং প্রাপকঃ যস্য স যজ্ঞাঙ্গঃ, যজ্ঞং বাহয়তি নির্ব্বাহয়তীতি যজ্ঞবাহনঃ ॥১১৭॥

যজ্ঞেতি। যজ্ঞান্তকৃৎ যজ্ঞসমাপ্তিকারী, যজ্ঞে গুহ্যো গোপনীয়ো মন্ত্রো যস্য সঃ, মনোরাদিপুরুষস্যাপ্যাদিঃ ॥১১৮॥

আত্মেতি। বৈখানো মুনিরূপেণ বনবাসী, সামবেদং গায়তীতি সামগায়নঃ ॥১১৯॥

শঙ্খভৃদিতি। নন্দকো নন্দকাখ্যঃ খড়্গোঽস্যাস্তীতি নন্দকী, চক্রী সুদর্শনচক্রবান্, শার্ঙ্গং শৃঙ্গনির্ম্মিতং ধনুর্যস্য স শার্ঙ্গধন্বা, অক্ষোভ্যঃ অচালনীয়ঃ রথাঙ্গং চক্রং পাণৌ যস্য সঃ, সর্ব্বাণ্যেব প্রহরণানি অস্ত্রাণি আয়ুধানি যস্য সঃ। আদাবিব অন্তেঽপি প্রণবো বৈগুণ্যসমাধানার্থো গায়ত্রীবৎ ॥১২০॥

ইতীতি। দিব্যানামলৌকিকানাম্, অশেষেণ সাকুল্যেন ॥১২১॥

ভূর্ভুবস্ব, তরু, তার, পিতা, প্রপিতামহ, যজ্ঞ, যজ্ঞপতি, যজ্বা, যজ্ঞাঙ্গ, যজ্ঞবাহন ॥১১৭॥

যজ্ঞভৃৎ, যজ্ঞকৃৎ, যজ্ঞী, যজ্ঞভুক্, যজ্ঞসাধন, যজ্ঞান্তকৃৎ, যজ্ঞগুহ্যমন্ন, মন্নাদি ॥১১৮॥

আত্মযোনি, স্বয়ংজাত, বৈখান, সামগায়ন, দেবকীনন্দন, স্রষ্টা, ক্ষিতীশ, পাপনাশন ॥১১৯॥

শঙ্খভৃন্নন্দকী, চক্রী, শার্ঙ্গধন্বা, গদাধর, অক্ষোভ্যরথাঙ্গপাণি, সর্বপ্রহরণায়ুধ ॥১২০॥

কীর্ত্তনীয় মহাত্মা নারায়ণের এই অলৌকিক সহস্র নাম সমস্ত বলিলাম ॥১২১॥

(১১৮) যজ্ঞান্তকৃদ্‌যজ্ঞগুহ্যমন্নমন্নাদ এব চ—বঙ্গ বর্দ্ধ। (১২০) ওঁ নমঃ—বঙ্গ বর্দ্ধ।
(১২১) অশেষেণেহ কীর্ত্তিতম্—পি।

য ইদং শৃণুয়ান্নিত্যং যশ্চাপি পরিকীর্ত্তয়েৎ।
নাশুভং প্রাপ্নুয়াৎ কিঞ্চিৎ সোঽমুত্রেহ চ মানবঃ ॥১২২॥
বেদান্তগো ব্রাহ্মণঃ স্যাৎ ক্ষত্রিয়ো বিজয়ী ভবেৎ।
বৈশ্যো ধনসমৃদ্ধঃ স্যাচ্ছূদ্রঃ সুখমবাপ্নুয়াৎ ॥১২৩॥
ধর্ম্মার্থী প্রাপ্নুয়াদ্ধর্ম্মমর্থার্থী চার্থমাপ্নুয়াৎ।
কামানবাপ্নুয়াৎ কামী প্রজার্থী চাপ্নুয়াৎ প্রজাম্ ॥১২৪॥
ভক্তিমান্ যঃ সদোত্থায় শুচিস্তদ্‌গতমানসঃ।
সহস্রং বাসুদেবস্য নাম্নামেতৎ প্রকীর্ত্তয়েৎ ॥১২৫॥
যশঃ প্রাপ্নোতি বিপুলং জ্ঞাতিপ্রাধান্যমেব চ।
অচলাং শ্রিয়মাপ্নোতি শ্রেয়ঃ প্রাপ্নোত্যনুত্তমম্ ॥১২৬॥ (যুগ্মকম্)
ন ভয়ং ক্বচিদাপ্নোতি বীর্য্যং তেজশ্চ বিন্দতি।
ভবত্যরোগো দ্যুতিমান্ বলরূপগুণান্বিতঃ ॥১২৭॥

ভারতকৌমুদী

য ইতি। পরিকীর্ত্তয়েৎ পঠেৎ। অমুত্র পরলোকে ইহ লোকে চ ॥১২২॥
বেদেতি। বেদান্তগো বেদপারদর্শী ॥১২৩॥
ধর্ম্মেতি। প্রজার্থী সন্তানাভিলাষী, প্রজাং সন্তানম্ ॥১২৪॥
ভক্তিমানিতি। উত্থায় জাগরিতঃ সন্। ন বিদ্যতে উত্তমং যস্মাত্তৎ ॥১২৫—১২৬॥
নেতি। বিন্দতি লভতে, দ্যুতিমান্ কান্তিযুক্তঃ ॥১২৭॥

যে মানুষ প্রত্যহ এই সহস্র নাম পাঠ বা শ্রবণ করিবে, সেই মানুষ ইহলোকে বা পরলোকে কোন অমঙ্গল অনুভব করিবে না ॥১২২॥

ব্রাহ্মণ বেদপারদর্শী হইবেন, ক্ষত্রিয় যুদ্ধে জয়লাভ করিবেন, বৈশ্য ধনসমৃদ্ধ হইবেন এবং শূদ্র সুখ লাভ করিবে ॥১২৩॥

ধর্ম্মার্থী ধর্ম্ম, ধনার্থী ধন, কামার্থী কাম এবং সন্তানার্থী সন্তান লাভ করিবে ॥১২৪॥

যে লোক প্রত্যহ গাত্রোত্থান করিয়া ভক্তিযুক্ত, পবিত্র ও তদ্‌গতচিত্ত হইয়া নারায়ণের এই সহস্র নাম পাঠ করিবে, সেই লোক বিপুল যশ, জ্ঞাতির মধ্যে প্রাধান্য, অনশ্বর সম্পদ্ ও সর্বোত্তম মঙ্গল লাভ করিবে ॥১২৫—১২৬॥

সেই লোক কখনও ভয় পায় না, বল ও তেজ লাভ করে এবং নীরোগ, কান্তিমান্, শক্তি, সৌন্দর্য্য ও অন্যান্য গুণসমন্বিত হয় ॥১২৭॥

রোগার্ত্তো মুচ্যতে রোগাদ্বদ্ধো মুচ্যেত বন্ধনাৎ।
ভয়ান্মুচ্যেত ভীতস্তু মুচ্যেতাপন্ন আপদঃ ॥১২৮॥
দুর্গাণ্যতিতরত্যাশু পুরুষঃ পুরুষোত্তমম্।
স্তুবন্নামসহস্রেণ নিত্যং ভক্তিসমন্বিতঃ ॥১২৯॥
বাসুদেবাশ্রয়ো মর্ত্ত্যো বাসুদেবপরায়ণঃ।
সর্বপাপবিশুদ্ধাত্মা যাতি ব্রহ্ম সনাতনম্ ॥১৩০॥
ন বাসুদেবভক্তানামশুভং বিদ্যতে ক্বচিৎ।
জন্মমৃত্যুজরাব্যাধিভয়ং নৈবোপজায়তে ॥১৩১॥
ইমং স্তবমধীয়ানঃ শ্রদ্ধাভক্তিসমন্বিতঃ।
যুজ্যেতাত্মসুখক্ষান্তিশ্রীধৃতিস্মৃতিকীর্ত্তিভিঃ ॥১৩২॥
ন ক্রোধো ন চ মাৎসর্য্যং ন লোভো নাশুভা মতিঃ
ভবন্তি কৃতপুণ্যানাং ভক্তানাং পুরুষোত্তমে ॥১৩৩॥

ভারতকৌমুদী

রোগেতি। আপন্ন আপৎপ্রাপ্তঃ ॥১২৮॥
দুর্গাণীতি। দুর্গাণি দুর্গমাণি বনানি, বিপদো বা ॥১২৯॥
বাস্বিতি। বাসুদেবো নারায়ণ এব আশ্রয়ো যস্য সঃ ॥১৩০॥
নেতি। বাসুদেবানুগ্রহাদেবেত্যুভয়ত্রাপি ভাবঃ ॥১৩১॥
ইমমিতি। অধীয়ানঃ পঠন্। ক্ষান্তিঃ ক্ষমা ॥১৩২॥
নেতি। মাৎসর্য্যং পরমঙ্গলবিদ্বেষঃ ॥১৩৩॥

রোগী রোগ হইতে, বদ্ধ বন্ধন হইতে এবং ভীত ভয় হইতে মুক্ত হয়; আর বিপন্ন বিপদ্ হইতে উদ্ধার পায় ॥১২৮॥

মানুষ প্রত্যহ ভক্তিযুক্ত হইয়া এই সহস্র নামদ্বারা নারায়ণের স্তব করিয়া সত্বরই বিপদ্ অতিক্রম করিতে পারে ॥১২৯॥

নারায়ণের শরণাপন্ন এবং নারায়ণপরায়ণ মানুষ সমস্ত পাপ হইতে শুদ্ধ হইয়া সনাতন ব্রহ্ম লাভ করে ॥১৩০॥

নারায়ণ-ভক্তগণের কখনও অমঙ্গল হয় না এবং জন্ম, মৃত্যু, জরা ও ব্যাধির ভয় হইতে পারে না ॥১৩১॥

মানুষ শ্রদ্ধা ও ভক্তিযুক্ত হইয়া এই স্তব পাঠ করিলে সুখ, সম্পদ্, ধৈর্য্য, ক্ষমা, স্মৃতি ও কীর্ত্তিযুক্ত হইয়া থাকে ॥১৩২॥

নারায়ণের প্রতি ভক্ত পুণ্যবানদিগের ক্রোধ, মাৎসর্য্য, লোভ ও অমাঙ্গলিক বুদ্ধি হয় না ॥১৩৩॥

দ্যৌঃ সচন্দ্রার্কনক্ষত্রা খং দিশো ভূর্মহোদধিঃ।
বাসুদেবস্য বীর্য্যেণ বিধৃতানি মহাত্মনঃ ॥১৩৪॥
সসুরাসুরগন্ধর্ব্বং সযক্ষোরগরাক্ষসম্।
জগদ্বশে বর্ত্ততীদং কৃষ্ণস্য সচরাচরম্ ॥১৩৫॥
ইন্দ্রিয়াণি মনো বুদ্ধিঃ সত্ত্বং তেজো বলং ধৃতিঃ।
বাসুদেবাত্মকান্যাহুঃ ক্ষেত্রং ক্ষেত্রজ্ঞ এব চ ॥১৩৬॥
সর্ব্বাগমানামাচারঃ প্রথমঃ পরিকল্প্যতে।
আচারপ্রথমো ধর্ম্মো ধর্ম্মস্য প্রভুরচ্যুতঃ ॥১৩৭॥
ঋষয়ঃ পিতরো দেবা মহাভূতানি ধাতবঃ।
জঙ্গমাজঙ্গমং চেদং জগন্নারায়ণোদ্ভবম্ ॥১৩৮॥
যোগো জ্ঞানং তথা সাংখ্যং বিদ্যাঃ শিল্পাদি কর্ম্ম চ।
বেদাঃ শাস্ত্রাণি বিজ্ঞানমেতৎ সর্ব্বং জনার্দ্দনাৎ ॥১৩৯॥

ভারতকৌমুদী

দ্যৌরিতি। দ্যৌঃ স্বর্গঃ, চন্দ্রেণ অর্কেণ নক্ষত্রৈশ্চ সহেতি সা ॥১৩৪॥
সেতি। বর্ত্ততি বর্ত্ততে, চরৈর্জ্জঙ্গমৈঃ অচরৈঃ স্থাবরৈশ্চ সহেতি তৎ ॥১৩৫॥
ইন্দ্রিয়াণীতি। সত্ত্বং প্রাণাঃ। ক্ষেত্রং শরীরম্, ক্ষেত্রজ্ঞো জীবঃ।১৩৬।
সর্বেতি। সর্ব্বাগমানাং সকলশাস্ত্রাণাম্। অচ্যুতো নারায়ণঃ ॥১৩৭॥
ঋষয় ইতি। মহাভূতানি ক্ষিত্যাদীনি, ধাতবঃ শরীরস্থা রসাদয়ঃ ॥১৩৮॥
যোগ ইতি। জনার্দ্দনাদুদ্ভবতীতি শেষঃ ॥১৩৯॥

মহাত্মা নারায়ণের শক্তিই স্বর্গ, মর্ত্ত্য, চন্দ্র, সূর্য্য, নক্ষত্র, আকাশ, দিক্ ও সমুদ্রকে রক্ষা করিতেছে ॥১৩৪॥

দেবতা, অসুর, গন্ধর্ব্ব, যক্ষ, রাক্ষস ও সর্পগণের সহিত স্থাবর-জঙ্গমাত্মক এই জগৎ নারায়ণেরই বশে রহিয়াছে ॥১৩৫॥

মুনিরা বলেন—ইন্দ্রিয়, মন, বুদ্ধি, প্রাণ, তেজ, বল, ধৈর্য্য, শরীর ও জীব—এই সমস্তই নারায়ণস্বরূপ ॥১৩৬॥

আচারকেই সমস্ত শাস্ত্রের প্রথম বলিয়া কল্পনা করা হয় এবং আচারের প্রথম ধর্ম্ম, আবার ধর্ম্মের নিয়ন্তা নারায়ণ ॥১৩৭॥

ঋষিগণ, পিতৃগণ, দেবগণ, মহাভূত সকল ও শরীরস্থ ধাতু সমূহ এবং স্থাবর-জঙ্গমাত্মক এই জগৎ নারায়ণ হইতে উৎপন্ন হইয়াছে ॥১৩৮॥

(১৩৭)…পরিকল্পিতঃ। আচারপ্রভবঃ—পি।

একো বিষ্ণুর্মহদ্ভূতং পৃথগ্ভূতান্যনেকশঃ।
ত্রীন্ লোকান্ ব্যাপ্য ভূতাত্মা ভুঙ্ক্তে বিশ্বভুগব্যয়ঃ ॥১৪০॥
ইমং স্তবং ভগবতো বিষ্ণোর্ব্যাসেন কীর্ত্তিতম্।
পঠেদ্য ইচ্ছেৎ পুরুষঃ শ্রেয়ঃ প্রাপ্তুং সুখানি চ ॥১৪১॥
বিশ্বেশ্বরমজং দেবং জগতঃ প্রভবাপ্যয়ম্।
ভজন্তি যে পুষ্করাক্ষং ন তে যান্তি পরাভবম্ ॥১৪২॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যামনুশাসনপর্ব্বণি দানধর্ম্মে বিষ্ণুসহস্রনামকথনে সপ্তবিংশত্যধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥ *

---

ভারতকৌমুদী

এক ইতি। মহদ্ভূতং মহাপ্রাণিরূপঃ, বিশ্বভুক্ সর্ব্বভোক্তা, অব্যয়ঃ অবিনশ্বরশ্চ, একো বিষ্ণুরেব ত্রীন্ লোকান্ ব্যাপ্য ভূতানাং প্রাণিনামাত্মা সন্, অনেকশঃ অনেকানেকানি ভূতানি পৃথগ্ভুঙ্ক্তে ॥১৪০॥

ইমমিতি। য ইচ্ছেৎ, স পঠেদিতি সম্বন্ধঃ ॥১৪১॥

বিশ্বেতি। প্রভবত্যস্মাদিতি প্রভবঃ, অপ্যেতি লীয়তে যস্মাদিতি অপ্যয়স্তম্, পুষ্করাক্ষং পদ্মনয়নম্, অজং নারায়ণম্ ॥১৪২॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়ামনুশাসনপর্ব্বণি দানধর্ম্মে সপ্তবিংশত্যধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥

ভারতভাবদীপঃ

শ্রুত্বেতি। বিশ্বং বিষ্ণুরিত্যতঃ প্রাক্তনো গ্রন্থঃ স্পষ্টার্থঃ। নামপদানামর্থবর্ণনন্তু শ্রীশঙ্করাচার্য্য-ভগবৎপাদীয়ভাষ্যাদেবাবগন্তব্যঃ। "শূদ্রঃ সুখমবাপ্নুয়াদি"ত্যনেন শূদ্রস্যাপ্যেতজ্জপেঽধিকারো ঽস্তীতি দর্শিতম্। শেষঃ সুগমঃ ॥১—১৪২॥

ইতি শ্রীমহাভারতে অনুশাসনপর্ব্বণি দানধর্ম্মে নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে সপ্তবিংশত্যধিকশততমোঽধ্যায়ঃ ॥১২৭॥

যোগ, সাংখ্যজ্ঞান, অন্যান্য বিদ্যা, শিল্পাদি কার্য্য, বেদ, অন্যান্য শাস্ত্র ও বিজ্ঞান—এই সমস্তই নারায়ণ হইতে হইয়া থাকে ॥১৩৯॥

সর্বভোগী, অবিনশ্বর ও মহাপ্রাণিরূপ এক নারায়ণই ত্রিভুবন ব্যাপ্ত করিয়া, প্রাণিগণের আত্মা হইয়া, অনেকানেক ভূতগণকে পৃথক্ পৃথক্ ভাবে ভোগ করেন ॥১৪০॥

যে মানুষ, মঙ্গল ও সুখ লাভ করিবার ইচ্ছা করে, সেই মানুষ বেদব্যাস-কথিত ভগবান্ নারায়ণের এই স্তব পাঠ করিবে ॥১৪১॥

---

* '...একোনপঞ্চাশদধিকশততমোঽধ্যায়ঃ'—বঙ্গ বর্দ্ধ।

# অষ্টাবিংশত্যধিকশততমোঽধ্যায়ঃ।

—ঃ*ঃ—

যুধিষ্ঠির উবাচ।

পিতামহ! মহাপ্রাজ্ঞ! সর্বশাস্ত্রবিশারদ!।
কিং জপ্যং জপতো নিত্যং ভবেদ্ধর্মফলং মহৎ ॥১॥
প্রস্থানে বা প্রবেশে বা প্রবৃত্তে বাপি কর্ম্মণি।
দৈবে বা শ্রাদ্ধকালে বা কিং জপ্যং কর্ম্মসাধনম্ ॥২॥
শান্তিকং পৌষ্টিকং রক্ষা শত্রুঘ্নং ভয়নাশনম্।
জপ্যং যদ্‌ব্রহ্মসমিতং তদ্‌ভবান্ বক্তুমর্হতি ॥৩॥

ভীষ্ম উবাচ।

ব্যাসপ্রোক্তমিমং মন্ত্রং শৃণুষ্বৈকমনা নৃপ!।
সাবিত্র্যা বিহিতং দিব্যং সদ্যঃ পাপবিমোচনম্ ॥৪॥

ভারতকৌমুদী

পিতেতি। কুতো বা জপাৎ মহদ্ধর্ম্মফলং ভবেৎ ॥১॥

প্রস্থান ইতি। দৈবে কর্ম্মণি যজ্ঞাদৌ, কর্ম্মণ উদ্দেশ্যকার্য্যস্য সাধনং সম্পাদকম্ ॥২॥

শান্তিকমিতি। শান্তিকং গ্রহদোষাদিনিবর্ত্তকম্, পৌষ্টিকং সমৃদ্ধিজনকম্, রক্ষা বিপদি রক্ষকম্। ব্রহ্মসমিতং বেদতুল্যম্ ॥৩॥

ব্যাসেতি। সাবিত্র্যা ব্রহ্মপত্ন্যা বিহিতং প্রবর্ত্তিতম্ ॥৪॥

---

যে সকল লোক জগদীশ্বর, জন্মরহিত এবং জগতের সৃষ্টি ও লয়ের কারণ নারায়ণদেবের সেবা করে, তাহারা পরাভব প্রাপ্ত হয় না' ॥১৪২॥

—ঃ*ঃ—

যুধিষ্ঠির বলিলেন—'সর্ব্বশাস্ত্রবিশারদ মহাপ্রাজ্ঞ পিতামহ! সর্বদা লোকের কি জপ করা উচিত? এবং কোন্ জপ হইতেই বা গুরুতর ধর্ম্মফল হয়? ॥১॥

গমন বা প্রবেশ করিবার সময়ে কিংবা দৈবকার্য্য আরব্ধ হইলে অথবা শ্রাদ্ধকালে উদ্দেশ্যসাধক কোন্ মন্ত্র জপ করা উচিত? ॥২॥

শান্তি, পুষ্টি বা রক্ষাজনক কিংবা শত্রুনাশক অথবা ভয়নিবারক, বেদতুল্য যে মন্ত্র জপ করা হয়, তাহা আপনি বলুন' ॥৩॥

ভীষ্ম বলিলেন—'রাজা! সাবিত্রীদেবী প্রবর্ত্তিত সদ্য পাপনাশক, বেদব্যাস-প্রোক্ত এই অলৌকিক মন্ত্র তুমি একাগ্রচিত্ত হইয়া শ্রবণ কর ॥৪॥

শৃণু মন্ত্রবিধিং কৃৎস্নং প্রোচ্যমানং ময়ানঘ !।
যং শ্রুত্বা পাণ্ডবশ্রেষ্ঠ ! সর্বপাপৈঃ প্রমুচ্যতে ॥৫॥
রাত্রাবহনি ধর্ম্মজ্ঞ ! যেন পাপৈর্ন লিপ্যতে।
তত্তেঽহং সংপ্রবক্ষ্যামি শৃণুষ্বৈকমনা নৃপ ! ॥৬॥
আয়ুষ্মান্ ভবতে চৈব যং শ্রুত্বা পার্থিবাত্মজ !।
পুরুষস্তু সুসিদ্ধার্থঃ প্রেত্য চেহ চ মোদতে ॥৭॥
সেবিতং সততং রাজন্ ! পুরা রাজর্ষিসত্তমৈঃ।
ক্ষত্রধর্ম্মপরৈর্নিত্যং সত্যব্রতপরায়ণৈঃ ॥৮॥
ইদমাহ্নিকমব্যগ্রং কুর্ব্বদ্ভির্নিয়তৈঃ সদা।
নৃপৈর্ভরতশার্দূল ! প্রাপ্যতে শ্রীরনুত্তমা ॥৯॥
নমো বসিষ্ঠায় মহাব্রতায় পরাশরং বেদনিধিং নমস্যে।
নমোঽস্ত্বনন্তায় মহোরগায় নমোঽস্তু সিদ্ধেভ্য ইহাক্ষয়েভ্যঃ ॥১০॥

ভারতকৌমুদী

শৃণ্বিতি। যস্য শ্রবণেঽপি সর্বপাপনাশঃ, তস্য জপে স স্যাদেবেতি ভাবঃ ॥৫॥
রাত্রাবিতি। যেন যন্মন্ত্রজপেন। তন্মন্ত্র ব্রহ্ম ॥৬॥
আয়ুষ্মানিতি। ভবতে ভবতি। প্রেত্য পরলোকে, ইহ লোকে চ ॥৭॥
সেবিতমিতি। সেবিতম্ ইদং মন্ত্রময়ং ব্রহ্মজপ্তম্ ॥৮॥
ইদমিতি। আহ্নিকং প্রত্যহম্, অব্যগ্রমনাকুলং যথা স্যাৎ তথা ॥৯॥

নিষ্পাপ পাণ্ডবশ্রেষ্ঠ ! মানুষ যাহা শুনিয়া সমস্ত পাপমুক্ত হয়, আমি সেই সমগ্র মন্ত্রবিধি বলিতেছি, তুমি শ্রবণ কর ॥৫॥

ধর্ম্মজ্ঞ রাজা ! মানুষ দিনে ও রাত্রিতে যে মন্ত্র জপ করায় পাপে লিপ্ত হয় না, সেই মন্ত্র আমি তোমার নিকট বলিতেছি; তুমি একাগ্রচিত্ত হইয়া শ্রবণ কর ॥৬॥

রাজপুত্র ! মানুষ যে মন্ত্র শুনিয়া দীর্ঘায়ু হয় এবং সম্পন্নপ্রয়োজন হইয়া ইহলোকে ও পরলোকে আমোদ করে ॥৭॥

রাজা ! পূর্ব্বকালে ক্ষত্রধর্ম্মনিষ্ঠ ও সত্যব্রতপরায়ণ রাজর্ষি শ্রেষ্ঠেরা সর্ব্বদা যে মন্ত্র জপ করিয়া গিয়াছেন ॥৮॥

ভরতশ্রেষ্ঠ ! রাজারা সর্ব্বদা সংযত থাকিয়া প্রত্যহ অনাকুলভাবে এই মন্ত্র জপ করিয়া, সর্ব্বোত্তম সম্পদ্ লাভ করেন ॥৯॥

(৬)...জপন্ পাপৈর্ন লিপ্যতে—বঙ্গ বর্দ্ধ।

নমোঽস্ত্বৃষিভ্যঃ পরমং পরেষাং দেবেষু দেবং বরদং বরাণাম্।
সহস্রশীর্ষায় নমঃ শিবায় সহস্রনামায় জনার্দ্দনায় ॥১১॥

অজৈকপাদহির্বুধ্ন্যঃ পিনাকী চাপরাজিতঃ।
ঋতশ্চ পিতৃরূপশ্চ ত্র্যম্বকশ্চ মহেশ্বরঃ ॥১২॥
বৃষাকপিশ্চ শম্ভুশ্চ হবনোঽথেশ্বরস্তথা।
একাদশৈতে প্রথিতা রুদ্রাস্ত্রিভুবনেশ্বরাঃ।
শতমেতৎ সমাম্নাতং শতরুদ্রে মহাত্মনাম্ ॥১৩॥ (যুগ্মকম্)
অংশো ভগশ্চ মিত্রশ্চ বরুণশ্চ জলেশ্বরঃ।
তথা ধাতার্য্যমা চৈব জয়ন্তো ভাস্করস্তথা ॥১৪॥
ত্বষ্টা পূষা তথৈবেন্দ্রো দ্বাদশো বিষ্ণুরুচ্যতে।
ইত্যেতে দ্বাদশাদিত্যাঃ কাশ্যপেয়া ইতি শ্রুতিঃ ॥১৫॥ (যুগ্মকম্)

---

ভারতকৌমুদী

মন্ত্রং বক্ষ্যন্ মঙ্গলমাচরতি নম ইতি। মহোরগায় মহানাগায় ॥১০॥

নম ইতি। পরেষাং শ্রেষ্ঠানাং মধ্যেঽপি পরমং শ্রেষ্ঠম্, বরাণাং প্রধানবরদানাং মধ্যেঽপি বরদং ব্রহ্মাণং নমামীতি শেষঃ। শিবায় মঙ্গলকরায়। সহস্রনামায়েতি রাজাদিত্বাদদন্তত্বম্ ॥১১॥

অজেতি। এষাং ব্যুৎপত্ত্যর্থাঃ প্রাগভিহিতাঃ। সমাম্নাতমুক্তম্। ষট্‌পাদোঽয়ং শ্লোকঃ ॥১২—১৩॥

অংশ ইতি। জলেশ্বর ইতি বরুণবিশেষণম্, কাশ্যপেয়া কশ্যপপুত্রাঃ ॥১৪—১৫॥

---

মহাব্রতপরায়ণ বসিষ্ঠকে নমস্কার, বেদনিধি পরাশরকে নমস্কার করি, মহানাগ অনন্তকে নমস্কার এবং ইহলোকে অক্ষয় সিদ্ধগণকে নমস্কার ॥১০॥

অন্যান্য ঋষিগণকে নমস্কার, প্রধানের মধ্যে প্রধান, দেবগণেরও দেবতা এবং বরদাতাদের মধ্যে প্রধান বরদাতা ব্রহ্মাকে নমস্কার করি, আর সহস্র মস্তক, সহস্র নামযুক্ত ও মঙ্গলময় নারায়ণকে নমস্কার ॥১১॥

অজৈকপাৎ, অহি, বুধ্ন্য, অপরাজিত পিনাকী, পিতৃরূপ ঋত, ত্র্যম্বক, মহেশ্বর, বৃষাকপি, শম্ভু ও ঈশ্বর—এই একাদশ রুদ্র, ইঁহাদিগকে ত্রিভুবনের অধিপতি বলা হইয়াছে এবং শতরুদ্র গ্রন্থে এই মহাত্মাদের একশত সংখ্যা কথিত আছে ॥১২—১৩॥

অংশ, ভগ, মিত্র, জলাধিপতি বরুণ, ধাতা, অর্য্যমা, জয়ন্ত, ভাস্কর, ত্বষ্টা, পূষা, ইন্দ্র এবং বিষ্ণু—এই দ্বাদশ আদিত্য, ইহা বেদে উক্ত রহিয়াছে ॥১৪—১৫॥

---

(১২)...ত্র্যম্বকশ্চ সুরেশ্বরঃ—পি।

ধরো ধ্রুবশ্চ সোমশ্চ সাবিত্রোঽথানিলোঽনলঃ।
প্রত্যূষশ্চ প্রভাসশ্চ বসবোঽষ্টৌ প্রকীর্ত্তিতাঃ ॥১৬॥
নাসত্যশ্চাপি দস্রশ্চ স্মৃতৌ দ্বাবশ্বিনাবপি।
মার্ত্তণ্ডস্যাত্মজাবেতৌ সংজ্ঞানাসাবিনির্গতৌ ॥১৭॥
অতঃ পরং প্রবক্ষ্যামি লোকানাং কর্ম্মসাক্ষিণঃ।
অপি যজ্ঞস্য বেত্তারো দত্তস্য সুকৃতস্য চ ॥১৮॥
অদৃশ্যাঃ সর্ব্বভূতেষু পশ্যন্তি ত্রিদশেশ্বরাঃ ;
শুভাশুভানি কর্ম্মাণি মৃত্যুঃ কালশ্চ সর্বশঃ ॥১৯॥
বিশ্বেদেবাঃ পিতৃগণা মূর্ত্তিমন্তস্তপোধনাঃ।
মুনয়শ্চৈব সিদ্ধাশ্চ তপোমোক্ষপরায়ণাঃ।
শুচিস্মিতাঃ কীর্ত্তয়তাং প্রয়চ্ছন্তি শুভাং নৃণাম্ ॥২০॥

---

ভারতকৌমুদী

ধর ইতি। এষাং ব্যুৎপত্ত্যর্থা অপি প্রাগ্ দর্শিতাঃ ॥১৬॥

নাসত্য ইতি। মার্ত্তণ্ডস্য সূর্য্যস্য, সংজ্ঞায়াস্তদাখ্যায়া অশ্বীরূপায়া মার্ত্তণ্ডপত্ন্যাঃ, নাসায়া নাসিকাতো বিনির্গতৌ ॥১৭॥

অত ইতি। কর্ম্মসাক্ষিণঃ কার্য্যদ্রষ্টৄন্। তে চ যজ্ঞস্য দত্তস্য সুকৃতস্য সুষ্ঠু বিহিতস্য কর্ম্মণশ্চাপি বেত্তারো জ্ঞাতারঃ ॥১৮॥

অদৃশ্যা ইতি। মৃত্যুঃ কালশ্চ পশ্যত ইতি সম্বন্ধঃ ॥১৯॥

ভারতভাবদীপঃ

পিতামহেতি ॥১—৩॥ বিহিতমিষ্টসিদ্ধ্যর্থং জপ্তম্ ॥৪—৮॥ আহ্নিকমহরহঃ কর্ত্তব্যম্ ॥৯—১৬॥ সংজ্ঞায়া অশ্বরূপায়া নাসাতঃ নাসিকায়াঃ সকাশাদ্বিনির্গতৌ ॥১৭—৮২॥

ইতি শ্রীমহাভারতে অনুশাসনপর্ব্বণি দানধর্ম্মে নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে
অষ্টাবিংশত্যধিকশততমোঽধ্যায়ঃ ॥১২৮॥

---

ধর, ধ্রুব, সোম, সাবিত্র, অনিল, অনল, প্রত্যূষ ও প্রভাস—এই আটজনকে বসু বলা হইয়াছে ॥১৬॥

নাসত্য ও দস্র এই দুইজন অশ্বিনীকুমার বলিয়া কথিত হইয়া থাকেন এবং ইঁহারা সূর্য্যের পুত্র ও অশ্বীরূপিণী সূর্য্যপত্নী সংজ্ঞাদেবীর নাসিকা হইতে নির্গত হইয়াছেন ॥১৭॥

ইহার পর আমি লোকসাক্ষিগণের কথা বলিতেছি; তাঁহারা যজ্ঞ, দান ও অন্যান্য সৎকার্য্য অবগত থাকেন ॥১৮॥

সেই দেবেশ্বরগণ এবং মৃত্যু ও কাল ইঁহারা অদৃশ্য থাকিয়া সকল লোকের সকল শুভাশুভ কর্ম্ম দর্শন করেন ॥১৯॥

প্রজাপতিকৃতানেতান্ লোকান্ দিব্যেন তেজসা ।
বসন্তি সর্ব্বলোকেষু প্রযতাঃ সর্ব্বকর্ম্মসু ॥২১॥
প্রাণানামীশ্বরানেতান্ কীর্ত্তয়ন্ প্রয়তো নরঃ ।
ধর্ম্মার্থকামৈর্ব্বিপুলৈর্যুজ্যতে সহ নিত্যশঃ ॥২২॥
লোকাংশ্চ লভতে পুণ্যান্ বিশ্বেশ্বরকৃতাঞ্ছুভান্ ।
এতে দেবাস্ত্রয়স্ত্রিংশৎ সর্বভূতগণেশ্বরাঃ ॥২৩॥
নন্দীশ্বরো মহাকায়ো গ্রামণীর্বৃষভধ্বজঃ ।
ঈশ্বরাঃ সর্ব্বলোকানাং গণেশ্বরবিনায়কাঃ ॥২৪॥

---

## ভারতকৌমুদী

বিশ্ব ইতি। শুচিঃ শুভ্রং স্মিতং মৃদুহাস্যং যেষাং তে, কীর্ত্তয়তাং তং মন্ত্রং জপতাম্। ষট্পাদোঽয়ং শ্লোকঃ ॥২০॥

প্রজেতি। প্রজাপতিনা ব্রহ্মণা, কৃতান্ সৃষ্টান্, লোকান্ ভুবনানি প্রাপ্য বসন্তি, বিশ্বেদেবাদয় ইতি শেষঃ ॥২১॥

প্রাণানামিতি। ঈশ্বরান্ নিয়ন্তৄন্। যুজ্যতে অন্বীয়তে ॥২২॥

লোকানিতি। বিশ্বেশ্বরেণ ব্রহ্মণা কৃতান্। একাদশ রুদ্রাঃ, দ্বাদশাদিত্যাঃ, অষ্টৌ বসবঃ, দ্বৌ চাশ্বিনীকুমারাবিতি ত্রয়স্ত্রিংশৎ ॥২৩॥

নন্দীতি। গ্রামণীর্দেবশ্রেষ্ঠঃ, বৃষভধ্বজঃ শিবঃ, গণেশ্বরাঃ প্রমথগণনায়কাশ্চ বিনায়কো গজাননশ্চেতি তে ॥২৪॥

মূর্ত্তিমান্ বিশ্বেদেবগণ, পিতৃগণ, তপোধন মুনিগণ, তপস্যা ও জ্ঞানসাধন-পরায়ণ এবং শুভ্র মৃদুহাস্যকারী সিদ্ধগণ, সেই মন্ত্রজপকারী মনুষ্যগণের মঙ্গল দান করেন ॥২০॥

এই বিশ্বেদেবপ্রভৃতি সমস্ত জগতে মানুষের সমস্ত কার্য্যে অভিনিবিষ্ট থাকিয়া নিজেদের দিব্যতেজঃপ্রভাবে ব্রহ্মার নির্ম্মিত এই সমস্ত জগতে বাস করেন ॥২১॥

মানুষ সংযত হইয়া প্রত্যহ প্রাণের নিয়ন্তা এই সকল দেবতার নাম কীর্ত্তন করিয়া প্রচুর ধর্ম্ম, অর্থ ও কামসমন্বিত হয় ॥২২॥

এই সেই মানুষ ব্রহ্মনির্ম্মিত, মঙ্গলময় ও পবিত্র স্বর্গ সকল সেই মানুষ লাভ করে। একাদশ রুদ্র, দ্বাদশ আদিত্য, অষ্ট বসু এবং অশ্বিনীকুমারদ্বয় এই তেত্রিশ দেবতা সকল প্রাণীর অধীশ্বর ॥২৩॥

বিশাল দেহ নন্দীশ্বর, সর্ব্বদেবশ্রেষ্ঠ মহাদেব, প্রধান প্রমথগণ এবং গণেশ—ইঁহারা সমস্ত লোকের অধীশ্বর ॥২৪॥

সৌম্যা রৌদ্রা গণাশ্চৈব যোগা ভূতগণাস্তথা।
জ্যোতীংষি সরিতো ব্যোম সুপর্ণঃ পতগেশ্বরঃ ॥২৫॥
পৃথিব্যাং তপসা সিদ্ধাঃ স্থাবরাশ্চ চরাশ্চ হ।
হিমবান্ গিরয়ঃ সর্বে চত্বারশ্চ মহার্ণবাঃ ॥২৬॥
ভবস্যানুচরাশ্চৈব হরতুল্যপরাক্রমাঃ।
বিষ্ণুর্দ্দেবোঽথ জিষ্ণুশ্চ স্কন্দশ্চাম্বিকয়া সহ ॥২৭॥
কীর্ত্তয়ন্ প্রয়তঃ সর্ব্বান্ সর্বপাপৈঃ প্রমুচ্যতে।
অত ঊর্দ্ধং প্রবক্ষ্যামি মানবানৃষিসত্তমান্ ॥২৮॥
যবক্রীতশ্চ রৈভ্যশ্চ অর্ব্বাবসুপরাবসূ।
ঔশিজশ্চৈব কাক্ষীবান্ বলশ্চাঙ্গিরসঃ সুতঃ ॥২৯॥
ঋষির্মেধাতিথেঃ পুত্রঃ কাণ্বো বর্হিষদস্তথা।
ব্রহ্মতেজোময়াঃ সর্ব্বে কীর্ত্তিতা লোকভাবনাঃ ॥৩০॥

ভারতকৌমুদী

সৌম্যা ইতি। যোগা যোগিনঃ সপ্তর্ষয়ঃ। জ্যোতীংষি গ্রহনক্ষত্রাণি, সুপর্ণো গরুড়ঃ, পতগেশ্বরঃ পক্ষিরাট্ ॥২৫॥

পৃথিব্যামিতি। তপসা সিদ্ধা ঋষয়ঃ, চরা জঙ্গমাঃ ॥২৬॥

ভবস্যেতি। ভবস্য শিবস্য। জিষ্ণুরিন্দ্রঃ ॥২৭॥

কীর্ত্তয়ন্নিতি। প্রয়তঃ পবিত্রঃ, ঋষিষু সত্তমান্ শ্রেষ্ঠান্ ॥২৮॥

যবেতি। এতেষাং নাম্নাং ব্যুৎপত্তয়ঃ প্রাগুক্তাঃ ॥২৯॥

ঋষিরিতি। লোকান্ জনান্ ভাবয়ন্তি শুভযুক্তা ন কুর্ব্বন্তীতি তে ॥৩০॥

শান্ত ও উগ্রমূর্ত্তি প্রমথগণ, যোগী সপ্তর্ষিগণ ভূতগণ, গ্রহনক্ষত্রগণ, নদীসমূহ, আকাশ ও পক্ষিরাজ গরুড় ॥২৫॥

পৃথিবীস্থিত তপঃসিদ্ধগণ, স্থাবর ও জঙ্গমগণ, হিমালয়পর্ব্বত, অন্যান্য সকল পর্ব্বত ও মহাসমুদ্র চতুষ্টয় ॥২৬॥

মহাদেবের তুল্য পরাক্রমশালী তাঁহার অনুচরগণ, বিষ্ণু, ইন্দ্র, কার্ত্তিক ও কালী ॥২৭॥

মানুষ পবিত্র থাকিয়া এই সকলের নাম কীর্ত্তন করিয়া সমস্ত পাপ হইতে মুক্ত হয়। ইহার পর আমি মনুষ্য ঋষিশ্রেষ্ঠগণের নাম বলিতেছি ॥২৮॥

যবক্রীত, রৈভ্য, অর্ব্বাবসু, পরাবসু, ঔশিজ, কাক্ষীবান্ ও অঙ্গিরার পুত্র বল ॥২৯॥

(২৫) যোগভূতগণস্তথা—বঙ্গ বৰ্দ্ধ নি। (২৮) কীর্ত্তয়ন্ প্রয়তঃ সম্যক্—পি।

লভন্তে হি শুভং সর্ব্বে রুদ্রানলবসুপ্রভাঃ।
ভুবি কৃত্বা শুভং কর্ম্ম মোদন্তে দিবি দৈবতৈঃ ॥৩১॥
মহেন্দ্রগুরবঃ সপ্ত প্রাচীং বৈ দিশমাশ্রিতাঃ।
প্রয়তঃ কীর্ত্তয়ন্নেতান্ শক্রলোকে মহীয়তে ॥৩২॥
উন্মুচুঃ প্রমুচুশ্চৈব স্বস্ত্যাত্রেয়শ্চ বীর্য্যবান্।
দৃঢ়ব্যশ্চোর্দ্ধবাহুশ্চ তৃণসোমাঙ্গিরাস্তথা ॥৩৩॥
মিত্রাবরুণয়োঃ পুত্রস্তথাগস্ত্যঃ প্রতাপবান্।
ধর্ম্মরাজর্ত্বিজঃ সপ্ত দক্ষিণাং দিশমাশ্রিতাঃ ॥৩৪॥
দৃঢ়েয়ুশ্চ ঋতেয়ুশ্চ পরিব্যাধশ্চ কীর্ত্তিমান্।
একতশ্চ দ্বিতশ্চৈব ত্রিতশ্চাদিত্যসন্নিভাঃ ॥৩৫॥
অত্রেঃ পুত্রশ্চ ধর্ম্মাত্মা ঋষিঃ সারস্বতস্তথা।
বরুণস্যর্ত্বিজঃ সপ্ত পশ্চিমাং দিশমাশ্রিতাঃ ॥৩৬॥

ভারতকৌমুদী

লভন্ত ইতি। রুদ্রানলবসুপ্রভা রুদ্রবহ্নিবসুসমানতেজসঃ সন্তঃ ॥৩১॥
মহেন্দ্রেতি। প্রয়তঃ পবিত্রঃ সন্ ॥৩২॥
অথ কে তে সপ্তেত্যাহ উন্মুচুরিতি। তৃণসোমেত্যেকং নাম ॥৩৩॥
মিত্রেতি। ধর্ম্মরাজস্য যমস্য, ঋত্বিজঃ পুরোহিতাঃ ॥৩৪॥
অথাগস্ত্য একঃ অপরে কে ষড়িত্যাহ দৃঢ়েয়ুরিতি। আদিত্যসন্নিভাঃ সূর্য্যতুল্যতেজস্বিনঃ ॥৩৫॥

মেধাতিথির পুত্র কাণ্ব ঋষি এবং বর্হিষৎ ঋষিগণ, ইঁহারা সকলেই ব্রহ্মতেজোময়; সুতরাং ইঁহাদের নাম কীর্ত্তন করিলে মানুষের মঙ্গল হয় ॥৩০॥

ইঁহাদের নাম কীর্ত্তনকারী সকলেই মর্ত্ত্যলোকে শুভ কর্ম্ম করিয়া রুদ্র, অগ্নি ও বসুগণের ন্যায় তেজস্বী হইয়া শুভ লাভ করেন এবং স্বর্গে যাইয়া দেবগণের সহিত আমোদিত হন ॥৩১॥

ইন্দ্রের গুরু সাত জন ঋষি পূর্ব্বদিকে রহিয়াছেন; মানুষ পবিত্র হইয়া ইঁহাদের নাম কীর্ত্তন করিয়া ইন্দ্রলোকে গমন করে ॥৩২॥

সেই সাত জন ঋষি যথা—উন্মুচু, প্রমুচু, তেজস্বী স্বস্ত্যাত্রেয়, দৃঢ়ব্য, উর্দ্ধবাহু, তৃণসোমা ও অঙ্গিরা ॥৩৩॥

মিত্র ও বরুণের পুত্র তেজস্বী অগস্ত্য এক এবং অপর ছয় জন, সমুদয়ে সাতজন যমের পুরোহিত দক্ষিণদিকে অবস্থান করেন ॥৩৪॥

সেই ছয় জন যথা—দৃঢ়েয়ু, ঋতেয়ু, কীর্ত্তিশালী পরিব্যাধ, একত, দ্বিত ও ত্রিত—ইঁহারা সকলেই সূর্য্যের ন্যায় তেজস্বী ॥৩৫॥

অত্রির্বসিষ্ঠো ভগবান্ কশ্যপশ্চ মহানৃষিঃ।
গৌতমশ্চ ভরদ্বাজো বিশ্বামিত্রোঽথ কৌশিকঃ ॥৩৭॥
ঋচীকতনয়শ্চোগ্রো জমদগ্নিঃ প্রতাপবান্।
ধনেশ্বরস্য গুরবঃ সপ্তৈতে উত্তরাশ্রিতাঃ ॥৩৮॥
অপরে মুনয়ঃ সপ্ত দিক্ষু সর্ব্বাস্বধিষ্ঠিতাঃ।
কীর্ত্তিস্বস্তিকরা নৃণাং কীর্ত্তিতা লোকভাবনাঃ ॥৩৯॥
ধর্ম্মঃ কামশ্চ কালশ্চ বসুর্বাসুকিরেব চ।
অনন্তঃ কপিলশ্চৈব সপ্তৈতে ধরণীধরাঃ ॥৪০॥
রামো ব্যাসস্তথা দ্রৌণিরশ্বত্থামা চ লোমশঃ।
ইত্যেতে মুনয়ো দিব্যা একৈকঃ সপ্ত সপ্তধা ॥৪১॥

---

ভারতকৌমুদী

অত্রেরিতি। ঋত্বিজঃ পুরোহিতাঃ ॥৩৬॥

অত্রিরিতি। কৌশিকঃ কুশিকরাজবংশীয়ঃ। ইমে ষট্ সারস্বতশ্চৈক ইতি বরুণস্যর্ত্বিজঃ সপ্ত ॥৩৭॥

ঋচীকেতি। ধনেশ্বরস্য কুবেরস্য। এতেন অত্রিপ্রভৃতয়ঃ ষট্ বরুণস্য কুবেরস্য চ গুরব ইতি বোধ্যম্ ॥৩৮॥

অপর ইতি। লোকান্ ভাবয়ন্তি শুভযুক্তান্ কুর্ব্বন্তীতি তে ॥৩৯॥

ধর্ম্ম ইতি। অনন্তো বিষ্ণুঃ, কপিলো মুনিঃ, ধরণীধরাঃ পৃথিবীরক্ষকাঃ ॥৪০॥

---

অত্রির পুত্র ধর্ম্মাত্মা সারস্বত ঋষি এক এবং অত্রিপ্রভৃতি অন্য ছয়জন, সমুদয়ে সাত জন বরুণের পুরোহিত পশ্চিম দিকে রহিয়াছেন ॥৩৬॥

অত্রি, ভগবান্ বসিষ্ঠ, মহর্ষি কশ্যপ, গৌতম, ভরদ্বাজ এবং কুশিকবংশীয় বিশ্বামিত্র—এই ছয় জন সারস্বতকে লইয়া সাত জন বরুণের পুরোহিত; আবার জমদগ্নিকে লইয়া সাতজন কুবেরের পুরোহিত ॥৩৭॥

ঋচীকের পুত্র উগ্রপ্রকৃতি ও প্রতাপশালী জমদগ্নি এক এবং অত্রিপ্রভৃতি ছয়, সমুদয়ে এই সাতজন কুবেরের পুরোহিত উত্তর দিকে থাকেন ॥৩৮॥

অন্য সাতজন মুনি সকল দিকে থাকেন; তাঁহাদের নাম কীর্ত্তন করিলে, তাঁহারা মনুষ্যগণের কীর্ত্তি, ধর্ম্ম ও মঙ্গল করিয়া থাকেন ॥৩৯॥

ধর্ম্ম, কাম, কাল, বসু, বাসুকি, বিষ্ণু ও কপিল—এই সাতজন পৃথিবী রক্ষা করেন ॥৪০॥

(৩৯)···দিক্ষু সর্ব্বাসু বিষ্ঠিতাঃ—পি।

শান্তিস্বস্তিকরা লোকে দিশাং পালাঃ প্রকীৰ্ত্তিতাঃ।
যস্যাং যস্যাং দিশি হ্যেতে তন্মুখঃ শরণং ব্রজেৎ ॥৪২॥
স্রষ্টারঃ সর্বভূতানাং কীৰ্ত্তিতা লোকপাবনাঃ।
সংবর্ত্তো মেরুসাবর্ণো মার্কণ্ডেয়শ্চ ধাৰ্ম্মিকঃ ॥৪৩॥
সাংখ্যযোগৌ নারদশ্চ দুর্বাসাশ্চ মহানৃষিঃ।
অত্যন্ততপসো দান্তাস্ত্রিষু লোকেষু বিশ্রুতাঃ।
অপরে রুদ্রসঙ্কাশাঃ কীৰ্ত্তিতা ব্ৰহ্মলৌকিকাঃ ॥৪৪॥ (যুগ্মকম্)
অপুত্রো লভতে পুত্রং দরিদ্রো লভতে ধনম্।
তথা ধৰ্ম্মার্থকামেষু সিদ্ধিঞ্চ লভতে নরঃ ॥৪৫॥

ভারতকৌমুদী

রাম ইতি। রামো জামদগ্ন্যঃ, ব্যাসঃ কৃষ্ণদ্বৈপায়নঃ, দ্রৌণির্দ্রোণপুত্রঃ, অশ্বত্থামা লোমশশ্চ ইত্যেতে দিব্যা অলৌকিকাশ্চত্বারো মুনয়ঃ, এষামেকৈকঃ সপ্ত সপ্তর্ষিতুল্যঃ, তথা সপ্তধা ভূরাদি-সপ্তলোকেষু সপ্ত প্রকারঃ যদা যল্লোকে তিষ্ঠতি তদা তল্লোকীয় ইত্যর্থঃ ॥৪১॥

শান্তীতি। এতে বর্ত্তন্তে ইতি শেষঃ ॥৪২॥

স্রষ্টার ইতি। স্রষ্টারো বক্ষ্যমাণা মুনয়ঃ স্রষ্টৃতুল্যাঃ। সাংখ্যযোগৌ তদুভয়প্রণেতারৌ কপিলপতঞ্জলী। দান্তা জিতেন্দ্রিয়াঃ। ব্রহ্মলৌকিকা ব্রহ্মলোকস্থিতাঃ। ষট্‌পাদোঽয়ং শ্লোকঃ ॥৪৩—৪৪॥

অপুত্র ইতি। এষাং নামানি কীৰ্ত্তয়ন্নিতি শেষঃ ॥৪৫॥

---

পরশুরাম, বেদব্যাস, দ্রোণপুত্র অশ্বত্থামা ও লোমশ—এই চারিজন অলৌকিক মুনি; ইঁহাদের এক এক জন অন্য সাত সাত জন ঋষির তুল্য এবং ইঁহাদের প্রত্যেক জন ভূপ্রভৃতি সপ্তলোকে বিচরণ করেন ॥৪১॥

এই মুনিরা জগতে শান্তি ও মঙ্গল করিয়া থাকেন এবং ইঁহারা দিক্‌পাল বলিয়া কথিত হন; আর ইঁহারা যে যে দিকে থাকেন, মানুষ সেই সেই মুখ হইয়া ইঁহাদের শরণাপন্ন হইবে ॥৪২॥

আর এই সকল মুনি সমস্ত প্রাণীর সৃষ্টিকর্ত্তার তুল্য ও লোকপাবন বলিয়া অভিহিত হন। সংবর্ত্ত, মেরুসাবর্ণ, ধাৰ্ম্মিক মার্কণ্ডেয়, সাংখ্যপ্রণেতা কপিল, যোগরচয়িতা পতঞ্জলি, নারদ ও মহর্ষি দুর্ব্বাসা—ইঁহারা অত্যন্ত তপস্বী, জিতেন্দ্রিয় এবং ত্রিভুবনে বিখ্যাত; আর রুদ্রতুল্য অন্য অনেক মুনি ব্রহ্মলোক-বাসী বলিয়া কথিত হইয়া থাকেন ॥৪৩॥—৪৪॥

ইঁহাদের নাম কীৰ্ত্তন করিলে পুত্রহীন মানুষ পুত্রলাভ করে, দরিদ্র ধন পায় এবং সকলেই ধৰ্ম্ম, অর্থ ও কাম সিদ্ধিপ্রাপ্ত হইয়া থাকে ॥৪৫॥

পৃথুং বৈণ্যং নৃপবরং পৃথ্বী যস্যাভবৎ সুতা।
প্রজাপতিং সার্বভৌমং কীর্ত্তয়েদ্বসুধাধিপম্ ॥৪৬॥
আদিত্যবংশপ্রভবং মহেন্দ্রসমবিক্রমম্।
পুরূরবসমৈলঞ্চ ত্রিষু লোকেষু বিশ্রুতম্ ॥৪৭॥
বুধস্য দয়িতং পুত্রং কীর্ত্তয়েদ্বসুধাধিপম্।
ত্রিলোকবিশ্রুতং বীরং ভরতঞ্চ প্রকীর্ত্তয়েৎ ॥৪৮॥ (যুগ্মকম্)
গবাময়েন যজ্ঞেন যেনেষ্টং বৈ কৃতে যুগে।
রন্তিদেবং মহাদেবং কীর্ত্তয়েৎ পরমদ্যুতিম্ ॥৪৯॥
বিশ্বজিত্তপসোপেতং লক্ষণ্যং লোকপূজিতম্।
তথা শ্বেতঞ্চ রাজর্ষিং কীর্ত্তয়েৎ পরমদ্যুতিম্ ॥৫০॥
স্থাণুঃ প্রসাদিতো যেন যস্যার্থে হৃদ্ধকো হতঃ।
মহাদেবপ্রসাদেন যেন গঙ্গাবতারিতা ॥৫১॥
ভগীরথঞ্চ রাজর্ষিং কীর্ত্তয়েৎ পরমদ্যুতিম্।
সগরস্যাত্মজা যেন প্লাবিতাস্তারিতাস্তথা ॥৫২॥ (যুগ্মকম্)

---

ভারতকৌমুদী

পৃথুমিতি। বৈণ্যং বেণনামকরাজপুত্রং পৃথুং নাম ॥৪৬॥

আদিত্যেতি। ঐলম্ ইলায়া গর্ভজাতম্। ভরতং শকুন্তলাপুত্রম্ ॥৪৭—৪৮॥

গবাময়েনেতি। গবাময়েন তদাখ্যেন যজ্ঞেন, ইষ্টং দেবাঃ পূজিতাঃ। মহাদেবং মহারাজম্ ॥৪৯॥

বিশ্বেতি। বিশ্বজিতা যজ্ঞেন যুক্তং তপস্বেন, লক্ষণ্যং সলক্ষণযুক্তম্ ॥৫০॥

---

পৃথিবী যাঁহার কন্যা হইয়াছিলেন, সেই বেণরাজার পুত্র, প্রজাধিপতি, সার্ব্বভৌম ও রাজশ্রেষ্ঠ পৃথুরাজার নাম কীর্ত্তন করিবে ॥৪৬॥

সূর্য্যবংশোৎপন্ন, ইন্দ্রের তুল্য বিক্রমশালী, ত্রিভুবনবিখ্যাত, ইলার গর্ভজাত এবং বুধের প্রিয় পুত্র রাজা পুরূরবার নাম কীর্ত্তন করিবে; আর ত্রিলোকবিখ্যাত বীর ভরতরাজার নাম উচ্চারণ করিবে ॥৪৭—৪৮॥

যিনি সত্যযুগে গবাময়নামক যজ্ঞদ্বারা দেবগণের সন্তোষ বিধান করিয়াছিলেন; সেই মহাতেজা ও মহারাজ রন্তিদেবের নাম কীর্ত্তন করিবে ॥৪৯॥

যিনি বিশ্বজিৎ যজ্ঞ করিয়াছিলেন এবং যিনি তপস্বী, শুভলক্ষণশালী ও জগৎপূজিত ছিলেন; সেই মহাতেজা রাজর্ষি শ্বেতের নাম উচ্চারণ করিবে ॥৫০॥

---

(৫০) লক্ষণ্যং কায়লক্ষণম্—পি।

হুতাশনসমানেতান্মহারূপান্মহৌজসঃ।
উগ্রকায়ান্মহাসত্ত্বান্ কীর্ত্তয়েৎ কীর্ত্তিবর্দ্ধনান্ ॥৫৩॥
দেবানৃষিগণাংশ্চৈব নৃপাংশ্চ জগতীশ্বরান্।
সাংখ্যং যোগঞ্চ পরমং হব্যং কব্যং তথৈব চ ॥৫৪॥
কীর্ত্তিতং পরমং ব্রহ্ম সর্ব্বশ্রুতিপরায়ণম্।
মঙ্গল্যং সর্বভূতানাং পবিত্রং বহুকীর্ত্তিতম্ ॥৫৫॥
ব্যাধিপ্রশমনং শ্রেষ্ঠং পৌষ্টিকং সর্ব্বকর্ম্মণাম্।
প্রয়তঃ কীর্ত্তয়েচ্চৈতান্ কল্যং সায়ঞ্চ ভারত! ॥৫৬॥

---

ভারতকৌমুদী

স্থাণুরিতি। স্থাণুঃ শিবঃ, অন্ধকো নামাসুরঃ হতঃ শিবেন। সগরস্য রাজ্ঞঃ, প্লাবিতা গঙ্গাজলেন ॥৫১—৫২॥

হুতেতি। উগ্রকায়ান্ ভীষণদেহান্, মহাসত্ত্বান্ মহাবলান্ ॥৫৩॥

দেবানিতি। হব্যং ঘৃতম্, কব্যমন্নম্, কীর্ত্তয়েদিত্যনুবৃত্তিঃ ॥৫৪॥

কীর্ত্তিতমিতি। কীর্ত্তিতং কুর্য্যাদিতি শেষঃ। সর্ব্বাসামেব শ্রুতীনাং পরায়ণং পরমাশ্রয়ম্ ॥৫৫॥

ব্যাধীতি। ব্যাধিপ্রশমনং রোগনাশকম্, পৌষ্টিকমুন্নতিজনকম্, কল্যং প্রাতঃ ॥৫৬॥

যিনি আরাধনা করিয়া মহাদেবকে প্রসন্ন করিয়াছিলেন; যাঁহার জন্য মহাদেব অন্ধকাসুরকে বধ করেন, যিনি মহাদেবের অনুগ্রহে গঙ্গাকে হিমালয় হইতে অবতরণ করান এবং যিনি সেই গঙ্গাজলদ্বারা সগররাজার পুত্রগণকে প্লাবিত ও উত্তারিত করেন; সেই মহাতেজা রাজর্ষি ভগীরথের নাম কীর্ত্তন করিবে ॥৫১—৫২॥

অগ্নির তুল্য মহোজ্জ্বল, মহাতেজা ও উগ্রমূর্ত্তি এবং মহাবল ও কীর্ত্তিবর্দ্ধক এই সকল রাজার নাম কীর্ত্তন করিবে ॥৫৩॥

দেবগণ, ঋষিগণ, পৃথিবীর অধিপতি রাজগণ, সাংখ্য, যোগ এবং উৎকৃষ্ট হব্য ও কব্যের নাম উচ্চারণ করিবে ॥৫৪॥

সমস্ত বেদের একমাত্র আশ্রয়, সকল প্রাণীর মঙ্গলজনক, পবিত্র ও বহুকীর্ত্তিত পরব্রহ্মের নাম কীর্ত্তন করিবে ॥৫৫॥

ভরতনন্দন! মানুষ পবিত্র হইয়া, এই নামকীর্ত্তনকে রোগনাশক ও সমস্ত কার্য্যের শ্রেষ্ঠ উন্নতিজনক মনে করিয়া প্রাতঃকালে ও সন্ধ্যাকালে ইঁহাদের নাম কীর্ত্তন করিবে ॥৫৬॥

(৫৩). উগ্রকোপান্মহাসত্ত্বান্—পি।

এতে বৈ যান্তি বর্ষন্তি ভান্তি বান্তি সৃজন্তি চ।
এতে বিনায়কাঃ শ্রেষ্ঠা দক্ষাঃ ক্ষান্তা জিতেন্দ্রিয়াঃ ॥৫৭॥
নরাণামশুভং সর্বে ব্যপোহন্তি প্রকীর্ত্তিতাঃ।
সাক্ষিভূতা মহাত্মানঃ পাপস্য সুকৃতস্য চ ॥৫৮॥
এতান্ বৈ কল্যমুত্থায় কীর্ত্তয়ন্ শুভমশ্নুতে।
নাগ্নিচৌরভয়ং তস্য ন মার্গপ্রতিরোধনম্ ॥৫৯॥
এতান্ কীর্ত্তয়তাং নিত্যং দুঃস্বপ্নো নশ্যতে নৃণাম্।
মুচ্যতে সর্বপাপেভ্যঃ স্বস্তিমাংশ্চ গৃহান্ ব্রজেৎ ॥৬০॥
দীক্ষাকালেষু সর্বেষু যঃ পঠেন্নিয়তো দ্বিজঃ।
ন্যায়বানাত্মনি রতঃ ক্ষান্তো দান্তোঽনসূয়কঃ ॥৬১॥
রোগার্ত্তো ব্যাধিযুক্তো বা পঠন্ পাপাৎ প্রমুচ্যতে।
বাস্তুমধ্যে তু পঠতঃ কুলে স্বস্ত্যয়নং ভবেৎ ॥৬২॥ (যুগ্মকম্)

---

ভারতকৌমুদী

এত ইতি। যান্তি সর্বত্র গচ্ছন্তি, বর্ষন্তি দয়াং বিতরন্তি, ভান্তি শোভন্তে, বান্তি শুভং বহন্তি, সৃজন্তি আশাং পূরয়ন্তি চ। বিনায়কাঃ ফলদাতারঃ, দক্ষাঃ কর্মনিষ্পাদনে নিপুণাঃ, ক্ষান্তাঃ ক্ষমাশীলাঃ ॥৫৭॥

নরাণামিতি। ব্যপোহন্তি বিনাশয়ন্তি, সাক্ষিভূতা দ্রষ্টারঃ ॥৫৮॥

এতানিতি। মার্গপ্রতিরোধনং গমনে পথো বাধা ভবতি ॥৫৯॥

এতানিতি। দুঃস্বপ্নো দুঃস্বপ্নসূচিতমশুভম্। স্বস্তিমান্ শুভবান্ ॥৬০॥

ইহারা সর্বত্র গমন করেন, দয়া বর্ষণ করিয়া থাকেন, প্রকাশ পান, মঙ্গলসম্পাদন এবং আশা পূরণ করেন; আর ইহারা শ্রেষ্ঠ সুখসম্পাদক, কার্য্যদক্ষ, ক্ষমাশীল ও জিতেন্দ্রিয় ॥৫৭॥

ইহাদের নাম কীর্ত্তন করিলে, ইহারা সকলে মনুষ্যগণের অমঙ্গল নাশ করেন এবং এই মহাত্মারা মানুষের পাপ ও পুণ্যের সাক্ষিস্বরূপ রহিয়াছেন ॥৫৮॥

মানুষ প্রভাতে শয্যা হইতে উঠিয়া ইহাদের নাম কীর্ত্তন করিয়া মঙ্গল লাভ করে এবং তাহার অগ্নি বা চৌরের ভয় হয় না; কিংবা গমন করিবার সময়ে পথে বিঘ্ন হইতে পারে না ॥৫৯॥

প্রত্যহ ইহাদের নাম কীর্ত্তন করিলে, মানুষের দুঃস্বপ্নসূচিত অমঙ্গল নষ্ট হয় এবং মানুষ সমস্ত পাপ হইতে মুক্ত হইয়া থাকে, আর বিদেশ হইতে কুশলে গৃহে আসিতে পারে ॥৬০॥

ক্ষেত্রমধ্যে তু পঠতঃ সর্ব্বং সস্যং প্ররোহতি।
গচ্ছতঃ ক্ষেমমধ্বানং গ্রামান্তরগতঃ পঠন্ ॥৬৩॥
আত্মনশ্চ সুতানাঞ্চ দারাণাঞ্চ ধনস্য চ।
বীজানামোষধীনাঞ্চ রক্ষামেতাং প্রযোজয়েৎ ॥৬৪॥
এতান্ সংগ্রামকালে তু পঠতঃ ক্ষত্রিয়স্য তু।
ব্রজন্তি রিপবো নাশং ক্ষেমঞ্চ পরিবর্ত্ততে ॥৬৫॥
এতান্ দৈবে চ পিত্র্যে চ পঠতঃ পুরুষস্য হি।
ভুঞ্জতে পিতরঃ কব্যং হব্যঞ্চ ত্রিদিবৌকসঃ ॥৬৬॥

---

ভারতকৌমুদী

দীক্ষেতি। দীক্ষাকালেষু বৈধকার্য্যারম্ভেষু। আত্মনি ব্রহ্মণি। বিশিষ্ট আধির্মানসী ব্যথা তেন যুক্তঃ, পাপাৎ তদ্রোগাদিজনকাৎ। বাস্তমধ্যে বসতিস্থানমধ্যে, স্বস্ত্যয়নং তৎ পঠনং মঙ্গলজনকম্ ॥৬১—৬২॥

ক্ষেত্রেতি। গচ্ছতঃ ক্ষেমং মঙ্গলং ভবেৎ, গ্রামান্তরগতঃ পঠন্ অধ্বানঞ্চ ক্ষেমং লভেতেতি শেষঃ ॥৬৩॥

আত্মন ইতি। এতাম্ এতেষাং নাম কীর্ত্তনরূপাম্, রক্ষাং রক্ষোপায়ম্ ॥৬৪॥

এতানিতি। ক্ষেমং যথা স্যাত্তথা পরিবর্ত্ততে স ক্ষত্রিয়ঃ প্রত্যাগচ্ছতি ॥৬৫॥

এতানিতি। দৈবে পিত্র্যে চ কার্য্যে। ত্রিদিবৌকসো দেবাঃ ॥৬৬॥

---

ন্যায়নিষ্ঠ, ব্রহ্মধ্যানে নিরত, ক্ষমাশীল, জিতেন্দ্রিয় ও অসূয়াশূন্য যে দ্বিজাতি, পবিত্র হইয়া সমস্ত বৈধকার্য্যের আরম্ভে এই সকল নাম পাঠ করেন; তিনি রোগার্ত্ত বা মনোদুঃখযুক্ত হইলেও তাহার মূল পাপ হইতে মুক্ত হন এবং ভদ্রাসনের মধ্যে থাকিয়া পাঠ করিলে, তাহার সেই পাপ বংশের স্বস্ত্যয়নস্বরূপ হয় ॥৬১—৬২॥

ক্ষেত্রের মধ্যে থাকিয়া পাঠ করিলে সমস্ত শস্য উৎপন্ন হয়, গমনকারীর মঙ্গল হইয়া থাকে এবং অন্য গ্রামগত লোক ইহা পাঠ করিয়া মঙ্গলময় পথ লাভ করে ॥৬৩॥

মানুষ নিজের, পুত্রগণের, ভার্য্যাদের, ধনের, বীজের এবং ওষধির রক্ষার জন্য এই সকল নাম পাঠ করিবে ॥৬৪॥

ক্ষত্রিয় যুদ্ধের সময়ে এই সকল নাম পাঠ করিলে, তাঁহার শত্রুগণ বিনষ্ট হয় এবং তিনি যুদ্ধস্থান হইতে কুশলে ফিরিয়া আসিতে পারেন ॥৬৫॥

মানুষ দৈবকার্য্য বা পিতৃকার্য্যে এই সকল নাম পাঠ করিলে, দেবগণ

(৬৫) জগতঃ ক্ষত্রিয়স্য তু—পি।

ন ব্যাধিশ্বাপদভয়ং ন দ্বিপাদ্ধি তস্করাৎ।
কশ্মলং লঘুতাং যাতি পাপ্মনা চ প্রমুচ্যতে ॥৬৭॥
যানপাত্রে চ যানে চ প্রবাসে রাজবেশ্মনি।
পরাং সিদ্ধিমবাপ্নোতি সাবিত্রীং হ্যুত্তমাং পঠন্ ॥৬৮॥
ন চ রাজভয়ং তেষাং ন পিশাচান্ন রাক্ষসাৎ।
নাগ্ন্যম্বুপবনব্যালাদ্ভয়ং তস্যোপজায়তে ॥৬৯॥
চতুর্ণামপি বর্ণানামাশ্রমস্য বিশেষতঃ।
করোতি সততং শান্তিং সাবিত্রীমুত্তমাং পঠন্ ॥৭০॥
নাগ্নির্দহতি কাষ্ঠানি সাবিত্রী যত্র পঠ্যতে।
ন তত্র বালো ম্রিয়তে ন চ তিষ্ঠন্তি পন্নগাঃ ॥৭১॥
ন তেষাং বিদ্যতে দুঃখং গচ্ছন্তি পরমাং গতিম্।
যে শৃণ্বন্তি মহদ্ব্রহ্ম সাবিত্রীগুণকীর্ত্তনম্ ॥৭২॥

---

ভারতকৌমুদী

নেতি। দ্বিপাদ্গজাৎ। কশ্মলং মোহঃ ॥৬৭॥

যানেতি। যানপাত্রে নৌকাদৌ, যানে শকটাদৌ, সাবিত্রীং গায়ত্রীম্ ॥৬৮॥

নেতি। ব্যালঃ সর্পঃ, তস্য সাবিত্রীং পঠতঃ ॥৬৯॥

চতুর্ণামিতি। আশ্রমস্য ব্রহ্মচর্য্যাদ্যাশ্রমচতুষ্টয়স্য ॥৭০॥

নেতি। বালঃ অপ্রাপ্তবয়স্কঃ, পন্নগাঃ সর্পাঃ ॥৭১॥

তাহার দত্ত হব্য ভোজন করেন এবং পিতৃগণ তাহার দত্ত কব্য গ্রহণ করিয়া থাকেন ॥৬৬॥

সেই মহাপুরুষগণের নাম কীর্ত্তন করিলে, তাহার রোগ, হিংস্র জন্তু, হস্তী বা চোরের ভয় হয় না এবং মোহ লঘু হইয়া যায়; আর সেই ব্যক্তি পাপ হইতে মুক্ত হয় ॥৬৭॥

মন্ত্রের মধ্যে উত্তম গায়ত্রী মন্ত্র জপ করিলে মানুষ জলযান, স্থলযান, বিদেশ ও রাজভবনে পরম সিদ্ধি লাভ করে ॥৬৮॥

সেই গায়ত্রীজপকারী লোকের রাজভয়, পিশাচভয় ও রাক্ষসভয় হয় না এবং তাহার অগ্নি, জল, বায়ু ও সর্পের ভয়ও হইতে পারে না ॥৬৯॥

সর্ব্বোত্তম গায়ত্রীজপকারী মানুষ চারিবর্ণের বিশেষতঃ চারিটী আশ্রমের সর্বদাই শান্তি বিধান করিয়া থাকেন ॥৭০॥

যে স্থানে গায়ত্রী জপ হয়, সেই স্থানে অগ্নি কাষ্ঠ দগ্ধ করে না, বালক মরে না এবং সর্প থাকে না ॥৭১॥

গবাং মধ্যে তু পঠতো গাবোঽস্য বহুবৎসলাঃ।
প্রস্থানে বা প্রবাসে বা সর্বাবস্থাং গতঃ পঠেৎ ॥৭৩॥
জপতাং জুহ্বতাং চৈব নিত্যঞ্চ প্রযতাত্মনাম্।
ঋষীণাং পরমং জপ্যং গুহ্যমেতন্নরাধিপ ! ॥৭৪॥
যাথাতথ্যেন সিদ্ধস্য ইতিহাসং পুরাতনম্।
পরাশরমতং দিব্যং শক্রায় কথিতং পুরা ॥৭৫॥
তদেতত্তে সমাখ্যাতং তথ্যং ব্রহ্মসনাতনম্।
হৃদয়ং সর্ব্বভূতানাং শ্রুতিরেষা সনাতনী ॥৭৬॥
সোমাদিত্যান্বয়াঃ সর্ব্বে রাঘবাঃ কুরবস্তথা।
পঠন্তি শুচয়ো নিত্যং সাবিত্রীং পরমাং গতিম্ ॥৭৭॥

ভারতকৌমুদী

নেতি। ব্রহ্ম ব্রহ্মরূপা যা সাবিত্রী গায়ত্রী তস্যা গুণকীর্ত্তনম্ ॥৭২॥
গবামিতি। বহুবৎসলা বহুবৎসযুক্তা গাবো ভবন্তি ॥৭৩॥
জপতামিতি। এতৎ সাবিত্রীরূপং ব্রহ্ম জপ্যং গুহ্যঞ্চ ॥৭৪॥
যাথেতি। যাথাতথ্যেন যথার্থরূপেণ পতিতম্ ॥৭৫॥
তদিতি। এতৎ সাবিত্রীরূপম্। হৃদয়ং হৃদয়বদাদরণীয়ম্ ॥৭৬॥
সোমেতি। সোমাদিত্যান্বয়াশ্চন্দ্রসূর্য্যবংশীয়াঃ। পঠন্তি জপন্তি ॥৭৭॥

যাঁহারা পরব্রহ্মরূপা গায়ত্রীর মহা গুণকীর্ত্তন শ্রবণ করেন, তাঁহাদের দুঃখ থাকে না এবং তাঁহারা উত্তম গতি লাভ করেন ॥৭২॥

যিনি গোগণের মধ্যে পাঠ করেন, তাঁহার বহু বৎসযুক্ত গো হয়। মানুষ গমনের সময়ে কিংবা বিদেশে থাকিবার কালে, এমন কি সমস্ত অবস্থাতেই এই সকল নাম পাঠ করিতে পারে ॥৭৩॥

নরনাথ ! যে সকল ঋষি সংযত চিত্ত হইয়া প্রত্যহ জপ ও হোম করেন, তাঁহাদের পক্ষে এই গায়ত্রী মন্ত্র প্রধান জপ্য ও গোপ্য ॥৭৪॥

পূর্ব্বকালে পরাশরসম্মত অলৌকিক ও পুরাতন এই সিদ্ধ পুরুষগণের ইতিহাস পরাশরই যথাযথভাবে ইন্দ্রের নিকট বলিয়াছিলেন ॥৭৫॥

যুধিষ্ঠির ! এই আমি তোমার নিকট সেই সত্য ও সনাতন ব্রহ্ম বলিলাম ; ইহা সমস্ত প্রাণীর হৃদয়স্বরূপ ; একথা সনাতন বেদের বাক্য ॥৭৬॥

সমস্ত চন্দ্রবংশীয়, সূর্য্যবংশীয়, রঘুবংশীয় ও কুরুবংশীয়েরা পবিত্র হইয়া প্রত্যহ পরম গতিস্বরূপ গায়ত্রী জপ করিয়া থাকেন ॥৭৭॥

(৭৫) যাথাতথ্যেন সঙ্কম্য—পি।

অভ্যাসে নিত্যং দেবানাং সপ্তর্ষীণাং ধ্রুবস্য চ।
মোক্ষণং সর্ব্বকৃচ্ছ্রাণাং মোচয়ত্যশুভাৎ সদা ॥৭৮॥
বৃদ্ধৈঃ কাশ্যপগৌতমপ্রভৃতিভির্ভৃগ্বঙ্গিরোঽত্র্যাদিভিঃ
শুক্রাগস্ত্যবৃহস্পতিপ্রভৃতিভির্ব্রহ্মর্ষিভিঃ সেবিতম্।
ভারদ্বাজমতম্ ঋচীকতনয়ৈঃ প্রাপ্তং বসিষ্ঠাৎ পুনঃ
সাবিত্রীমধিগম্য শক্রবসুভিঃ কৃৎস্না জিতা দানবাঃ ॥৭৯॥
যো গোশতং কনকশৃঙ্গময়ং দদাতি
বিপ্রায় বেদবিদুষে সুবহুশ্রুতায়।
দিব্যাঞ্চ ভারতকথাং কথয়েচ্চ নিত্যং
তুল্যং ফলং ভবতি তস্য চ তস্য চৈব ॥৮০॥
ধর্ম্মো বিবর্দ্ধতি ভৃগোঃ পরিকীর্ত্তনেন
বীর্য্যং বিবর্দ্ধতি বসিষ্ঠনমো নতেন।
সংগ্রামজিদ্ভবতি চৈব রঘুং নমস্যন্
স্যাদশ্বিনৌ চ পরিকীর্ত্তয়তো ন রোগঃ ॥৮১॥

---

ভারতকৌমুদী

অভ্যাস ইতি। অভ্যাসে সমীপে, যে জপন্তি তেষাং মোক্ষণং তান্ মোচয়তি চ ॥৭৮॥

বৃদ্ধৈরিতি। সেবিতং গায়ত্রীরূপং ব্রহ্ম জপ্তম্। ঋচীকতনয়ৈর্জমদগ্নিপ্রভৃতিভিঃ, অধিগম্য উপাস্য। শার্দ্দূলবিক্রীড়িতং বৃত্তম্ ॥৭৯॥

য ইতি। ভারতকথাং ভরতরাজোপাখ্যানম্। অত্র পরত্র চ বসন্ততিলকা বৃত্তম্ ॥৮০॥

---

যিনি প্রত্যহ দেবগণ, সপ্তর্ষিগণ ও ধ্রুবনক্ষত্রের বিগ্রহের নিকটে গায়ত্রী জপ করেন; তাঁহার সমস্ত দুঃখ হইতে মুক্তি হয় এবং গায়ত্রীই তাঁহাকে অমঙ্গল হইতে মুক্ত করেন ॥৭৮॥

কাশ্যপ, গৌতম, ভৃগু, অঙ্গিরা, অত্রিপ্রভৃতি বৃদ্ধগণ, শুক্র, অগস্ত্য ও বৃহস্পতিপ্রভৃতি ব্রহ্মর্ষিগণ এই গায়ত্রী জপ করিয়া আসিতেছেন; ইহা ভরদ্বাজেরও অভিমত এবং ঋচীকমুনির পুত্রেরা বসিষ্ঠের নিকট হইতে এই গায়ত্রী মন্ত্র লাভ করিয়াছেন; আর ইন্দ্র ও বসুগণ এই গায়ত্রী জপ করিয়া সমস্ত দানবকে জয় করিয়াছেন ॥৭৯॥

যে লোক বেদবিৎ ও বহুশাস্ত্রজ্ঞ ব্রাহ্মণকে স্বর্ণশৃঙ্গযুক্ত শত গোদান করে এবং যে লোক প্রত্যহ অলৌকিক ভরতরাজার উপাখ্যান বলে, তাহাদের দুই জনেরই সমান ফল হয় ॥৮০॥

---

(৭৮)···অভ্যাসো নিত্যং দেবানাম্—পি।

(৮০)···পুণ্যাঞ্চ ভারতকথাং শৃণুয়াচ্চ নিত্যম্—পি।

এষা তে কথিতা রাজন্! সাবিত্রী ব্রহ্মশাশ্বতী।
বিবক্ষুরসি যচ্চান্যত্তত্তে বক্ষ্যামি ভারত! ॥৮২॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যামনুশাসনপর্ব্বণি দানধর্ম্মে সাবিত্রীমন্ত্রকথনে অষ্টাবিংশত্যধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥ *

—:*:—

# ঊনত্রিংশত্যধিকশততমোঽধ্যায়ঃ।

—:*:—

যুধিষ্ঠির উবাচ।

কে পূজ্যাঃ কে নমস্কার্য্যাঃ কথং বর্ত্তেত কেষু চ।
কিমাচারঃ কীদৃশেষু পিতামহ! ন রিষ্যতে ॥১॥

ভারতকৌমুদী

ধর্ম্ম ইতি। বসিষ্ঠায় নমো নমস্করণায় নতেন প্রণামেন। অশ্বিনৌ অশ্বিনীকুমারদ্বয়ম্ ॥৮১॥

এষেতি। ব্রহ্ম ব্রহ্মরূপা, শাশ্বতী সনাতনী। বিবক্ষুর্বক্তুং প্রষ্টুমিচ্ছুঃ ॥৮২॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়ামনুশাসনপর্ব্বণি দানধর্ম্মে অষ্টাবিংশত্যধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥

—:*:—

ক ইতি। কথং কীদৃশম্। ন রিষ্যতে বিপন্না ন হিংস্যতে ॥১॥

ভৃগুর নাম কীর্ত্তন করিলে ধর্ম্ম বৃদ্ধি পায়, বসিষ্ঠকে নমস্কার করিলে বল বৃদ্ধি হইয়া থাকে, রঘুকে নমস্কার করিলে যুদ্ধে জয় করিতে পারে এবং অশ্বিনী-কুমারদ্বয়ের নাম কীর্ত্তন করিলে রোগ হয় না ॥৮১॥

ভরতনন্দন রাজা! এই আমি তোমার নিকট পরব্রহ্মরূপা সনাতনী গায়ত্রীর কথা বলিলাম; তুমি অন্য যাহা জিজ্ঞাসা করিতে ইচ্ছা কর, তাহাও বলিব' ॥৮২॥

—:*:—

যুধিষ্ঠির বলিলেন—'পিতামহ! কাহারা পূজনীয়? কাহাদিগকে নমস্কার করা উচিত? কাহাদের প্রতি কি প্রকার ব্যবহার করা কর্ত্তব্য এবং কীদৃশ ব্যক্তিদের প্রতি কি প্রকার ব্যবহার করিলে মানুষ ক্ষতিগ্রস্ত হয় না?' ॥১॥

* '...পঞ্চাশদধিকশততমোঽধ্যায়ঃ'—বঙ্গ বর্দ্ধ।

ভীষ্ম উবাচ।

ব্রাহ্মণানাং পরিভবঃ সাদয়েদপি দেবতাঃ।
ব্রাহ্মণানাং নমস্কৃত্য যুধিষ্ঠির! ন রিষ্যতে ॥২॥
তে পূজ্যাস্তে নমস্কার্য্যা বর্ত্তেথাস্তেষু পুত্রবৎ।
তে হি লোকানিমান্ সর্ব্বান্ ধারয়ন্তি মনীষিণঃ ॥৩॥
ব্রাহ্মণাঃ সর্বলোকানাং মহান্তো ধর্ম্মসেতবঃ।
ধনত্যাগাভিরামাশ্চ বাক্‌সংযমরতাশ্চ যে ॥৪॥
রমণীয়াশ্চ ভূতানাং নিদানঞ্চ ধৃতব্রতাঃ।
প্রণেতারশ্চ লোকানাং শাস্ত্রাণাঞ্চ যশস্বিনঃ ॥৫॥
তপো যেষাং ধনং নিত্যং বাক্ চৈব বিপুলং বলম্।
প্রভবশ্চৈব ধর্ম্মাণাং ধর্ম্মজ্ঞাঃ সূক্ষ্মদর্শিনঃ ॥৬॥
ধর্ম্মকামাঃ স্থিতা ধর্ম্মে সুকৃতে ধর্ম্মসেতবঃ।
যান্ সমাশ্রিত্য জীবন্তি প্রজাঃ সর্ব্বাশ্চতুর্ব্বিধাঃ ॥৭॥

---

ভারতকৌমুদী

ব্রাহ্মণানামিতি। সাদয়েদবসন্নীকুর্য্যাৎ ॥২॥

ত ইতি। তে ব্রাহ্মণাঃ। ধারয়ন্তি রক্ষন্তি ॥৩॥

ব্রাহ্মণা ইতি। ধর্ম্মাণাং সেতবঃ প্রাপকাঃ। ধনানাং ত্যাগেন উপেক্ষয়া অভিরামা মনোজ্ঞাঃ ॥৪॥

রমণীয়া ইতি। ভূতানাং প্রাণিনাম্, নিদানং মঙ্গলকারণম্। প্রণেতারঃ সৎপথে পরিচালকাঃ রচয়িতারশ্চ ॥৫॥

ভীষ্ম বলিলেন—'যুধিষ্ঠির! ব্রাহ্মণগণের প্রতি তিরস্কার দেবগণকেও অবসন্ন করে, আবার ব্রাহ্মণগণকে নমস্কার করিয়া মানুষ ক্ষতিগ্রস্ত হয় না ॥২॥

সেই ব্রাহ্মণেরা পূজনীয়; তাঁহাদিগকে নমস্কার করা উচিত এবং তুমি তাঁহাদের নিকটে পুত্রের ন্যায় থাকিবে; কারণ, সেই জ্ঞানী ব্রাহ্মণেরা এই সমস্ত লোক রক্ষা করিতেছেন ॥৩॥

যাঁহারা ধন উপেক্ষা করায় মনোহর এবং বাক্‌সংযমে নিরত থাকেন, সেই ব্রাহ্মণেরা বিশাল ধর্ম্মের সেতু ॥৪॥

ব্রতনিষ্ঠ যশস্বী ব্রাহ্মণেরা মনোহর, প্রাণিগণের মঙ্গলের কারণ, লোক-সমাজের নেতা এবং শাস্ত্রসমূহের রচয়িতা ॥৫॥

পন্থানঃ সর্ব্বনেতারো যজ্ঞবাহাঃ সনাতনাঃ।
পিতৃপৈতামহীং গুর্ব্বীমুদ্বহন্তি ধুরং সদা ॥৮॥
ধুরি যে নাবসীদন্তি বিষমে সদ্‌গবা ইব।
পিতৃদেবাতিথিমুখা হব্যকব্যাগ্রভোজিনঃ ॥৯॥
ভোজনাদেব লোকাংস্ত্রীংস্ত্রায়ন্তে মহতো ভয়াৎ।
দীপাঃ সর্ব্বস্য লোকস্য চক্ষুশ্চক্ষুষ্মতামপি ॥১০॥
সর্বশিক্ষাঃ শ্রুতিধনা নিপুণাঃ সূক্ষ্মদর্শিনঃ।
গতিজ্ঞাঃ সর্বভূতানামধ্যাত্মগতিচিন্তকাঃ ॥১১॥
আদিমধ্যাবসানানাং জ্ঞাতারশ্ছিন্নসংশয়াঃ।
পরাবরবিশেষজ্ঞা গন্তারঃ পরমাং গতিম্ ॥১২॥

ভারতকৌমুদী

তপ ইতি। প্রভবত্যস্মাদিতি প্রভবঃ কারণম্। সুকৃতে সুষ্ঠু বিহিতে চতুর্ব্বিধা জরায়ুজাণ্ডজস্বেদজোদ্ভিজ্জাঃ, ব্রাহ্মণানাং দয়ালুতয়া সর্ব্বেষামেব মঙ্গলকরণাদিতি ভাবঃ। পন্থানঃ সৎপথপ্রদর্শকাঃ, সর্ব্বেষামেব নেতারঃ পরিচালকাঃ, যজ্ঞান্ বহন্তি সম্পাদয়ন্তীতি তে। ধুরং ভারম্, 'ধুরি সর্ব্বরক্ষাভারবহনে', বিষমে উচ্চাবচে স্থানে। পিতৃদেবতিথীনাং মুখা বদনস্বরূপাঃ তন্মুখেনৈব তেষাং ভোজনাদিত্যাশয়ঃ। দীপাঃ সর্ব্বপ্রকাশকত্বাৎ। সর্ব্বান্ শিক্ষয়ন্তীতি সর্ব্বশিক্ষাঃ, শ্রুতির্ব্বেদ এব ধনং যেষাং তে, নিপুণাঃ কার্য্যদক্ষাঃ, গতিজ্ঞা অবস্থাবিদঃ, অধ্যাত্মগতিচিন্তকা দেহাত্মাবস্থাভাবকাঃ, আদিমধ্যাবসানানাং জগতঃ। পরাবরবিশেষজ্ঞা উৎকৃষ্টাপকৃষ্টভেদবিদঃ। বিমুক্তা বিষয়বিরক্তাঃ, ধৃতপাপ্মানঃ তপসা নাশিতপাপাঃ, নিৰ্দ্বন্দ্বাঃ

---

তপস্যাই সর্ব্বদা যাঁহাদের ধন, বাক্যই যাঁহাদের প্রচুর বল এবং যাঁহারা ধর্ম্মের কারণ, ধর্ম্মজ্ঞ, সূক্ষ্মদর্শী, ধর্ম্মকামী, সুষ্ঠু বিহিত ধর্ম্মে অবস্থিত ও ধর্ম্মের সেতুস্বরূপ, চতুর্ব্বিধ সমস্ত প্রাণী যাঁহাদিগকে অবলম্বন করিয়া জীবিত থাকে, যাঁহারা সৎপথপ্রদর্শক, সকলের নেতা, চিরন্তন যজ্ঞসম্পাদক এবং সর্ব্বদা সমস্ত জাতির পিতৃপিতামহ বাহ্য, গুরুতর ভার বহন করেন, উচ্চ নীচস্থানে উত্তম বৃষগণের ন্যায় যাঁহারা ভার বহন করিয়াও অবসন্ন হন না; যাঁহারা পিতৃগণ, দেবগণ ও অতিথিগণের মুখস্বরূপ এবং হব্য ও কব্যের অগ্রভাগ ভোজন করেন; যাঁহারা কেবল ভোজন করিয়াই গুরুতর ভয় হইতে ত্রিভুবনকে রক্ষা করেন, যাঁহারা সমস্ত লোকের প্রদীপস্বরূপ এবং চক্ষুষ্মান্ লোকদিগেরও চক্ষুস্বরূপই থাকেন; যাঁহারা সকলের শিক্ষক, বেদরূপ ধনসম্পন্ন, সমস্ত কার্য্যে নিপুণ, সূক্ষ্মদর্শী, সকল প্রাণীর অবস্থাভিজ্ঞ, অধ্যাত্মচিন্তা-

---

(১০)···দীপাঃ সর্ব্বস্য লোকস্য—বঙ্গ বৰ্দ্ধ।

বিমুক্তা ধূতপাপ্মানো নির্দ্বন্দ্বা নিষ্পরিগ্রহাঃ।
মানার্হা মানিতা নিত্যং জ্ঞানবিদ্ভির্মহাত্মভিঃ ॥১৩॥
চন্দনে মলপঙ্কে চ ভোজনেঽভোজনে সমাঃ।
সমং যেষাং দুকূলঞ্চ তথা ক্ষৌমাজিনানি চ। ১৪॥
তিষ্ঠেয়ুরপ্যভুঞ্জানা বহূনি দিবসান্যপি।
শোষয়েয়ুশ্চ গাত্রাণি স্বাধ্যায়ৈঃ সংযতেন্দ্রিয়াঃ ॥১৫॥ (কুলকম্)
অদৈবং দৈবতং কুর্য্যুর্দৈবতং বাপ্যদৈবতম্।
লোকানন্যান্ সৃজেয়ুস্তে লোকপালাংশ্চ কোপিতাঃ ॥১৬॥
অপেয়ঃ সাগরো যেষামপি শাপান্মহাত্মনাম্।
যেষাং কোপাগ্নিরদ্যাপি দণ্ডকে নোপশাম্যতি ॥১৭॥
দেবানামপি যে দেবাঃ কারণং কারণস্য চ।
প্রমাণস্য প্রমাণঞ্চ কস্তানভিভবেদ্বুধঃ ॥১৮॥

---

ভারতকৌমুদী

শীতোষ্ণাদিদ্বন্দ্বদুঃখরহিতাঃ, নিষ্পরিগ্রহাঃ উপেক্ষাবন্তঃ, জ্ঞায়তে এভিরিতি জ্ঞানাদিশাস্ত্রাণি তানি বিদন্তীতি তৈঃ। মলপঙ্কে বিষ্ঠাদৌ। দুকূলং সূত্রবস্ত্রম্, স্বাধ্যায়ৈর্বেদপাঠৈঃ ॥৬—১৫॥

অদৈবমিতি। অদৈবং দেবভিন্নং মনুষ্যাদিকম্, দৈবতং দেবম্ ॥১৬॥

অপেয় ইতি। দণ্ডকে দণ্ডকারণ্যে। শুক্রকন্যা অরজানাম্নী দণ্ডকেন রাজ্ঞা ধর্ষিতেতি শুক্রশাপাৎ তদীয়রাজ্যং দণ্ডকারণ্যতয়া পরিণতম্ ॥১৭॥

---

কারী, জগতের আদি, মধ্য ও অবসানের অভিজ্ঞ, সংশয়শূন্য, উৎকৃষ্ট ও অপকৃষ্টের তারতম্যবিৎ, উত্তম গতি লাভের অধিকারী, বৈরাগ্যযুক্ত, পাপবিহীন, শীতোষ্ণাদিদ্বন্দ্বদুঃখসহিষ্ণু, উপেক্ষাশীল, সম্মানের যোগ্য এবং সর্ব্বদা প্রশস্ত শাস্ত্রজ্ঞগণকর্ত্তৃক সম্মানিত, আর যাঁহারা চন্দনে ও বিষ্ঠায় সমান জ্ঞান করেন, ভোজনে ও উপবাসে সমান থাকেন এবং যাঁহাদের মনে সূত্রবস্ত্র, ক্ষৌমবস্ত্রও পশুচর্ম্ম তুল্য বলিয়া বিবেচিত হয়; সেই সংযতেন্দ্রিয় ব্রাহ্মণেরা ভোজন না করিয়াও বহু দিন থাকিতে পারেন এবং বেদপাঠে নিরত থাকিয়া দেহ শুষ্ক করিয়া থাকেন ॥৬—১৫॥

সেই ব্রাহ্মণেরা ক্রুদ্ধ হইয়া অদেবতাকে দেবতা এবং দেবতাকেও অদেবতা করিতে পারেন; এমন কি অন্যান্য জগৎ ও লোকপালগণকে সৃষ্টি করিতে সমর্থ হন ॥১৬॥

যে মহাত্মাদের অভিসম্পাতে সমুদ্রও পানের অযোগ্য হয় এবং যাঁহাদের কোপানল অদ্যাপি দণ্ডকারণ্যে নির্ব্বাণ হয় নাই ॥১৭॥

যেষাং বৃদ্ধশ্চ বালশ্চ সর্ব্বঃ সম্মানমর্হতি।
তপো বিদ্যা বিশেষাত্তু মানয়ন্তি পরস্পরম্ ॥১৯॥
অবিদ্বান্ ব্রাহ্মণো দেবঃ পাত্রং বৈ পাবনং মহৎ।
বিদ্বান্ ভূয়স্তরো দেবঃ পূর্ণসাগরসন্নিভঃ ॥২০॥
অবিদ্বাংশ্চৈব বিদ্বাংশ্চ ব্রাহ্মণো দৈবতং মহৎ।
প্রণীতশ্চাপ্রণীতশ্চ যথাগ্নির্দৈবতং মহৎ ॥২১॥
শ্মশানে হ্যপি তেজস্বী পাবকো নৈব দুষ্যতি।
হবির্যজ্ঞে চ বিধিবদ্‌গৃহ এব বিশোভতে ॥২২॥
এবং যদ্যপ্যনিষ্টেষু বর্ত্ততে সর্ব্বকর্ম্মসু।
সর্বথা ব্রাহ্মণো মান্যো দৈবতং বিদ্ধি তৎপরম্ ॥২৩॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যামনুশাসনপর্ব্বণি দানধর্ম্মে ব্রাহ্মণপ্রশংসায়াম্ ঊনত্রিংশত্যধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥ *

---

ভারতকৌমুদী

দেবানামিতি। সুখস্য কারণং ধর্ম্মঃ তস্য চ কারণং ব্রাহ্মণ ইতি ভাবঃ, প্রমাণস্য বেদস্য প্রমাণং ব্রাহ্মণঃ সযুক্তিকযথাযথব্যাখ্যানাৎ ॥১৮॥

যেষামিতি। পরস্পরং তাদৃশো ব্রাহ্মণস্তপো বিদ্যাঞ্চ মানয়তি, তপো বিদ্যে চ তাদৃশং ব্রাহ্মণং মানয়ত ইতি ভাবঃ ॥১৯॥

অবিদ্বানিতি। পাত্রং দানস্থানম্। ভূয়স্তরঃ সাতিশয়ঃ ॥২০॥

অবিদ্বানিতি। দৈবতং দেবতাতুল্যঃ। প্রণীতো মন্ত্রৈঃ সংস্কৃতঃ ॥২১॥

শ্মশান ইতি। পাবকো বহ্নিঃ। এবশব্দস্ত শব্দার্থে ॥২২॥

---

যাঁহারা দেবগণেরও দেবতা, কারণেরও কারণ এবং প্রমাণেরও প্রমাণ; কোন্ বুদ্ধিমান্ মানুষ তাঁহাদিগকে অভিভূত করে? ॥১৮॥

যাঁহাদের বৃদ্ধ বা বালক সকলেই সম্মানের যোগ্য; তাঁহাদের তপস্যা ও বিদ্যা বিশেষভাবে থাকিলে, সেই তপস্যা ও বিদ্যা এবং ব্রাহ্মণ পরস্পর সম্মানজনক হইয়া থাকেন ॥১৯॥

ব্রাহ্মণ বিদ্যাশূন্য হইলেও দেবতাস্বরূপ এবং দানের পাত্রও মহাপবিত্রতাজনক; আর বিদ্বান্ হইলেও পূর্ণ সমুদ্রের ন্যায় অধিকতর দেবতাস্বরূপ ॥২০॥

মন্ত্রদ্বারা সংস্কৃতই হউক বা অসংস্কৃতই হউক, অগ্নি যেমন মহাদেবতা, তেমন বিদ্বানই হউন বা অবিদ্বানই হউন, ব্রাহ্মণ মহাদেবতা ॥২১॥

তেজস্বী অগ্নি শ্মশানেও দূষিত হয় না; কিন্তু গৃহে যথাবিধানে হবিঃসম্পাদিত যজ্ঞেও বিশেষভাবেই শোভা পায় ॥২২॥

---

(২৩) ভূয় এবাভিশোভতে—পি। * '...একপঞ্চাশদধিকশততমোঽধ্যায়ঃ'—বঙ্গ বর্দ্ধ।

# ত্রিংশত্যধিকশততমোঽধ্যায়ঃ।

—ঃ*ঃ—

যুধিষ্ঠির উবাচ।

কাং তু ব্রাহ্মণপূজায়াং ব্যুষ্টিং দৃষ্ট্বা জনাধিপ ! ।
কাং বা কর্ম্মোদয়ং মত্বা তানর্চ্চসি মহামতে ! ॥১॥

ভীষ্ম উবাচ।

অত্রাপ্যুদাহরন্তীমমিতিহাসং পুরাতনম্।
পবনস্য চ সংবাদমর্জ্জুনস্য চ ভারত ! ॥২॥
সহস্রভুজভৃচ্ছ্রীমান্ কার্ত্তবীর্য্যোঽভবৎ প্রভুঃ।
অস্য লোকস্য সর্ব্বস্য মাহিষ্মত্যাং মহাবলঃ ॥৩॥

ভারতকৌমুদী

এবমিতি। বর্ত্ততে ব্রাহ্মণঃ। পরং শ্রেষ্ঠম্ ॥২৩॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়ামনুশাসনপর্ব্বণি দানধর্ম্মে ঊনত্রিংশত্যধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥

—ঃ*ঃ—

কামিতি। ব্যুষ্টিং ফলম্, "ব্যুষ্টিঃ স্তুতিঃ ফলর্দ্ধিষু" ইতি হেমচন্দ্রঃ। কর্ম্মণ উদয়মুৎপত্তিম্ ॥১॥

অত্রেতি। পবনস্য বায়োঃ, অর্জ্জুনস্য কার্ত্তবীর্য্যস্য ॥২॥

সহস্রেতি। কৃতবীর্য্যস্যাপত্যমিতি কার্ত্তবীর্য্যঃ। মাহিষ্মত্যাং নগর্য্যাম্ ॥৩॥

---

যুধিষ্ঠির ! এইরূপ ব্রাহ্মণ যদি সমস্ত অনিষ্ট কার্য্যেও প্রবৃত্ত হন, তথাপি তিনি সর্ব্বপ্রকারে মাননীয়; অতএব তুমি সেই ব্রাহ্মণকে পরম দেবতা বলিয়া অবগত হও' ॥২৩॥

—ঃ*ঃ—

যুধিষ্ঠির বলিলেন—'মহামতি নরনাথ! আপনি ব্রাহ্মণপূজায় কি ফল দেখিয়া এবং কোন্ কর্ম্মের সিদ্ধি হয় মনে করিয়া ব্রাহ্মণগণের পূজা করেন?' ॥১॥

ভীষ্ম বলিলেন—'ভরতনন্দন ! এই বিষয়েও বৃদ্ধেরা বায়ু ও কার্ত্তবীর্য্যার্জ্জুনের সংবাদরূপ প্রাচীন বৃত্তান্তের উল্লেখ করিয়া থাকেন ॥২॥

---

(১) কাং তু···কং বা কর্ম্মোদয়ং দৃষ্ট্বা···পি।

স তু রত্নাকরবতীং সদ্বীপাং সাগরম্বরাম্ ।
শশাস পৃথিবীং সর্বাং হৈহয়ঃ সত্যবিক্রমঃ ॥৪॥
স্ববিত্তং তেন দত্তং তু দত্তাত্রেয়ায় কারণে ।
ক্ষত্রধর্ম্মং পুরস্কৃত্য বিনয়ং শ্রুতমেব চ ॥৫॥
আরাধয়ামাস চ তং কৃতবীর্য্যাত্মজো মুনিম্ ।
ন্যমন্ত্রয়ত সন্তুষ্টো দ্বিজশ্চৈনং বরৈস্ত্রিভিঃ ॥৬॥
স বরৈশ্ছন্দিতস্তেন নৃপো বচনমব্রবীৎ ।
সহস্রবাহুর্ভূয়াং বৈ চমূমধ্যে গৃহেঽন্যথা ॥৭॥
মম বাহুসহস্রং তু পশ্যন্তাং সৈনিকা রণে ।
বিক্রমেণ মহীং কৃৎস্নাং জয়েয়ং সংশিতব্রত ! ॥৮॥

ভারতকৌমুদী

স ইতি। রত্নাকরবতীং রত্নখনিযুক্তাম্। হৈহয়স্তদ্বংশীয়ঃ ॥৪॥
স্বেতি। কারণে কস্মিংশ্চিন্নিমিত্তে। শ্রুতং শাস্ত্রজ্ঞানম্ ॥৫॥
আরাধেতি। দ্বিজো দত্তাত্রেয়ঃ, বরৈর্বরদানাঙ্গীকারেণ ॥৬॥
স ইতি। ছন্দিতঃ অভ্যর্থিতঃ। চমূমধ্যে সৈন্যমধ্যে, অন্যথা দ্বিবাহুরেব ॥৭॥
মমেতি। হে সংশিতব্রত ! দৃঢ়তপোনিয়ম ! ॥৮॥

পূর্ব্বকালে সহস্রবাহুশালী, রাজ্যসম্পত্তিসম্পন্ন ও মহাবল কার্ত্তবীর্য্যার্জ্জুন এই সমস্ত লোকের রাজা ছিলেন ॥৩॥

যথার্থবিক্রমশালী হৈহয়বংশীয় সেই কার্ত্তবীর্য্যার্জ্জুন সমস্ত দ্বীপযুক্ত রত্ন-খনিসম্পন্ন ও সমুদ্রবেষ্টিত সমগ্র পৃথিবী শাসন করিতেন ॥৪॥

তিনি কোন কারণে ক্ষত্রিয়ধর্ম্ম, শিক্ষা ও শাস্ত্রজ্ঞান অনুসারে দত্তাত্রেয় মুনিকে নিজের ধন দান করিয়াছিলেন ॥৫॥

কার্ত্তবীর্য্যার্জ্জুন দত্তাত্রেয় মুনির আরাধনা করিয়াছিলেন ; তাহাতে সন্তুষ্ট হইয়া দত্তাত্রেয় মুনি তিনটি বর দান করিবেন বলিয়া কার্ত্তবীর্য্যার্জ্জুনকে আহ্বান করিলেন ॥৬॥

দত্তাত্রেয় তিনটী বর দিবেন বলিয়া অভ্যর্থনা করিলে, কার্ত্তবীর্য্যার্জ্জুন এই কথা বলিলেন—'আমি যেন সৈন্যমধ্যে সহস্র বাহু হই এবং গৃহে যেন দ্বিবাহুই থাকি ॥৭॥

দৃঢ়ব্রতশালী মহর্ষি ! সৈন্যেরা যেন যুদ্ধমধ্যে আমার সহস্র বাহু দেখিতে পায় এবং আমি যেন বিক্রমদ্বারা সমগ্র পৃথিবী জয় করিতে পারি ॥৮॥

(৮) জয়েয়ং বিপুলব্রত !—পি।

তাঞ্চ ধর্ম্মেণ সংপ্রাপ্য পালয়েয়মতন্দ্রিতঃ ।
চতুর্থং তু বরং যাচে ত্বামহং দ্বিজসত্তম ! ॥৯॥
তং মমানুগ্রহকৃতে দাতুমর্হস্যনিন্দিত ! ।
অনুশাসন্তু মাং সন্তো মিথ্যোদ্বৃত্তং ত্বদাশ্রয়ম্ ॥১০॥
ইত্যুক্তঃ স দ্বিজঃ প্রাহ তথাস্ত্বিতি নরাধিপম্ ।
এবং সমভবংস্তস্য বরাস্তে দীপ্ততেজসঃ ॥১১॥
ততঃ স রথমাস্থায় জ্বলনার্কসমদ্যুতিম্ ।
অব্রবীদ্বীর্য্যসম্মোহাৎ কো বাস্তি সদৃশো মম ॥১২॥
ধৈর্য্যৈর্বীর্য্যৈর্যশঃ শৌর্য্যৈর্ব্বিক্রমেণৌজসাপি বা ।
তদ্বাক্যান্তে চান্তরিক্ষে বাগুবাচাশরীরিণী ॥১৩॥ (যুগ্মকম্)
ন ত্বং মূঢ় ! বিজাণীষে ব্রাহ্মণং ক্ষত্রিয়াদ্বরম্ ।
স হি তু ব্রাহ্মণেনেহ ক্ষত্রিয়ঃ শাস্তি বৈ প্রজাঃ ॥১৪॥

---

ভারতকৌমুদী

তামিতি । অতন্দ্রিতঃ সর্ব্বদা সাবধানঃ সন্ ॥৯॥
তমিতি । সন্তো ভবদাদয়ঃ সাধবঃ, উদ্বৃত্তমুদ্ধতম্ ॥১০॥
ইতীতি । বরাঃ সফলা ইতি শেষঃ ॥১১॥
তত ইতি । বীর্য্যসম্মোহাৎ বলদর্পাৎ । অশরীরিণী অশরীরিপ্রোক্তা ॥১২—১৩॥
নেতি । হি যস্মাৎ, ব্রাহ্মণেন করণেন ॥১৪॥

---

ব্রাহ্মণশ্রেষ্ঠ ! আমি সেই পৃথিবী পাইয়া সর্ব্বদা সতর্ক থাকিয়া ধর্ম্মানুসারে তাহা যেন পালন করিতে পারি ; আর আপনার নিকটে আমি চতুর্থ বর প্রার্থনা করি ॥৯॥

অনিন্দিত মহর্ষি ! আমার প্রতি অনুগ্রহ করিবার জন্য আপনি সেই চতুর্থ বর দান করিতে পারেন। আমি আপনার আশ্রয়ে থাকিয়া মিথ্যা উদ্ধত হইলে সজ্জনেরা যেন আমাকে শাসন করেন' ॥১০॥

কার্ত্তবীর্য্যার্জ্জুন এইরূপ বলিলে দত্তাত্রেয় তাঁহাকে বলিলেন—'তাহাই হউক।' এইভাবে সেই তেজস্বী কার্ত্তবীর্য্যার্জ্জুনের সেই সকল বরই সফল হইল ॥১১॥

তদনন্তর কার্ত্তবীর্য্যার্জ্জুন অগ্নি ও সূর্য্যের ন্যায় উজ্জ্বল রথে আরোহণ করিয়া বলদর্পে বলিলেন—'ধৈর্য্য, বীর্য্য, যশ, শৌর্য্য, বিক্রম ও তেজে আমার তুল্য কে আছে ?' কার্ত্তবীর্য্যার্জ্জুনের সেই বাক্যের পরে আকাশে দৈববাণী বলিল—॥১২—১৩॥

অর্জ্জুন উবাচ।

কুর্য্যাং ভূতানি তুষ্টোঽহং ক্রুদ্ধো নাশং তথানয়ে।
কর্ম্মণা মনসা বাচা ন মত্তোঽস্তি বরো দ্বিজঃ ॥১৫॥
পূর্ব্বো ব্রহ্মোত্তরো বাদো দ্বিতীয়ঃ ক্ষত্রিয়োত্তরঃ।
ত্বয়োক্তৌ হেতুযুক্তৌ তৌ বিশেষস্তত্র দৃশ্যতে ॥১৬॥
ব্রাহ্মণাঃ সংশ্রিতাঃ ক্ষত্রং ন ক্ষত্রং ব্রাহ্মণাশ্রিতম্।
শ্রিতা ব্রহ্মোপধা বিপ্রাঃ খাদন্তি ক্ষত্রিয়ান্ ভুবি ॥১৭॥
ক্ষত্রিয়েষ্বাশ্রিতো ধর্ম্মঃ প্রজানাং পরিপালনম্।
ক্ষত্রাদ্বৃত্তির্ব্রাহ্মণানাং তৈঃ কথং ব্রাহ্মণো বরঃ ॥১৮॥

---

ভারতকৌমুদী

কুর্য্যামিতি। কুর্য্যাং সৃজেয়ম্। দ্বিজো ব্রাহ্মণঃ ॥১৫॥

পূর্ব্ব ইতি। পূর্ব্বো বাদঃ, ব্রহ্ম ব্রাহ্মণ এব উত্তরং শ্রেষ্ঠং যত্র সঃ, ক্ষত্রিয়াৎ ব্রাহ্মণঃ শ্রেষ্ঠ ইতি পূর্ব্বপক্ষ ইত্যর্থঃ প্রকৃত্যর্থবিরোধিত্বাদিতি ভাবঃ। দ্বিতীয়ো বাদঃ সিদ্ধান্তস্তু ক্ষত্রিয় এব উত্তরঃ শ্রেষ্ঠো যত্র সঃ, পালকত্বাৎ ধর্ম্মরক্ষকত্বাচ্চেত্যাশয়ঃ। ত্বয়া তৌ ব্রাহ্মণক্ষত্রিয়ৌ প্রাধান্যে হেতুযুক্তাবুক্তৌ। কিন্তু তত্র বিশেষো ভেদো বৈষম্যং দৃশ্যতে ॥১৬॥

তং বিশেষমেবাহ ব্রাহ্মণা ইতি। ব্রহ্মবেদ এব উপধা ছলং যেষাং তে ক্ষত্রিয়ানাশ্রিত্য খাদন্তি ॥১৭॥

ক্ষত্রিয়েম্বিতি। বৃত্তির্জীবিকানির্বাহঃ তৈস্তেভ্যঃ ॥১৮॥

---

'মূঢ়! ব্রাহ্মণ যে ক্ষত্রিয় অপেক্ষায় শ্রেষ্ঠ, তাহা তুমি জান না। কারণ, সেই ক্ষত্রিয় ব্রাহ্মণদ্বারাই প্রজা শাসন করেন' ॥১৪॥

অর্জ্জুন বলিলেন—'আমি সন্তুষ্ট হইয়া প্রাণিগণকে সৃষ্টি করিতে পারি, আবার ক্রুদ্ধ হইয়া ধ্বংস করিতেও সমর্থ হই। অতএব কর্ম্ম, মন ও বাক্যদ্বারা ব্রাহ্মণ আমা অপেক্ষা শ্রেষ্ঠ নহে ॥১৫॥

'ক্ষত্রিয় অপেক্ষা ব্রাহ্মণ শ্রেষ্ঠ' এটা পূর্ব্বপক্ষ; আর 'ব্রাহ্মণ অপেক্ষা ক্ষত্রিয় শ্রেষ্ঠ' ইহা সিদ্ধান্ত। কিন্তু হে দেবদূত! তুমি প্রাধান্য বিষয়ে হেতুসমন্বিত সেই ব্রাহ্মণ ও ক্ষত্রিয়ের কথা বলিয়াছ বটে, তবে তাহাতে বৈপরীত্য দেখা যায় ॥১৬॥

ব্রাহ্মণেরা ক্ষত্রিয়দিগকে আশ্রয় করিয়া রহিয়াছেন; কিন্তু ক্ষত্রিয়েরা ব্রাহ্মণদিগকে আশ্রয় করিয়া রহেন নাই। সুতরাং বেদকপটী ক্ষত্রিয়াশ্রিত ব্রাহ্মণেরা পৃথিবীতে ক্ষত্রিয়দিগকে অবলম্বন করিয়াই জীবিকানির্ব্বাহ করেন ॥১৭॥

সর্বভূতপ্রধানাংস্তান্ ভৈক্ষবৃত্তীনহং সদা।
আত্মসম্ভাবিতান্ বিপ্রান্ স্থাপয়াম্যাত্মনো বশে ॥১৯॥
কথিতং হ্যনয়াসত্যং গায়ত্র্যা কন্যয়া দিবি।
বিজেষ্যাম্যবশান্ সর্ব্বান্ ব্রাহ্মণাংশ্চর্ম্মবাসসঃ ॥২০॥
ন চ মাং চ্যাবয়েদ্রাষ্ট্রাত্রিষু লোকেষু কশ্চন।
দেবো বা মানুষো বাপি তস্মাজ্জ্যেষ্ঠো দ্বিজাদহম্ ॥২১॥
অদ্য ব্রহ্মোত্তরং লোকং করিষ্যে ক্ষত্রিয়োত্তরম্।
ন হি মে সংযুগে কশ্চিৎ সোঢ়ুমুৎসহতে বলম্ ॥২২॥

---

ভারতকৌমুদী

অংশতস্তন্মতমঙ্গীকৃত্যাহ সর্বেতি। আত্মনা ময়ৈব সম্ভাবিতান্ সম্মানিতান্ ॥১৯॥

কথিতমিতি। কন্যয়া কন্যাবচ্চপলয়া, গায়ত্র্যা গায়ত্রীবৎ প্রমাণীভূতয়া চ অনয়া অশরীরিণ্যা বাচা অসত্যং কথিতম্। যেন হি চর্ম্মবাসসঃ কৃষ্ণাজিনধারিণঃ অবশান্ পরাধীনান্ সর্ব্বানেব ব্রাহ্মণান্ বিজেষ্যামি ॥২০॥

নেতি। চ্যাবয়েৎ ভ্রংশয়েৎ। দ্বিজাদ্ব্রাহ্মণাৎ ॥২১॥

অদ্যেতি। ব্রহ্ম ব্রাহ্মণ এব উত্তরং শ্রেষ্ঠং যত্র তম্, ক্ষত্রিয় এব উত্তরঃ শ্রেষ্ঠো যত্র তম্। সংযুগে যুদ্ধে, উৎসহতে শক্নোতি ॥২২॥

ভারতভাবদীপঃ

কাং স্বিতি। ব্যুষ্টিং সমৃদ্ধিং ফলং বা। "ব্যুষ্টিঃ ফলে সমৃদ্ধৌ চ" ইত্যমরঃ ॥১—১৫॥ পূর্ব্বো বাদো ব্রহ্মোত্তরঃ ব্রাহ্মণাধিক্যবচনং পূর্ব্বপক্ষঃ, ক্ষত্রিয়াধিক্যং সিদ্ধান্ত ইত্যর্থঃ। হেতুযুক্তৌ প্রজাপালনেন হেতুনা যুক্তৌ সহিতৌ তৌ ব্রাহ্মণক্ষত্রিয়ৌ ॥১৬॥ ব্রহ্মবেদো যজ্ঞো বা অধ্যাপন-যজনার্থ এব উপধা ছলং যেষাং তে তথা, ক্ষত্রিয়ান্ খাদন্তি উপজীবন্তি ॥১৭—১৯॥ গায়ত্র্যা

---

ধর্ম্ম ও প্রজা পরিপালন ক্ষত্রিয়াশ্রিত এবং ব্রাহ্মণদের জীবিকানির্ব্বাহও ক্ষত্রিয় হইতেই হয়; সুতরাং ব্রাহ্মণ ক্ষত্রিয় হইতে কি প্রকারে শ্রেষ্ঠ হইবেন? ॥১৮॥

অথবা সমস্ত প্রাণীর মধ্যে প্রধান, সর্ব্বদা ভিক্ষাবৃত্তিশালী এবং আমাদের সম্মানভাজন ব্রাহ্মণগণকে আমি নিজের বশে স্থাপন করিব ॥১৯॥

দেবদূত! বালিকার ন্যায় চপলা অথচ গায়ত্রীর ন্যায় প্রমাণস্বরূপা তোমার এই বাণী আকাশে থাকিয়া মিথ্যা বলিয়াছে; কিন্তু আমি মৃগচর্ম্ম পরিধায়ী ও পরাধীন সকল ব্রাহ্মণকে জয় করিব ॥২০॥

দেবতাই হউন বা মানুষই হউক, ত্রিভুবনে কোন লোকই আমাকে রাজ্য হইতে বিভ্রষ্ট করিতে পারিবে না; অতএব আমি ব্রাহ্মণ হইতে শ্রেষ্ঠ ॥২১॥

অর্জ্জুনস্য বচঃ শ্রুত্বা বিত্রস্তাভূন্নিশাচরী।
অথৈনমন্তরিক্ষস্থস্ততো বায়ুরভাষত ॥২৩॥
ত্যজৈনং কলুষং ভাবং ব্রাহ্মণেভ্যো নমস্কুরু।
এতেষাং কুর্ব্বতঃ পাপং রাষ্ট্রক্ষোভো ভবিষ্যতি ॥২৪॥
অথবা ত্বাং মহীপাল! শময়িষ্যন্তি বৈ দ্বিজাঃ।
নিরাসিষ্যন্তি তে রাষ্ট্রাদ্ধতোৎসাহা মহাবলাঃ ॥২৫॥
তং রাজা কস্ত্বমিত্যাহ ততস্তং প্রাহ মারুতঃ।
বায়ুর্বৈ দেবদূতোঽস্মি হিতং ত্বাং প্রব্রবীম্যহম্ ॥২৬॥

ভারতকৌমুদী

অর্জ্জুনস্যেতি। নিশাচরী রাত্রিচারিণী কুলটেব অদৃশ্যরূপা দৈববাণী, বিত্রস্তা ব্রাহ্মণজয়োদ্যমশ্রবণাদ্ভীতা ॥২৩॥

ত্যজেতি। ভাবমভিপ্রায়ম্। এতেষাং ব্রাহ্মণানাং সম্বন্ধে ॥২৪॥

অথবেতি। হতস্ত্বয়ৈব নাশিত উৎসাহো রাজরক্ষণোদ্যমো যেষাং তে ॥২৫॥

তমিতি। কস্ত্বমিতি রাজা অর্জ্জুনঃ তং বক্তারমাহ। মারুতো বায়ুঃ ॥২৬॥

এ যাবৎ জগতে ব্রাহ্মণেরা শ্রেষ্ঠ ছিলেন; কিন্তু আজ হইতে আমি ক্ষত্রিয়দিগকে শ্রেষ্ঠ করিব। কারণ, যুদ্ধে কোন ব্যক্তিই আমার বল সহ্য করিতে পারিবে না' ॥২২॥

তখন দৈববাণী কার্ত্তবীর্য্যার্জ্জুনের বাক্য শুনিয়া ভীত হইলেন। তাহার পর আকাশস্থিত বায়ু কার্ত্তবীর্য্যার্জ্জুনকে বলিলেন—॥২৩॥

'রাজা! এই দুষ্ট অভিপ্রায় ত্যাগ করুন এবং ব্রাহ্মণগণকে নমস্কার করুন; ব্রাহ্মণদের উপরে অত্যাচার করিলে আপনার রাজ্যে চাঞ্চল্য উপস্থিত হইবে ॥২৪॥

অথবা রাজা! সেই ব্রাহ্মণেরাই আপনাকে শান্ত করিবেন; কিংবা সেই মহাবল ব্রাহ্মণেরা হতোৎসাহ হইয়া আপনাকে রাজ্য হইতে তাড়াইয়া দিবেন' ॥২৫॥

তখন রাজা অর্জ্জুন সেই বক্তাকে বলিলেন—'তুমি কে?' তাহার পর বায়ু তাঁহাকে বলিলেন—'আমি দেবদূত বায়ু। আমি আপনাকে হিতবাক্য বলিতেছি' ॥২৬॥

(২৪)···এতেষাং কুর্ব্বতাং পাপম্—পি।
(২৫)···নিরাসিষ্যন্তি বা রাজ্যাৎ হতোৎসাহং মহাব্রতাঃ—পি।

অর্জ্জুন উবাচ।

অহো ত্বয়ায়ং বিপ্রেষু ভক্তিরাগঃ প্রদর্শিতঃ।
যাদৃশং পৃথিবীভূতং তাদৃশং ব্রূহি মে দ্বিজম্ ॥২৭॥
বায়োর্ব্বা সদৃশং কিঞ্চিদ্‌ব্রূহি ত্বং ব্রাহ্মণোত্তমম্।
অপাং বৈ সদৃশং বহ্নেঃ সূর্য্যস্য নভসোঽপি বা ॥২৮॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যামনুশাসনপর্ব্বণি দানধর্ম্মে পবনার্জ্জুনসংবাদে ত্রিংশদধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥ *

---

ভারতকৌমুদী

অহো ইতি। ভক্তিযুক্তো রাগঃ অনুরাগ ইতি ভক্তিরাগঃ। মধ্যপদলোপী সমাসঃ। পৃথিব্যা ভূতং গবাদিঃ প্রাণী ॥২৭॥

বায়োরিতি। অপাং জলস্য। নভসো গগনস্য ॥২৮॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্য-বিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়ামনুশাসন-পর্ব্বণি দানধর্ম্মে ত্রিংশদধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥

ভারতভাবদীপঃ

সরস্বত্যা অসত্যং কথিতম্, চর্ম্মবাসসঃ অজিনবস্ত্রান্ ॥২০—২১॥ ব্রহ্মোত্তরং সত্তম ॥২২॥ নিশাচরী অন্তর্হিতা সরস্বতী যদ্বা নিশাচরী রাক্ষস্যপি বিত্রস্তাভূৎ কমুতান্যে আস্তিকা ইতি ভাবঃ ॥২৩—২৬॥ পৃথিবীভূতং পৃথিব্যাত্মকং ভূতম্ ॥২৭—২৮॥

ইতি শ্রীমহাভারতে অনুশাসনপর্ব্বণি দানধর্ম্মে নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে ত্রিংশদধিকশততমোঽধ্যায়ঃ ॥১৩০॥

---

অর্জ্জুন বলিলেন—'ওহে! আপনি ব্রাহ্মণগণের প্রতি ইহা ভক্তি ও অনুরাগ দেখাইলেন; সে যাহা হউক, এখন আপনি আমার নিকট বলুন—পৃথিবীর অন্যান্য প্রাণী যেমন, ব্রাহ্মণ কি তেমন? ॥২৭॥

অথবা আপনি কিছু বলুন, উত্তম ব্রাহ্মণ কি বায়ুর সদৃশ? অথবা জলের তুল্য? কিংবা অগ্নি, সূর্য্য ও আকাশের সমান?' ॥২৮॥

---

* '...দ্বিপঞ্চাশদধিকশততমোঽধ্যায়ঃ'—বঙ্গ বর্দ্ধ।

# একত্রিংশদধিকশততমোঽধ্যায়ঃ।

—ঃ✱ঃ—

বায়ুরুবাচ।

শৃণু মূঢ়! গুণান্ কাংশ্চিদ্ ব্রাহ্মণানাং মহাত্মনাম্।
যে ত্বয়া কীর্ত্তিতা রাজংস্তেভ্যোঽথ ব্রাহ্মণো বরঃ ॥১॥
ত্যক্ত্বা মহীত্বং ভূমিস্তু স্পর্দ্ধয়াঙ্গনৃপস্য হ।
নাশং জগাম তাং বিপ্রো ব্যস্তম্ভয়ত কশ্যপঃ ॥২॥
অজেয়া ব্রাহ্মণা রাজন্! দিবি চেহ চ নিত্যদা।
অপিবত্তেজসা হ্যাপঃ স্বয়মেবাঙ্গিরাঃ পুরা ॥৩॥
স তাঃ পিবন্ ক্ষীরমিব নাতৃপ্যত মহামনাঃ।
অপূরয়ন্মহৌঘেন মহীং সর্ব্বাঞ্চ পার্থিব! ॥৪॥

---

ভারতকৌমুদী

শৃণ্বিতি। যে পৃথিবীভূতাদয়ঃ, কীর্ত্তিতাঃ পূর্ব্বমুক্তাঃ ॥১॥

ত্যক্ত্বেতি। ভূমিঃ পৃথিবী, অঙ্গনৃপস্য অঙ্গরাজস্য স্পর্দ্ধয়া মহীত্বমাত্মনো নানারূপেণ দৃশ্যতয়া মহনীয়পৃথিবীত্বং ত্যক্ত্বা নাশমদৃশ্যতাং জগাম গন্তুমুদ্যতা বভূব; তদা চ বিপ্রঃ কশ্যপঃ তাং ভূমিং ব্যস্তম্ভয়ত অস্থাপয়ৎ ॥২॥

অজেয়া ইতি। ইহ মর্ত্ত্যে। অপঃ সর্বং জলম্, আ সম্যক্ অপিবৎ ॥৩॥

স ইতি। মহান্ ওঘঃ প্রবাহো যস্য তেন সমুদ্রেণ। ৪॥

---

বায়ু বলিলেন—'মূর্খ! তুমি মহাত্মা ব্রাহ্মণদের কতিপয় গুণ শ্রবণ কর। রাজা! তুমি যে পৃথিবী, ভূত প্রভৃতির কীর্ত্তন করিলে, তাহাদের অপেক্ষা ব্রাহ্মণ শ্রেষ্ঠ ॥১॥

একদা পৃথিবী অঙ্গরাজের সহিত স্পর্দ্ধাবশতঃ পৃথিবীত্ব ত্যাগ করিয়া অদৃশ্য হইয়া যাইবার উপক্রম করিয়াছিলেন; তখন ব্রাহ্মণ কশ্যপ তাঁহাকে স্থগিত করেন ॥২॥

রাজা! স্বর্গে বা ইহলোকে ব্রাহ্মণেরা সর্বদাই অজেয়। দেখ, পূর্ব্বকালে মহর্ষি অঙ্গিরা নিজের ব্রহ্মতেজে পৃথিবীর সমস্ত জল পান করিয়াছিলেন ॥৩॥

মহামনা অঙ্গিরা দুগ্ধের ন্যায় সেই সমস্ত জল পান করিয়াও তৃপ্তি লাভ

---

(৩) অজয্যা ব্রাহ্মণাঃ···নিত্যশঃ—পি।

তস্মিন্নহঞ্চ ক্রুদ্ধে বৈ জগত্ত্যক্ত্বা ততো গতঃ।
ব্যতিষ্ঠমগ্নিহোত্রে চ চিরমঙ্গিরসো ভয়াৎ ॥৫॥
অথ শপ্তশ্চ ভগবান্ গৌতমেন পুরন্দরঃ।
অহল্যাং কাময়ানো বৈ ধর্ম্মার্থঞ্চ ন হিংসিতঃ ॥৬॥
তথা সমুদ্রো নৃপতে! পূর্ণো মৃষ্টস্য বারিণঃ।
ব্রাহ্মণৈরভিশপ্তশ্চ বভূব লবণোদকঃ ॥৭॥
সুবর্ণবর্ণো নির্ধূমঃ সঙ্গতোর্দ্ধশিখঃ কবিঃ।
ক্রুদ্ধেনাঙ্গিরসা শপ্তো গুণৈরেতৈর্বিবর্জ্জিতঃ ॥৮॥
মহতশ্চূর্ণিতান্ পশ্য যে হ্যাসন্ত মহোদধিম্।
সুবর্ণধারিণা নিত্যমবশপ্তা দ্বিজাতিনা ॥৯॥

---

ভারতকৌমুদী

তস্মিন্নিতি। তস্মিন্ ব্রাহ্মণে ক্রুদ্ধে সতি, অহং বায়ুঃ ॥৫॥

অথেতি। পুরন্দর ইন্দ্রঃ। ধর্ম্মার্থং জগতো ধর্ম্মরক্ষার্থম্, নিয়ন্তরভাবে নিয়ম্যাভাবাবশ্য-ম্ভাবাৎ ॥৬॥

তথেতি। মৃষ্টস্য মধুরস্য বারিণো জলস্য। "করণে পূস্ত্ৰ্যর্থস্য চ" ইতি করণে ষষ্ঠী ॥৭॥

সুবর্ণেতি। সঙ্গতা সংলগ্না উর্দ্ধা শিখা যস্য সঃ, কবির্বর্ণয়িতা ॥৮॥

মহত ইতি। যে সগরপুত্রাঃ, মহোদধিম্, আসন্ত সগরস্য অশ্বমেধাশ্বস্য মার্গণায় অধ্যাসত, হশব্দঃ পাদপূরণে, তে সগরপুত্রাঃ নিত্যং সুবর্ণধারিণা শোভনগাত্রবর্ণযুক্তেন, দ্বিজাতিনা ব্রাহ্মণেন কপিলেন অবশপ্তাঃ। তাংশ্চ ত্বং মহতো রাজপুত্রান্ চূর্ণিতান্ তেন কপিলশাপেন ভস্মীভূতান্ পশ্য ॥৯॥

---

করেন নাই। রাজা! তাহার পর (জলের অভাবে সকল নষ্ট হয় দেখিয়া) আবার মহাপ্রবাহযুক্ত সমুদ্রদ্বারা সমগ্র পৃথিবী পূর্ণ করিয়াছিলেন ॥৪॥

তারপর সেই অঙ্গিরা ক্রুদ্ধ হইলে আমি তাঁহার ভয়ে জগৎ ত্যাগ করিয়া তথা হইতে যাইয়া চিরদিন অগ্নিহোত্রে রহিয়াছি ॥৫॥

ভগবান্ ইন্দ্র কামবশতঃ গৌতমপত্নী অহল্যার সংসর্গ করেন; তাহাতে গৌতম তাঁহাকে ("সহস্র ভগবান্ ভব" বলিয়া) অভিশাপ দেন; কিন্তু জগতের ধর্ম্ম রক্ষার্থ তাঁহাকে বিনাশ করেন নাই ॥৬॥

রাজা! পূর্ব্বে সমুদ্র মধুর জলে পরিপূর্ণ ছিল; কিন্তু ব্রাহ্মণের অভি-সম্পাতে পরে লবণ জল হইয়া গিয়াছে ॥৭॥

পূর্ব্বে অগ্নি স্বর্ণবর্ণ, ধূমশূন্য, উর্দ্ধশিখ ও কবি ছিলেন, পরে ক্রুদ্ধ অঙ্গিরার শাপে সেই স্বর্ণবর্ণপ্রভৃতি গুণবিহীন হইয়া গিয়াছেন ॥৮॥

---

(৭)…পূর্ণো মৃষ্টশ্চ বারিণঃ—বঙ্গ বর্দ্ধ। (৮) ক্রুদ্ধোঽঙ্গিরসা শপ্তঃ—বঙ্গ বর্দ্ধ।

সমো ন ত্বং দ্বিজাতিভ্যঃ শ্রেয়ো বিদ্ধি নরাধিপ ! ।
গর্ভস্থান্ ব্রাহ্মণান্ সম্যঙ্ নমস্যতি কিল প্রভুঃ ॥১০॥
দণ্ডকানাং মহদ্রাজ্যং ব্রাহ্মণেন বিনাশিতম্ ।
তালজঙ্ঘং মহাক্ষত্রমৌর্বেণৈকেন নাশিতম্ ॥১১॥
ত্বয়া চ বিপুলং রাজ্যং বলং ধর্ম্মং শ্রুতং তথা ।
দত্তাত্রেয়প্রসাদেন প্রাপ্তং পরমদুর্লভম্ ॥১২॥
অগ্নিং ত্বং যজসে নিত্যং কস্মাদ্ব্রাহ্মণমর্জ্জুন ! ।
স হি সর্ব্বস্য লোকস্য হব্যবাট্ কিং ন বেৎসি তম্ ॥১৩॥

---

## ভারতকৌমুদী

সম ইতি। ন সমস্তেন ব্রাহ্মণেন ন সমানঃ, শ্রেয়ো মঙ্গলম্ ॥১০॥

দণ্ডকানামিতি। দণ্ডকানাং তদাখ্যানাং ক্ষত্রিয়াণাম্, ব্রাহ্মণেন শুক্রেণ। তালজঙ্ঘং নাম মহাক্ষত্রং বিশালক্ষত্রিয়কুলম্, ঔর্ব্বেণ মুনিনা ॥১১॥

ত্বয়েতি। ত্বয়া অর্জ্জুনেন। শ্রুতং শাস্ত্রজ্ঞানম্ ॥১২॥

অগ্নিমিতি। যজসে পূজয়সি, ব্রাহ্মণং তৎস্বরূপম্ ॥১৩॥

## ভারতভাবদীপঃ

শৃণ্বিতি ॥১—৪॥ অহং বায়ুঃ ॥৫—৭। কবিরগ্নিঃ ॥৮॥ মহতঃ সগরপুত্রান্ আসন্ত উপাসন্ত, সুবর্ণধারিণা শোভনো ব্রাহ্মণবর্ণস্তস্য ধারিণা ধর্ত্রা দ্বিজাতিনা কপিলেন ॥৯—১২॥ অগ্নিং

রাজা ! যে সগরপুত্রগণ সগরের অশ্বমেধযজ্ঞের অশ্ব অন্বেষণ করিবার জন্য মহাসমুদ্রের তীরে যাইয়া অবস্থান করেন ; সর্ব্বদা স্বর্ণবর্ণযুক্ত ব্রাহ্মণ কপিল তাহাদিগকে অভিসম্পাত করেন ; তাহাতে সেই মহাবল সগরপুত্রেরা ভস্মীভূত হন, ইহা আপনি দেখুন ॥৯॥

নরনাথ ! আপনি সেই ব্রাহ্মণগণের সমান নহেন ; সেই ব্রাহ্মণগণ হইতে সকলেরই মঙ্গল হয়, ইহা আপনি অবগত হউন। এই জন্যই প্রভুত্বশালী লোকও গর্ভস্থিত ব্রাহ্মণগণকে সমীচীনভাবে নমস্কার করেন ॥১০॥

ব্রাহ্মণ শুক্রাচার্য্য দণ্ডকগণের বিশাল রাজ্য ধ্বংস করিয়াছেন এবং এক ঔর্ব্বমুনি তালজঙ্ঘনামক বিপুল ক্ষত্রিয় বংশ বিনাশ করিয়াছেন ॥১১॥

আপনিও দত্তাত্রেয় মুনির অনুগ্রহে পরম দুর্লভ বিশাল রাজ্য, বল, ধর্ম্ম ও শাস্ত্রজ্ঞান লাভ করিয়াছেন ॥১২॥

অর্জ্জুন ! ব্রাহ্মণ প্রধান না হইলে আপনিই বা কেন প্রত্যহ ব্রাহ্মণরূপী অগ্নির পূজা করেন ? সেই অগ্নি সমস্ত লোকের হব্যবাহী ; আপনি কি তাঁহাকে জানেন না ? ॥১৩॥

অথবা ব্রাহ্মণশ্রেষ্ঠমনুভূতানুপালকম্।
কর্ত্তারং জীবলোকস্য কস্মাজ্জানন্ বিমুহ্যসে ॥১৪॥
তথা প্রজাপতির্ব্রহ্মা অব্যক্তঃ প্রভুরব্যয়ঃ।
যেনেদং নিখিলং বিশ্বং জনিতং স্থাবরং চরম্ ॥১৫॥
অণ্ডজাতং তু ব্রহ্মাণং কেচিদিচ্ছন্ত্যপণ্ডিতাঃ।
অণ্ডাদ্ভিন্নাদ্বভুঃ শৈলা দিশোঽম্ভঃ পৃথিবী দিবম্ ॥১৬॥
দ্রষ্টব্যং নৈতদেবং হি কথং জায়েদজো হি সঃ।
স্মৃতমাকাশমণ্ডং তু তস্মাজ্জাতঃ পিতামহঃ ॥১৭॥
তিষ্ঠেৎ কথমিতি ব্রূহি ন কিঞ্চিদ্ধি তদা ভবেৎ।
অহঙ্কার ইতি প্রোক্তঃ সর্বতেজোগতঃ প্রভুঃ ॥১৮॥

---

ভারতকৌমুদী

অথবেতি। অনুভূতঃ অবগতশ্চাসৌ অনুপালকো রক্ষকশ্চেতি তম্ ॥১৪॥
তথেতি। অব্যক্তঃ প্রকৃতিস্বরূপঃ। জনিতং সৃষ্টম্ ॥১৫॥
অণ্ডাদিতি। ভিন্নাদ্বিদীর্ণাৎ। বভুঃ প্রকাশন্তে স্ম, দিবং গগনম্ ॥১৬॥
দ্রষ্টব্যমিতি। দ্রষ্টব্যং পর্য্যালোচনয়া জ্ঞাতব্যম্। স্মৃতমঙ্গীকৃতম্ ॥১৭॥

ভারতভাবদীপঃ

ব্রাহ্মণমিত্যন্বয়ঃ ॥১৩॥ অনুভূতং প্রতিভূতম্, অনুপালকং পোষকম্ ॥১৪—১৫॥ নন্বু ব্রহ্মাণ্ডে জাতত্বাৎ কথমণ্ডমজনয়দিত্যত্রাহ—অণ্ডেতি। কেচিদিতি তন্মেত্যর্থঃ ॥১৬॥ দূষয়তি—দ্রষ্টব্যমিতি। অজত্বাদেব ব্রহ্মা ন অণ্ডজাতঃ, অণ্ডজত্ববচনং ত্বস্য প্রকারান্তরেণেত্যাহ—স্মৃতমিতি।

---

অথবা ব্রাহ্মণ যে শ্রেষ্ঠ রক্ষক, ইহা আপনি অনুভব করিয়া থাকেন এবং ব্রাহ্মণ যে জীবলোকের কর্ত্তা—ইহা জানিয়াও আপনি কেন মুগ্ধ হইতেছেন? ॥১৪॥

ব্রহ্মা প্রজাপতি, প্রকৃতিস্বরূপ, সর্ব্বনিয়ন্তা ও অবিনশ্বর। যিনি এই স্থাবরজঙ্গমাত্মক সমগ্র জগৎ সৃষ্টি করিয়াছেন ॥১৫॥

কতকগুলি মূর্খ মনে করে যে, ব্রহ্মা অণ্ড (ডিম) হইতে জন্মিয়াছেন। সেই অণ্ড স্ফুটিত হইলে তাহার মধ্যে পর্বত, দিক্, জল, পৃথিবী ও আকাশ প্রকাশ পাইয়াছিল ॥১৬॥

পর্য্যালোচনা করিয়া দেখিতে হইবে যে, ইহা এরূপ নহে। কারণ, ব্রহ্মা কি করিয়া জন্মিবেন; কেন না, তিনি যে অজ। তবে ইহা যদি স্বীকার করা যায় যে, অণ্ড শব্দের অর্থ আকাশ, তাহা হইতে ব্রহ্মা জন্মিয়াছেন ॥১৭॥

তস্যাণ্ডাদুত্থিতো ব্রহ্মা স রাজা লোকভাবনঃ।
ইত্যুক্তঃ স তদা তূষ্ণীমভূদ্বায়ুস্ততোঽব্রবীৎ ॥১৯॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যামনুশাসনপর্ব্বণি দানধর্ম্মে পবনার্জ্জুনসংবাদে একত্রিংশদধিকশততমোঽধ্যায়ঃ ॥১॥ *

---

## ভারতকৌমুদী

এতন্মতমপি খণ্ডয়তি তিষ্ঠেদিতি। স ব্রহ্মা চেৎ আকাশরূপাদণ্ডাজ্জায়েত তদা স কুত্র কথং তিষ্ঠেৎ। ইদানীং সিদ্ধান্তমাহ অহঙ্কার ইতি। অহঙ্কারঃ সাংখ্যমতে তৃতীয়তত্ত্বম্। গতঃ প্রাপ্তঃ ॥১৮॥

তস্যেতি। রাজা লোকনিয়ন্তা, লোকান্ ভাবয়তি সৃজতীতি সঃ। সঃ অর্জ্জুনঃ ॥১৯॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়ামনুশাসনপর্ব্বণি দানধর্ম্মে একত্রিংশদধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥

## ভারতভাবদীপঃ

আকাশম্ অব্যাকৃতম্ ॥১৭॥ আকাশজঃ পিতামহঃ কিমাশ্রয়েণ তিষ্ঠেদিতি চেৎ কশ্চিদক্রেয়াত্তং প্রতি ব্রূহি তদা ন কিঞ্চিদ্ভবেদিতি। পিতা..স্য নিরধিষ্ঠানত্বে সতি তজ্জমিদং সর্ব্বং শূন্যমেব স্যান্ন কিঞ্চিদ্ভূয়াদিত্যর্থঃ। নন্ কোঽয়ং প্রজাপতিপদেনোচ্যতে অত আহ—অহঙ্কার ইতি প্রোক্ত ইতি। প্রভুর্ব্যাপকঃ যতঃ সর্ব্বতেজোগতঃ জলচন্দ্রন্যায়েন কৃৎস্নং চৈতন্যজ্যোতিঃ প্রাপ্তঃ, দ্বিতীয়াশ্রিতেতি সমাসঃ। অয়ং ভাবঃ—সুষুপ্তিসদৃশাদব্যাকৃতাকাশাদুত্থিতোঽহঙ্কাররূপ উপাধিস্তেন সাক্ষী সর্ব্বাত্মনাবচ্ছিন্নঃ সোঽয়মহঙ্কারবিশিষ্টো বাহ্যং ব্যোমাদিকং। কল্পিতবান্। এবং শাস্ত্রানুভবাভ্যাং জানাতি স ব্রাহ্মণো জগৎকর্ত্তা তেন তব সাম্যং সমুদ্রেণ তরঙ্গস্যেব কদাচিদপি ন সম্ভবতীতি ॥১৮॥ অতএব অণ্ডং নাস্তি রজ্জুরগবৎ কল্পনামাত্রত্বাৎ, কল্পকস্ত স ব্রহ্মা ব্রাহ্মণোঽস্তীত্যুক্তং স রাজার্জ্জুন ইতি বায়ুনোক্তঃ সংস্তূষ্ণীমভূত্ততো বায়ুরব্রবীদ্বক্ষ্যমাণমর্থমিতি শেষঃ ॥১৯॥

ইতি শ্রীমহাভারতে অনুশাসনপর্ব্বণি দানধর্ম্মে নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে একত্রিংশদধিকশততমোঽধ্যায়ঃ ॥১৩১॥

---

তাহাতেও এই অনুপপত্তি হয় যে, তিনি কোথায় কি প্রকারে থাকিবেন, তাহা বল? তাহা হইলে ব্রহ্মা হইতে কিছুই হইতে পারে না। তবে সমস্ত তেজোময় ও প্রভাবশালী তৃতীয় তত্ত্বকে অহঙ্কার বলা হইয়াছে ॥১৮॥

সেই অহঙ্কারের অণ্ড হইতে ব্রহ্মা উৎপন্ন হইয়াছিলেন; তিনি রাজা ও জগতের সৃষ্টিকর্ত্তা।' বায়ু এইরূপ বলিলে তখন অর্জ্জুন নীরব হইয়া রহিলেন; তদনন্তর বায়ু বলিতে লাগিলেন ॥১৯॥

---

(১৯) নাস্ত্যণ্ডাদুত্থিতো ব্রহ্মা…বঙ্গ বর্দ্ধ। * '…ত্রিপঞ্চাশদধিকশততমোঽধ্যায়ঃ'—বঙ্গ বর্দ্ধ।

# দ্বাত্রিংশদধিকশততমোঽধ্যায়ঃ।

—ঃ*ঃ—

বায়ুরুবাচ।

ইমাং ভূমিং দ্বিজাতিভ্যো দিৎসুর্বৈ দক্ষিণাং পুরা।
অঙ্গো নাম নৃপো রাজংস্ততশ্চিন্তাং মহী যযৌ ॥১॥
ধারিণীং সর্বভূতানাময়ং প্রাপ্তবরো নৃপঃ।
কথমিচ্ছতি মাং দাতুং দ্বিজেভ্যো ব্রহ্মণঃ সুতাম্ ॥২॥
সাহং ত্যক্ত্বা গমিষ্যামি ভূমিত্বং ব্রহ্মণঃ পদম্।
অয়ং সরাষ্ট্রো নৃপতির্মাভূদিতি ততোঽগমৎ ॥৩॥
ততস্তাং কশ্যপো দৃষ্ট্বা ব্রজন্তীং পৃথিবীং তদা।
প্রবিবেশ মহীং সদ্যো মুক্ত্বাত্মানং সমাহিতঃ ॥৪॥

---

ভারতকৌমুদী

ইমামিতি। দিৎসুর্দাতুমিচ্ছুঃ। মহী সা ভূমিঃ ॥১॥
ধারিণীমিতি। প্রাপ্তবরো ব্রাহ্মণাদেব ॥২॥
সেতি। পদং স্থানম্। সরাষ্ট্রো রাজ্যসমন্বিতঃ, অগমৎ ব্রহ্মলোকং গন্তুমারভত ॥৩॥

ভারতভাবদীপঃ

ইমামিতি ॥১—২॥ ভূমিত্বং ত্যক্ত্বা ব্রহ্মণঃ পদং গমিষ্যামীতি সম্বন্ধঃ ॥৩॥ আত্মানং দেহং ত্যক্ত্বা নির্জীবং মহীদেহং প্রবিশ্য সজীবং যোগবলেন কৃতবান্ ॥৪॥ ভূমিস্তু ধর্মোত্তরা স্বধর্ম-

---

বায়ু বলিলেন—'রাজা! পূর্বকালে অঙ্গনামক রাজা ব্রাহ্মণগণকে যজ্ঞের দক্ষিণারূপে এই পৃথিবীকে দান করিবার ইচ্ছা করিয়াছিলেন। তাহার পর পৃথিবী চিন্তা করিলেন—॥১॥

আমি সমস্ত ভূতকে ধারণ করিতেছি এবং ব্রহ্মার কন্যা; তথাপি এই অঙ্গরাজ ব্রাহ্মণের নিকট বর লাভ করিয়া সেই ব্রাহ্মণগণের হস্তে কেন আমাকে দান করিবার ইচ্ছা করিতেছেন? ॥২॥

অতএব এই রাজা রাজ্যসমন্বিত না থাকেন, এই জন্য আমি পৃথিবীত্ব ত্যাগ করিয়া ব্রহ্মলোকে যাইব; এইরূপ চিন্তা করিয়া ব্রহ্মলোকের দিকে চলিলেন ॥৩॥

---

(২)...অয়ং প্রাপ্য বরো নৃপঃ—বঙ্গ বর্দ্ধ।

ঋদ্ধা সা সর্বতো জজ্ঞে তৃণৌষধিসমন্বিতা।
ধর্মোত্তরা নষ্টভয়া ভূমিরাসীত্ততো নৃপ!।৫॥
এবং বর্ষসহস্রাণি দিব্যানি বিপুলব্রতঃ।
ত্রিংশতঃ কশ্যপো রাজন্! ভূমিরাসীদতন্দ্রিতঃ॥৬॥
অথাগম্য মহারাজ! নমস্কৃত্য চ কশ্যপম্।
পৃথিবী কাশ্যপী জজ্ঞে সুতা তস্য মহাত্মনঃ॥৭॥
এষ রাজন্নীদৃশো বৈ ব্রাহ্মণঃ কশ্যপোঽভবৎ।
অন্যং প্রব্রূহি বা ত্বঞ্চ কশ্যপাৎ ক্ষত্রিয়ং বরম্॥৮॥
তূষ্ণীং বভূব নৃপতিঃ পবনস্ত্বব্রবীৎ পুনঃ।
শৃণু রাজন্! উতথ্যস্য জাতস্যাঙ্গিরসে কুলে।৯॥

---

ভারতকৌমুদী

তত ইতি। আত্মানং স্বদেহম্, সমাহিতো যোগমবলম্ব্য॥৪॥

ঋদ্ধেতি। ঋদ্ধ্যা শৈলবৃক্ষাদিভিঃ সম্পন্না, ধর্ম্ম এব উত্তরঃ শ্রেষ্ঠো যস্যাঃ সা॥৫॥

এবমিতি। দিব্যানি দেবপরিমাণেন পরিমিতানি, ত্রিংশতস্ত্রিংশৎ, অতন্দ্রিতঃ সাবধানঃ, ভূমিস্তৎস্বরূপ এবাসীৎ॥৬॥

অথেতি। কশ্যপস্যাপত্যং স্ত্রীতি কাশ্যপী, তস্য মহাত্মনঃ কশ্যপস্য সুতা জজ্ঞে, জাতা তদ্দেহত আবির্ভাবাৎ। "ক্ষৌণী জ্যা কাশ্যপী ক্ষিতিঃ" ইত্যমরঃ॥৭॥

এষ ইতি। হে রাজন্! অর্জ্জুন! ত্বমেব ক্ষত্রিয়ম্ অন্যং বৈশ্যাদিকং বা কশ্যপাদ্বরং প্রব্রূহি। কাকুরিয়ম্॥৮॥

---

তাহার পর মহর্ষি কশ্যপ সেই পৃথিবীকে ব্রহ্মলোকের দিকে যাইতে দেখিয়া তখনই যোগাবলম্বনপূর্ব্বক দেহ ত্যাগ করিয়া তৎক্ষণাৎ পৃথিবীর মধ্যে প্রবেশ করিলেন॥৪॥

রাজা! তাহার পর সেই পৃথিবী সর্ব্বসমৃদ্ধা ও তৃণৌষধিযুক্তা হইলেন এবং ধর্ম্মসম্পন্না ও ভয়বিহীনা রহিলেন॥৫॥

রাজা! এইভাবে মহাব্রত কশ্যপ দেবপরিমাণে ত্রিংশৎ সহস্র বৎসর যাবৎ সর্ব্বদা সতর্কাবস্থায় পৃথিবী হইয়া রহিলেন॥৬॥

মহারাজ! তাহার পর পৃথিবী আসিয়া কশ্যপকে নমস্কার করিয়া সেই মহাত্মা কশ্যপের কন্যা কাশ্যপী হইলেন॥৭॥

রাজা! এই কশ্যপ এইরূপ ব্রাহ্মণ ছিলেন। এখন আপনিই বলুন দেখি, এই কশ্যপ হইতে ক্ষত্রিয় বা অন্য কেহ শ্রেষ্ঠ কি না?' ॥৮॥

---

(৫)···দত্তা সা সর্ব্বতো যজ্ঞে—পি।

ভদ্রা সোমস্য দুহিতা রূপেণ পরমা মতা।
তস্যাস্তুল্যং পতিং সোম উতথ্যং সমপশ্যত ॥১০॥
সা চ তীব্রং তপস্তেপে মহাভাগা যশস্বিনী।
উতথ্যার্থে তু চার্ব্বঙ্গী পরং নিয়মমাস্থিতা ॥১১॥
তত আহূয় সোতথ্যং দদাবত্রির্যশস্বিনীম্।
ভার্য্যার্থে স চ জগ্রাহ বিধিবদ্ভূরিদক্ষিণঃ ॥১২॥
তাং ত্বকাময়ত শ্রীমান্ বরুণঃ পূর্ব্বমেব হ।
স চাগম্য বনপ্রস্থং যমুনায়াং জহার তাম্ ॥১৩॥
জলেশ্বরস্তু হৃত্বা তামনয়ৎ স্বং পুরং প্রতি।
পরমাদ্ভুতসঙ্কাশং ষট্‌সহস্রশতহ্রদম্ ॥১৪॥

---

ভারতকৌমুদী

তূষ্ণীমিতি। নৃপতিরর্জ্জুনঃ। উতথ্যস্য তদাখ্যস্য মুনেঃ ॥৯॥

ভদ্রেতি। ভদ্রা নাম, সোমস্য চন্দ্রস্য ॥১০॥

সেতি। উতথ্যার্থে পতিত্বেনোতথ্যলাভার্থে ॥১১॥

তত ইতি। স প্রসিদ্ধঃ সোমপিতা অত্রির্নাম মুনিঃ, উতথ্যমাহূয় তস্মৈ যশস্বিনীং ভদ্রাং দদৌ। সোতথ্যমিতি বিসর্গলোপেঽপি সন্ধিরার্ষঃ ॥১২॥

তামিতি। শ্রীমান্ শোভাবান্। বনপ্রস্থম্ অত্রেস্তপোবনস্থানম্ ॥১৩॥

জলেতি। পরমাদ্ভুতসঙ্কাশম্ অতীবাশ্চর্য্যভূতম্, ষট্ সহস্রাণি চ শতঞ্চ হ্রদা যত্র তৎ ॥১৪॥

---

তখন রাজা কার্ত্তবীর্য্যার্জ্জুন নীরব থাকিলেন; বায়ু আবার বলিতে লাগিলেন—'রাজা! অঙ্গিরার বংশে সমুৎপন্ন উতথ্যের বৃত্তান্ত শ্রবণ করুন ॥৯॥

চন্দ্রের কন্যা ভদ্রাকে সকলেই রূপে পরমা সুন্দরী বলিয়া মনে করিত। চন্দ্র উতথ্যকে তাহার যোগ্য পতিরূপে দেখিয়াছিলেন ॥১০॥

মহাভাগ্যবতী, যশস্বিনী ও সুন্দরাবয়বা ভদ্রা গুরুতর নিয়ম অবলম্বন করিয়া পতিরূপে উতথ্যকে লাভ করিবার জন্য তীব্র তপস্যা করিলেন ॥১১॥

তদনন্তর চন্দ্রের পিতা মহর্ষি অত্রি উতথ্যকে আহ্বান করিয়া আনিয়া তাঁহার হস্তে যশস্বিনী ভদ্রাকে দান করিলেন। যজ্ঞে প্রচুর দক্ষিণাদাতা উতথ্যও যথাবিধানে ভার্য্যার নিমিত্ত ভদ্রাকে গ্রহণ করিলেন ॥১২॥

কিন্তু সুন্দর মূর্ত্তি বরুণ পূর্ব্ব হইতেই ভদ্রাকে কামনা করিতেন; সুতরাং তিনি যমুনাতীরস্থিত অত্রির তপোবনে আসিয়া ভদ্রাকে অপহরণ করিলেন ॥১৩॥

---

(১০)···রূপেণাপ্রতিমা ভুবি—পি।

ন হি রম্যতরং কিঞ্চিত্তস্মাদন্যৎ পুরোত্তমম্।
প্রাসাদৈরপ্সরোভিশ্চ দিব্যৈঃ কামৈশ্চ শোভিতম্ ॥১৫॥
তত্র দেবস্তয়া সার্দ্ধং রেমে রাজন্! জলেশ্বরঃ।
অথাখ্যাতমুতথ্যায় ততঃ পত্ন্যবমর্দ্দনম্ ॥১৬॥
তচ্ছ্রুত্বা নারদাৎ সর্ব্বমুতথ্যো নারদং তদা।
প্রোবাচ গচ্ছ ব্রূহি ত্বং বরুণং পরুষং বচঃ ॥১৭॥
মদ্বাক্যান্মুঞ্চ মে ভার্য্যাং কস্মাত্তাং হৃতবানসি।
লোকপালোঽসি লোকানাং ন লোকস্য বিলোপকঃ ॥১৮॥
সোমেন দত্তা ভার্য্যা মে ত্বয়া চাপহৃতাদ্য বৈ।
ইত্যুক্তো বচনাত্তস্য নারদেন জলেশ্বরঃ ॥১৯॥

---

ভারতকৌমুদী

ন হীতি। দিব্যৈঃ স্বর্গীয়ৈঃ কাম্যন্ত ইতি কামাস্তৈঃ পদার্থৈঃ ॥১৫॥
তত্রেতি। তয়া ভদ্রয়া। আখ্যাতং নারদেনোক্তম্ ॥১৬॥
তদিতি। গচ্ছ বরুণস্যান্তিকম্, পরুষং নিষ্ঠুরম্ ॥১৭॥
মদিতি। লোকানাং জগতাম্, লোকস্য জনস্য বিলোপকো নাসি ॥১৮॥
সোমেনেতি। সোমেন চন্দ্রেণ। তস্যোতথ্যস্য বচনাৎ ॥১৯॥

---

বরুণ তাহাকে হরণ করিয়া নিজপুরে লইয়া গেলেন। সেই পুরটীর মধ্যে ষট্ সহস্র ও একশত হ্রদ ছিল বলিয়া তাহা পরম আশ্চর্য্যস্বরূপই ছিল ॥১৪॥

সেই পুরটী বহুতর প্রাসাদ, অপ্সরোগণ ও স্বর্গীয় কাম্য বস্তুদ্বারা শোভিত ছিল; সুতরাং অন্য কোন উৎকৃষ্ট পুরই মনোহর ছিল না ॥১৫॥

রাজা! সেই পুরে থাকিয়া বরুণদেব ভদ্রার সহিত রমণ করিতে লাগিলেন। তাহার পর নারদ যাইয়া উতথ্যের নিকট তাঁহার ভার্য্যার সঙ্গমের কথা বলিলেন ॥১৬॥

তখন উতথ্য নারদের মুখে সেই সমস্ত কথা শুনিয়া নারদকে বলিলেন—'তুমি বরুণের নিকটে যাও যাইয়া বরুণকে এই নিষ্ঠুর বাক্য বল—॥১৭॥

'তুমি আমার বাক্য অনুসারে আমার ভার্য্যাকে পরিত্যাগ কর; কেন তুমি তাহাকে অপহরণ করিলে? তুমি জগতের লোকপাল; কিন্তু লোকের লোপকারী নহ ॥১৮॥

চন্দ্র আমাকে ভার্য্যা দান করিয়াছেন; আর তুমি তাহাকে এখন অপহরণ

---

(১৮)…কস্মাত্ত্বং হৃতবানসি—পি।

মুঞ্চ ভার্য্যামুতথ্যস্য কস্মাত্ত্বং হৃতবানসি।
ইতি শ্রুত্বা বচস্তস্য সোঽথ তং বরুণোঽব্রবীৎ ॥২০॥
মমৈষা সুপ্রিয়া ভার্য্যা নৈনামুৎস্রষ্টুমুৎসহে।
ইত্যুক্তো বরুণেনাথ নারদঃ প্রাপ্য তং মুনিম্।
উতথ্যমব্রবীদ্বাক্যং নাতিহৃষ্টমনা ইব ॥২১॥
গলে গৃহীত্বা ক্ষিপ্তোঽস্মি বরুণেন মহামুনে!।
ন প্রযচ্ছতি তে ভার্য্যাং যত্তে কার্য্যং কুরুষ্ব তৎ ॥২২॥
নারদস্য বচঃ শ্রুত্বা ক্রুদ্ধঃ প্রাজ্বলদঙ্গিরাঃ।
অপিবত্তেজসা বারি বিষ্টভ্য সুমহাতপাঃ ॥২৩॥
পীয়মানে তু সর্বস্মিংস্তোয়েঽপি সলিলেশ্বরঃ।
সুহৃদ্ভির্ভিক্ষ্যমাণোঽপি নৈবামুঞ্চত তাং তদা ॥২৪॥

---

ভারতকৌমুদী

মুঞ্চেতি। তস্য নারদস্য, তং নারদম্ ॥২০॥
মমেতি। উৎস্রষ্টুং ত্যক্তুম্। ষট্পাদোঽয়ং শ্লোকঃ ॥২১॥
গল ইতি। ক্ষিপ্তঃ প্রত্যাখ্যাত ইত্যর্থঃ। কার্য্যং কর্ত্তব্যম্ ॥২২॥
নারদস্যেতি। অঙ্গিরা অঙ্গিরসঃ পুত্র উতথ্যঃ, বারি সাধারণং জলম্; বিষ্টভ্য স্তম্ভয়িত্বা ॥২৩॥
পীয়েতি। ভিক্ষ্যমাণোঽপি ভদ্রায়া দানায় প্রার্থ্যমানোঽপি ॥২৪॥

---

করিয়াছ', উতথ্যের এই বাক্যানুসারে নারদ যাইয়া বরুণকে এই কথা বলিলেন—॥১৯॥

'আপনি উতথ্যের ভার্য্যাকে পরিত্যাগ করুন, কেন আপনি তাহাকে অপহরণ করিলেন?'। নারদের এই কথা শুনিয়া বরুণ তাঁহাকে বলিলেন—॥২০॥

'ইনি আমার প্রিয়তমা ভার্য্যা। অতএব আমি ইঁহাকে ত্যাগ করিতে ইচ্ছা করি না।' বরুণ এই কথা বলিলে, নারদ অনতিহৃষ্টচিত্ত হইয়াই যেন উতথ্য মুনির নিকট যাইয়া এই কথা বলিলেন—॥২১॥

'মহর্ষি! বরুণ আমাকে গলায় ধাক্কা দিয়া তাড়াইয়া দিয়াছেন; তিনি আপনার ভার্য্যাকে দান করিবেন না; অতএব এখন আপনার যাহা কর্ত্তব্য, তাহা করুন' ॥২২॥

নারদের বাক্য শুনিয়া অতিমহাতপা উতথ্য ক্রুদ্ধ হইয়া জ্বলিয়া উঠিলেন এবং তেজদ্বারা সমস্ত জল স্তব্ধ করিয়া পান করিয়া ফেলিলেন ॥২৩॥

---

(২০)···সোতথ্য বরুণোঽব্রবীৎ—পি।

ততঃ ক্রুদ্ধোঽব্রবীদ্ভূমিমুতথ্যো ব্রাহ্মণোত্তমঃ।
দর্শয়স্ব স্থলং ভদ্রে! ষট্‌সহস্রশতহ্রদম্ ॥২৫॥
ততস্তদীরিণং জাতং সমুদ্রশ্চাবসর্পিতঃ।
তস্মাদ্দেশান্নদীং চৈব প্রোবাচাসৌ দ্বিজোত্তমঃ ॥২৬॥
অদৃশ্যা গচ্ছ ভীরু! ত্বং সরস্বতি! মরুং প্রতি।
অপুণ্য এষ ভবতু দেশস্ত্যক্তস্ত্বয়া শুভে! ॥২৭॥
তস্মিন্ সংশোষিতে দেশে ভদ্রামাদায় বারিপঃ।
অদদাচ্ছরণং গত্বা ভার্য্যামাঙ্গিরসায় বৈ ॥২৮॥
প্রতিগৃহ্য তু তাং ভার্য্যামুতথ্যঃ সুমনাভবৎ।
মুমোচ চ জগদ্দুঃখাদ্বরুণঞ্চৈব হৈহয়! ॥২৯॥

---

ভারতকৌমুদী

তত ইতি। ষট্ সহস্রাণি শতঞ্চ হ্রদা যত্র তৎ ॥২৫॥

তত ইতি। তৎ স্থলম্, ঈরিণং মরুভূমিরূপং জাতম্, সমুদ্রশ্চ তস্মাদ্দেশাদপসর্পিতঃ অপসৃতঃ, নদীং সরস্বতীম্ ॥২৬॥

অদৃশ্যেতি। অদৃশ্যা ভব, হে সরস্বতি! নদি! ॥২৭॥

তস্মিন্নিতি। বারিপো জলরক্ষকো বরুণঃ। আঙ্গিরসায় উতথ্যায় ॥২৮॥

প্রতীতি। সুমনাঃ প্রসন্নচিত্তঃ। বিসর্গলোপেঽপি সন্ধিরার্ষঃ ॥২৯॥

---

উতথ্য সমস্ত জল পান করিলেও এবং বন্ধুজনেরা ভদ্রাকে দান করিবার জন্য প্রার্থনা করিতে থাকিলেও বরুণ তখন ভদ্রাকে ত্যাগ করিলেন না ॥২৪॥

তাহার পর ব্রাহ্মণশ্রেষ্ঠ উতথ্য ক্রুদ্ধ হইয়া তত্রত্য ভূমিকে বলিলেন—'ভদ্রে! তুমি আমাকে ষট্ সহস্র ও শত সংখ্যক হ্রদযুক্ত স্থল দেখাও' ॥২৫॥

ভূমি সেই স্থল দেখাইলে সেই স্থল মরুভূমি হইয়া গেল এবং সমুদ্রও সেই দেশ হইতে অপসৃত হইল। তাহার পর ব্রাহ্মণশ্রেষ্ঠ উতথ্য তত্রত্য নদী সরস্বতীকে বলিলেন—॥২৬॥

*'ভীরু সরস্বতি! তুমি মরুভূমিতে গমন কর; সেখানে যাইয়া অদৃশ্যা হইয়া* থাক। কল্যাণি! তুমি ত্যাগ করায় এই দেশ পুণ্যবিহীন হইয়া যাউক' ॥২৭॥

উতথ্য সেই দেশকে সংশোষিত করিলে বরুণ ভদ্রাকে লইয়া উতথ্যের শরণাপন্ন হইয়া তাঁহাকে তাঁহার ভার্য্যা দান করিলেন ॥২৮॥

হৈহয়রাজ! উতথ্য ভার্য্যাকে গ্রহণ করিয়া প্রসন্ন চিত্ত হইলেন এবং (পুনরায় জল উৎপাদন করিয়া) জগৎকে ও বরুণকে দুঃখ হইতে মুক্ত করিলেন ॥২৯॥

ততঃ স লব্ধা তাং ভার্য্যাং বরুণং প্রাহ ধর্ম্মবিৎ।
উতথ্যঃ সুমহাতেজা যত্তচ্ছৃণু নরাধিপ! ॥৩০॥
ময়ৈষা তপসা প্রাপ্তা ক্রোশতস্তে জলাধিপ!।
ইত্যুক্ত্বা তামুপাদায় স্বমেব ভবনং যযৌ ॥৩১॥
এষ রাজন্নীদৃশো বৈ উতথ্যো ব্রাহ্মণর্ষভঃ।
ব্রবীম্যহং ব্রূহি বা ত্বমুতথ্যাৎ ক্ষত্রিয়ং বরম্ ॥৩২॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যামনুশাসনপর্ব্বণি দানধর্ম্মে পবনার্জ্জুনসংবাদে দ্বাত্রিংশদধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥ *

---

ভারতকৌমুদী

তত ইতি। প্রাহ ব্রবীতি স্ম ॥৩০॥

ময়েতি। ক্রোশত আহ্বানে ভদ্রাং দাতুং চন্দ্রমাহ্বয়তঃ ॥৩১॥

এষ ইতি। ইত্যহং ব্রবীমি। ক্ষত্রিয়ং বরমিতি কাকুঃ ॥৩২॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্য-বিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়ামনুশাসন-পর্ব্বণি দানধর্ম্মে দ্বাত্রিংশদধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥

ভারতভাবদীপঃ

বলেন ব্রহ্মলোকং গত্বা নষ্টভয়াসীদিত্যর্থঃ ॥৫॥ কশ্যপো ভূমির্ভর্ত্তাসীদিত্যন্বয়ঃ ॥৬—১১॥ সোঽত্রিঃ সোমপিতা উতথ্যমাহূয় তাং তস্মৈ দদৌ। সোতথ্যমিতি সন্ধিরার্ষঃ ॥১২—১৫॥ দেবো বরুণঃ, তয়া ভদ্রয়া ॥১৬—২৮॥ জগদ্বরুণঞ্চ দুঃখান্মুমোচ মোচয়ামাস ॥২৯—৩২॥

ইতি শ্রীমহাভারতে অনুশাসনপর্ব্বণি দানধর্ম্মে নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে দ্বাত্রিংশদধিকশততমোঽধ্যায়ঃ ॥১৩২॥

---

নরনাথ! তাহার পর ধর্ম্মজ্ঞ ও অতিমহাতেজা উতথ্য সেই ভার্য্যাকে লাভ করিয়া বরুণকে যাহা বলিয়াছিলেন, তাহা আপনি শ্রবণ করুন ॥৩০॥

জলাধিপতি! আপনি ভদ্রাকে দান করিবার জন্য চন্দ্রকে আহ্বান করিয়াছিলেন; কিন্তু আমি তপোবলে ইহাকে পাইয়াছি।' এই কথা বলিয়া উতথ্য ভদ্রাকে লইয়া নিজের গৃহেই চলিয়া গেলেন ॥৩১॥

রাজা! আমি বলিতেছি, এই উতথ্য এইরূপ ব্রাহ্মণশ্রেষ্ঠ; এখন আপনিই বা বলুন দেখি, এই উতথ্য হইতে ক্ষত্রিয় শ্রেষ্ঠ কি না?' ॥৩২॥

---

* '...চতুঃপঞ্চাশদধিকশততমোঽধ্যায়ঃ'—বঙ্গ বর্দ্ধ।

# ত্রয়স্ত্রিংশদধিকশততমোঽধ্যায়ঃ

—ঃ*ঃ—

ভীষ্ম উবাচ।

ইত্যুক্তঃ স নৃপস্তূষ্ণীমভূদ্বায়ুস্ততোঽব্রবীৎ।
শৃণু রাজন্নগস্ত্যস্য মাহাত্ম্যং ব্রাহ্মণস্য হ ॥১॥
অসুরৈর্নির্জ্জিতা দেবা নিরুৎসাহাশ্চ তে কৃতাঃ।
যজ্ঞাশ্চৈষাং হৃতাঃ সর্ব্বে পিতৃণাঞ্চ স্বধাস্তথা ॥২॥
কর্ম্মেজ্যা মানবানাঞ্চ দানবৈর্হৈহয়র্ষভ!।
ভ্রষ্টৈশ্বর্য্যাস্ততো দেবাশ্চেরুঃ পৃথ্বীমিতি শ্রুতিঃ ॥৩॥
ততঃ কদাচিত্তে রাজন্! দীপ্তমাদিত্যবর্চ্চসম্।
দদৃশুস্তেজসা যুক্তমগস্ত্যং বিপুলব্রতম্ ॥৪॥
অভিবাদ্য তু তং দেবাঃ পৃষ্ট্বা কুশলমেব চ।
ইদমূচুর্ম্মহাত্মানং বাক্যং কালে জনাধিপ! ॥৫॥

---

ভারতকৌমুদী

ইতীতি। নৃপঃ কার্ত্তবীর্য্যার্জ্জুনঃ, তূষ্ণীং প্রতিবাদাসম্ভবান্নীরবঃ ॥১॥
অসুরৈরিতি। স্বধাঃ শ্রাদ্ধান্নানি "স্বধা বৈ পিতৃণামন্ন"মিতি শ্রুতেঃ ॥২॥
কর্ম্মেতি। ইজ্যা যজ্ঞরূপং কর্ম্ম, দানবৈর্হৃতমিত্যনুবৃত্তিঃ ॥৩॥
তত ইতি। তে দেবাঃ, আদিত্যস্য সূর্য্যস্যেব বর্চ্চস্তেজো যস্য তম্ ॥৪॥

ভীষ্ম বলিলেন—'বায়ু এইরূপ বলিলে, রাজা কার্ত্তবীর্য্যার্জ্জুন নীরব থাকিলেন। তাহার পর বায়ু পুনরায় বলিতে লাগিলেন—'রাজা! ব্রাহ্মণ অগস্ত্যের মাহাত্ম্য শ্রবণ করুন ॥১॥

অসুরগণ দেবগণকে জয় করিয়া তাঁহাদিগকে উৎসাহশূন্য করিয়াছিল এবং তাঁহাদের প্রাপ্য সমস্ত যজ্ঞভাগ ও পিতৃলোকের শ্রাদ্ধান্ন হরণ করিয়াছিল ॥২॥

হৈহয়বংশশ্রেষ্ঠ! দানবেরা মানবগণেরও যজ্ঞকর্ম্ম হরণ করিয়াছিল। তাহার পর ঐশ্বর্য্যভ্রষ্ট দেবতারা যাইয়া পৃথিবীতে বিচরণ করিতে লাগিলেন; ইহা আমাদের শুনা আছে ॥৩॥

রাজা! তদনন্তর কোন সময়ে দেবতারা সূর্য্যের ন্যায় তেজস্বী, ব্রহ্মতেজে তেজীয়ান, উজ্জ্বল মূর্ত্তি ও মহাব্রতসম্পন্ন অগস্ত্যকে দর্শন করিলেন ॥৪॥

দানবৈর্যুধি ভগ্নাঃ স্ম তথৈশ্বর্য্যাচ্চ ভ্রংশিতাঃ।
তদস্মান্নো ভয়াত্তীব্রাত্ত্রাহি ত্বং মুনিপুঙ্গব! ॥৬॥
ইত্যুক্তঃ স তদা দেবৈরগস্ত্যঃ কুপিতোঽভবৎ।
প্রজজ্বাল চ তেজস্বী কালাগ্নিরিব সংক্ষয়ে ॥৭॥
তেন দীপ্তাংশুজালেন নির্দগ্ধা দানবাস্তদা।
অন্তরিক্ষান্মহারাজ! নিপেতুস্তে সহস্রশঃ ॥৮॥
দহ্যমানাস্তু তে দৈত্যাস্তস্যাগস্ত্যস্য তেজসা।
উভৌ লোকৌ পরিত্যজ্য গতাঃ কাষ্ঠান্তু দক্ষিণাম্ ॥৯॥
বলিস্তু যজতে যজ্ঞমশ্বমেধং মহীং গতঃ।
যেঽন্যেঽধঃস্থা মহীস্থাশ্চ তে ন দগ্ধা মহাসুরাঃ ॥১০॥

---

ভারতকৌমুদী

অভীতি। কালে যোগ্যাবসরে ॥৫॥
দানবৈরিতি। ভগ্নাঃ পরাজিতাঃ। নঃ অস্মান্ ॥৬॥
ইতীতি। সংক্ষয়ে প্রলয়কালে ॥৭॥
তেনেতি। তেনাগস্ত্যেন দীপ্তাংশুজালেন প্রজ্বলিতকিরণসমূহেন ॥৮॥
দহ্যেতি। লোকৌ স্বর্গমর্ত্ত্যৌ। কাষ্ঠাং দিশম্ ॥৯॥
বলিরিতি। অধঃস্থাঃ পাতালস্থিতাঃ ॥১০॥

---

নরনাথ! তখন দেবতারা তাঁহাকে অভিবাদন করিয়া এবং অবসরক্রমে মঙ্গল জিজ্ঞাসা করিয়া সেই মহাত্মাকে এই বাক্য বলিলেন—॥৫॥

'মুনিশ্রেষ্ঠ! আমরা দানবগণকর্ত্তৃক যুদ্ধে পরাজিত এবং ঐশ্বর্য্যভ্রষ্ট হইয়াছি; অতএব আপনি আমাদিগকে গুরুতর ভয় হইতে রক্ষা করুন' ॥৬॥

দেবগণ এই কথা বলিলে তখন তেজস্বী অগস্ত্য ক্রুদ্ধ হইলেন এবং প্রলয়কালে কালাগ্নির ন্যায় জ্বলিতে লাগিলেন ॥৭॥

মহারাজ! তখন মহর্ষি অগস্ত্য প্রজ্বলিত কিরণসমূহদ্বারা দগ্ধ করিতে লাগিলে, সেই সহস্র সহস্র দানব আকাশ হইতে পতিত হইল ॥৮॥

অবশিষ্ট সেই দৈত্যগণ অগস্ত্যের তেজে দগ্ধ হইতে থাকিয়া স্বর্গ ও মর্ত্ত্য পরিত্যাগ করিয়া দক্ষিণ দিকে চলিয়া গেল ॥৯॥

কিন্তু বলি ভূতলে অন্যত্র থাকিয়া অশ্বমেধযজ্ঞ করিতেছিলেন, তিনি এবং অন্য যে সমস্ত মহাসুর পাতালে ও ভূতলে অন্যত্র ছিল, তাহারা দগ্ধ হইল না ॥১০॥

ততো লোকাঃ পুনঃ প্রাপ্তাঃ সুরৈঃ শান্তভয়ৈর্নৃপ ! ।
অথৈনমব্রুবন্ দেবা ভূমিষ্ঠানসুরান্ জহি ॥১১॥
ইত্যুক্তঃ প্রাহ দেবান্ স ন শক্তোঽস্মি মহীগতান্ ।
দগ্ধুং তপো হি ক্ষীয়েন্মে ন শক্যামীতি পার্থিব ! ॥১২॥
এবং দগ্ধা ভগবতা দানবাঃ স্বেন তেজসা ।
অগস্ত্যেন তদা রাজংস্তপসা ভাবিতাত্মনা ॥১৩॥
ঈদৃশশ্চাপ্যগস্ত্যো হি কথিতস্তে ময়ানঘ ! ।
ব্রবীম্যহং ব্রূহি বা ত্বমগস্ত্যাৎ ক্ষত্রিয়ং বরম্ ॥১৪॥

ভীষ্ম উবাচ ।

ইত্যুক্তঃ স তদা তূষ্ণীমভূদ্বায়ুস্ততোঽব্রবীৎ ।
শৃণু রাজন্ ! বসিষ্ঠস্য মুখ্যং কর্ম্ম যশস্বিনঃ ॥১৫॥

---

ভারতকৌমুদী

তত ইতি । লোকাঃ স্বর্গাঃ । শান্তভয়ৈর্নিবৃত্তভীতিভিঃ ॥১১॥

ইতীতি । মহীগতানসুরান্ । ক্ষীয়েৎ ক্ষীয়েত ॥১২॥

এবমিতি । ভাবিতাত্মনা সমর্থীকৃতস্বেন ॥১৩॥

ঈদৃশ ইতি । ঈদৃশ ইত্থং তপঃশক্তিশালী ॥১৪॥

ইতীতি । স কার্ত্তবীর্য্যার্জ্জুনঃ । মুখ্যং প্রধানম্ ॥১৫॥

রাজা ! তাহার পর দেবতারা নির্ভয় হইয়া পুনরায় স্বর্গলোক লাভ করিলেন। তদনন্তর দেবতারা অগস্ত্যকে বলিলেন—'পৃথিবীস্থিত অসুরগণকে বধ করুন' ॥১১॥

দেবতারা এই কথা বলিলে, অগস্ত্য দেবগণকে বলিলেন—'আমি পৃথিবীস্থিত অসুরগণকে দগ্ধ করিতে সমর্থ নহি। কারণ, আমার তপস্যা ক্ষীণ হইয়া যায়; দেবরাজ ! এই জন্যই আমি সমর্থ নহি' ॥১২॥

রাজা ! তপোবলে শক্তিশালী ভগবান্ অগস্ত্য এইভাবে নিজের তেজে তখন দানবগণকে দগ্ধ করিয়াছিলেন ॥১৩॥

নিষ্পাপ রাজা ! আমি আপনার নিকটে অগস্ত্যকেও এইরূপ ব্রাহ্মণই বলিলাম। আমি এইরূপ বলিতেছি; আপনিও বলুন দেখি, এইরূপ অগস্ত্য হইতে ক্ষত্রিয় শ্রেষ্ঠ কি না ?' ॥১৪॥

ভীষ্ম বলিলেন—'বায়ু এইরূপ বলিলে, তখন কার্ত্তবীর্য্যার্জ্জুন নীরবই রহিলেন; তাহার পর বায়ু আবার বলিতে লাগিলেন—'রাজা ! যশস্বী বসিষ্ঠের একটী প্রধান কর্ম্মের কথা শ্রবণ করুন ॥১৫॥

(১২)···ন শক্যামি মহীগতান্—পি।

আদিত্যাঃ সত্রমাসন্ত সরো বৈ মানসং প্রতি।
বসিষ্ঠং মনসা গত্বা জ্ঞাত্বা তত্তস্য গৌরবম্ ॥১৬॥
যজমানাংস্তু তান্ দৃষ্ট্বা সর্ব্বান্ দীক্ষানুকর্শিতান্।
হন্তুমৈচ্ছন্ত শৈলাভাঃ খলিনো নাম দানবাঃ ॥১৭॥
অদূরাত্তু ততস্তেষাং ব্রহ্মদত্তবরং সরঃ।
হতাহতা বৈ তত্রৈতে জীবন্ত্যাপ্লুত্য দানবাঃ ॥১৮॥
তে প্রগৃহ্য মহাঘোরান্ পর্ব্বতান্ পরিঘান্ দ্রুমান্।
বিক্ষোভয়ন্তঃ সলিলমুত্থিতাঃ শতযোজনম্ ॥১৯॥
অভ্যদ্রবন্ত দেবাংস্তে সহস্রাণি দশৈব হি।
ততস্তৈরর্দিতা দেবাঃ শরণং বাসবং যযুঃ ॥২০॥

---

ভারতকৌমুদী

আদিত্যা ইতি। আদিত্যা দেবাঃ, তস্য বসিষ্ঠস্য, তৎ প্রসিদ্ধং গৌরবং তপসা গুরুত্বং জ্ঞাত্বা, মনসা বসিষ্ঠং গত্বা আচার্য্যতয়া বিভাব্য, মানসং নাম সরঃ প্রতি মানসসরোবরতীরে, সত্রং কঞ্চিদ্যজ্ঞম্, আসন্ত আরভ্য অবস্থিতাঃ ॥১৬॥

যজেতি। দীক্ষয়া আরম্ভেন অনুকর্শিতান্ উপবাসাদিনা কৃশীকৃতদেহান্ ॥১৭॥

অদূরাদিতি। ব্রহ্মণা দত্তো বরঃ স্নানমাত্রেণ জীবনপ্রাপ্তিরূপো যাচিতবিষয়ো যস্মৈ তৎ ॥১৮॥

ত ইতি। শতযোজনং ব্যাপ্য যোদ্ধুং স্থিতা ইতি শেষঃ ॥১৯॥

অভীতি। অভ্যদ্রবন্ত যোদ্ধুমভ্যধাবন্। বাসবমিন্দ্রম্ ॥২০॥

---

একদা দেবতারা বসিষ্ঠের গুরুত্ব জানিয়া মনে মনে তাঁহাকে ভাবিয়া মানস-সরোবরের তীরে এক যজ্ঞ আরম্ভ করিয়া অবস্থান করেন ॥১৬॥

সেই দেবতারা সকলে দীক্ষিত হইয়া যজ্ঞ করিতে থাকায় তাঁহারা কৃশদেহ ও দুর্ব্বল হইয়াছেন দেখিয়া পর্ব্বতপ্রমাণ খলিনামক দানবগণ তাঁহাদিগকে বধ করিবার ইচ্ছা করে ॥১৭॥

সেই দেবগণের অনতিদূরে একটী সরোবর ছিল; ব্রহ্মা তাহাকে বর দিয়াছিলেন যে, 'ইহাতে যে স্নান করিবে, সে-ই পুনরায় জীবিত হইবে।' সুতরাং সেই দানবেরা দেবগণের সহিত যুদ্ধে নিহত হইয়া সেই সরোবরের জলে অবগাহন করিয়া পুনরায় জীবিত হইতে লাগিল ॥১৮॥

সেই দানবেরা অতি ভীষণ পর্ব্বত, পরিঘ ও বৃক্ষ গ্রহণ করিয়া সেই সরোবরের জল উদ্বেলিত করিতে থাকিয়া উত্থিত হইতে লাগিল এবং শত যোজন ব্যাপিয়া যুদ্ধার্থে প্রস্তুত হইতে থাকিল ॥১৯॥

---

(১৬)...সরো বৈখানসং প্রতি...পি।

স চ তৈর্ব্যথিতঃ শক্রো বসিষ্ঠং শরণং যযৌ ।
ততোঽভয়ং দদৌ তেভ্যো বসিষ্ঠো ভগবানৃষিঃ ॥২১॥
তদা তান্ দুঃখিতান্ জ্ঞাত্বা আনৃশংস্যপরো মুনিঃ ।
অযত্নেনাদহৎ সর্ব্বান্ খলিনঃ স্বেন তেজসা ॥২২॥
কৈলাসং প্রস্থিতাঞ্চৈব নদীং গঙ্গাং মহাতপাঃ ।
আনয়ত্তৎসরো দিব্যং তয়া ভিন্নঞ্চ তৎসরঃ ॥২৩॥
সরো ভিন্নং তয়া নদ্যা সরযূঃ সা ততোঽভবৎ ।
হতাশ্চ খলিনো যত্র স দেশঃ খলিনোঽভবৎ ॥২৪॥
এবং সেন্দ্রা বসিষ্ঠেন রক্ষিতাস্ত্রিদিবৌকসঃ ।
ব্রহ্মদত্তবরাশ্চৈব হতা দৈত্যা মহাত্মনা ॥২৫॥

---

ভারতকৌমুদী

স ইতি। তৈর্দানবৈঃ, শক্র ইন্দ্রঃ ॥২১॥
তানিতি। আনৃশংস্যপরো দয়ালুঃ সন্। খলিনস্তদাখ্যান্ দানবান্ ॥২২॥
কৈলাসমিতি। তৎসরো মানসং নাম, ভিন্নং ভগ্নতীরং কৃতম্, সমযুজ্যত ইত্যর্থঃ ॥২৩॥
সর ইতি। সরযূর্নাম নদী। খলিনো নাম ॥২৪॥
এবমিতি। ব্রহ্মণা দত্তো বরো যেভ্যস্তে ॥২৫॥

---

ক্রমে সেই দশ সহস্র দানব দেবগণের দিকে ধাবিত হইল। তাহার পর দেবতারা সেই দানবগণ কর্ত্তৃক পীড়িত হইয়া ইন্দ্রের শরণাপন্ন হইলেন ॥২০॥

সেই ইন্দ্রও দানবগণ কর্ত্তৃক পীড়িত হইয়া যাইয়া বসিষ্ঠের শরণাপন্ন হইলেন। তাহার পর ভগবান্ বসিষ্ঠ ঋষি দেবগণকে অভয় দান করিলেন ॥২১॥

তখন বসিষ্ঠ মুনি দেবগণকে দুঃখিত জানিয়া দয়ালু হইয়া অযত্ন পূর্ব্বকই নিজের তেজে খলিনামক সমস্ত দানবকে দগ্ধ করিলেন ॥২২॥

ওদিকে গঙ্গানদী কৈলাস পর্ব্বতের দিকে প্রবাহিত হইত; কিন্তু মহাতপা বসিষ্ঠ তাঁহাকে মানস সরোবরে আনিলেন; তখন গঙ্গা সেই দিব্য মানস সরোবরের সহিত মিলিত হইয়া গেলেন ॥২৩॥

তাহার পর মানস সরোবর গঙ্গার সহিত মিলিত হইয়া সরযূ হইল এবং 'খলি' নামক দানবেরা যে দেশে নিহত হইয়াছিল; সেই দেশও 'খলিন' নামে প্রসিদ্ধ হইয়া গেল ॥২৪॥

এইভাবে মহাত্মা বসিষ্ঠ ইন্দ্রের সহিত দেবগণকে রক্ষা করিয়াছিলেন এবং ব্রহ্মা যাহাদিগকে বর দিয়াছিলেন, সেই দৈত্যগণকেও সংহার করিয়াছিলেন ॥২৫॥

এতৎ কর্ম্ম বসিষ্ঠস্য কথিতং হি ময়ানঘ!।
ব্রবীম্যহং ব্রূহি বা ত্বং বসিষ্ঠাৎ ক্ষত্রিয়ং বরম্ ॥২৬॥
ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যামনুশাসনপর্ব্বণি দানধর্ম্মে পবনার্জ্জুনসংবাদে ত্রয়স্ত্রিংশদধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥ *

—:*:—

## চতুস্ত্রিংশদধিকশততমোঽধ্যায়ঃ।

—:*:—

ভীষ্ম উবাচ।

ইত্যুক্তস্ত্বর্জ্জুনস্তূষ্ণীমভূদ্বায়ুস্তমব্রবীৎ।
শৃণু মে হৈহয়শ্রেষ্ঠ! কর্ম্মাত্রেঃ সুমহাত্মনঃ ॥১॥
ঘোরে তমস্যযুধ্যন্ত সহিতা দেবদানবাঃ।
অবিধ্যত শরৈস্তত্র স্বর্ভানুঃ সোমভাস্করৌ ॥২॥

ভারতকৌমুদী

এতদিতি। হে অনঘ! নিষ্পাপ অর্জ্জুন!। বরমিতি কাকুঃ ॥২৬॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্য-বিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়ামনুশাসন-পর্ব্বণি দানধর্ম্মে ত্রয়স্ত্রিংশদধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥

—:*:—

ইতীতি। অত্রেরত্রিনামকদেবর্ষেঃ ॥১॥

নিষ্পাপ রাজা! এই আমি বসিষ্ঠের কর্ম্মের কথা বলিলাম। আমি ত বলিতেছি, এখন আপনিও বলুন দেখি; এই বসিষ্ঠ হইতে ক্ষত্রিয় শ্রেষ্ঠ কিনা?' ॥২৬॥

—:*:—

ভীষ্ম বলিলেন—'বায়ু এইরূপ বলিলে রাজা কার্ত্তবীর্য্যার্জ্জুন নীরব থাকিলেন; তাহার পর বায়ু পুনরায় বলিতে লাগিলেন, 'রাজা! ব্রাহ্মণ অগস্ত্যের মাহাত্ম্য শ্রবণ করুন ॥১॥

* '...পঞ্চপঞ্চাশদধিকশততমোঽধ্যায়ঃ'—বঙ্গ বর্দ্ধ। (১)...বায়ুস্ততোঽব্রবীৎ... পি।

অথ তে তমসা গ্রস্তা নিহন্যন্তে স্ম দানবৈঃ।
দেবা নৃপতিশার্দ্দূল ! সহৈব বলিভিস্তদা ॥৩॥
অসুরৈর্ব্বধ্যমানাস্তে ক্ষীণপ্রাণা দিবৌকসঃ।
অপশ্যন্ত তপস্যন্তমত্রিং বিপ্রং তপোধনম্ ॥৪॥
অথৈনমব্রুবন্ দেবাঃ শান্তক্রোধং জিতেন্দ্রিয়ম্।
অসুরৈরিষুভির্ব্বিদ্ধৌ চন্দ্রাদিত্যাবিমাবুভৌ ॥৫॥
বয়ং বধ্যামহে চাপি শত্রুভিস্তমসাবৃতে।
নাধিগচ্ছাম শান্তিঞ্চ ভয়াত্ত্রায়স্ব নঃ প্রভো ! ॥৬॥

ঋষিরুবাচ।

কথং রক্ষামি ভবতস্তেঽব্রুবংশ্চন্দ্রমা ভব।
তিমিরঘ্নশ্চ সবিতা দস্যুহন্তা চ নো ভব ॥৭॥

---

ভারতকৌমুদী

ঘোর ইতি। তমসি অন্ধকারে। স্বর্ভানু রাহুঃ। অতএব সোমভাস্করয়োরপসরণাত্তমস আবির্ভাব ইতি ভাবঃ ॥২॥

অথেতি। সহৈব যুগপদেব ॥৩॥

অসুরৈরিতি। বধ্যমানা আহন্যমানাঃ, অতএব ক্ষীণপ্রাণাঃ ক্ষয়প্রাপ্তবলাঃ ॥৪॥

অথেতি। শান্তক্রোধং নিবৃত্তকোপম্। ইষুভির্বাণৈঃ ॥৫॥

বয়মিতি। তমসাবৃতে অন্ধকারাচ্ছন্নে সংযুগে ॥৬॥

---

পূর্ব্বকালে একদা দেবগণ ও দানবগণ মিলিত হইয়া ঘোর অন্ধকারে যুদ্ধ করিতেছিলেন। তখন রাহু বাণদ্বারা চন্দ্র ও সূর্য্যকে বিদ্ধ করিয়াছিল ॥২॥

রাজশ্রেষ্ঠ ! তখন বলবান্ দানবেরা একদাই অন্ধকারাচ্ছন্ন দেবগণকে আহত করিতে লাগিল ॥৩॥

অসুরেরা আঘাত করিতে থাকিলে, দেবগণের শক্তি ক্ষয় প্রাপ্ত হইতে লাগিল। তখন তাঁহারা তপস্যানিরত তপোধন ব্রাহ্মণ অত্রিকে দর্শন করিলেন ॥৪॥

তাহার পর দেবগণ ক্রোধশূন্য ও জিতেন্দ্রিয় অত্রিকে বলিলেন—'অসুরেরা বাণদ্বারা এই চন্দ্র ও সূর্য্য দুইজনকেই বিদ্ধ করিয়াছে ॥৫॥

প্রভাবশালী মহর্ষি ! শত্রুরা অন্ধকারাবৃত রণস্থলে আমাদিগকেও আহত করিতেছে, আমরা শান্তিলাভ করিতেছি না ; অতএব আপনি আমাদিগকে ভয় হইতে পরিত্রাণ করুন' ॥৬॥

এবমুক্তস্তদাত্রির্বৈ তমোনুদভবচ্ছশী।
অপশ্যৎ সৌম্যভাবাচ্চ সোমবৎ প্রিয়দর্শনঃ ॥৮॥
দৃষ্ট্বা নাতিপ্রভং সোমং তথা সূর্য্যঞ্চ পার্থিব !।
প্রকাশমকরোদত্রিস্তপসা স্বেন সংযুগে ॥৯॥
জগদ্বিতিমিরং চাপি প্রদীপ্তমকরোত্তদা।
ব্যজয়চ্ছত্রুসঙ্ঘাংশ্চ দেবানাং স্বেন তেজসা ॥১০॥
অত্রিণা দহ্যমানাংস্তান্ দৃষ্ট্বা দেবা মহাসুরান্।
পরাক্রমৈস্তেঽপি তদা ব্যঘ্নন্নত্রিসুরক্ষিতাঃ।
উদ্ভাসিতশ্চ সবিতা দেবাস্ত্রাতা হতাসুরাঃ ॥১১॥

---

ভারতকৌমুদী

কথমিতি। তিমিরঘ্নঃ অন্ধকারনাশকঃ, সবিতা সূর্য্যঃ ॥৭॥
এবমিতি। তমোনুদন্ধকারহন্তা সূর্য্যঃ, শশী চন্দ্রশ্চাভবৎ ॥৮॥
দৃষ্ট্বেতি। নাতিপ্রভম্ অতীক্ষ্ণরশ্মিম্ ॥৯॥
জগদিতি। বিতিমিরমন্ধকারশূন্যম্, প্রদীপ্তং প্রকাশম্ ॥১০॥
অত্রিণেতি। ব্যঘ্নন্ বিনাশিতবন্তঃ। উদ্ভাসিতঃ পূর্ব্ববত্তেজস্বী জাতঃ। ত্রাতা রক্ষিতাঃ। হতাসুরা ইতি বিসর্গলোপেঽপি সন্ধিরার্ষঃ। ষট্‌পাদোঽয়ং শ্লোকঃ ॥১১॥

---

অত্রি বলিলেন—'আমি কি প্রকারে আপনাদিগকে রক্ষা করিব?' তখন দেবতারা বলিলেন—'আপনি অন্ধকারহন্তা চন্দ্র ও সূর্য্য হউন এবং আমাদের সম্পত্তিহরণকারী দানবগণকে সংহার করুন' ॥৭॥

দেবতারা এইরূপ বলিলে, তখন অত্রি চন্দ্র ও সূর্য্য হইলেন এবং চন্দ্রের ন্যায় প্রিয়দর্শন হইয়া শান্তভাবে সমস্ত দর্শন করিতে লাগিলেন ॥৮॥

রাজা! অত্রি তখন চন্দ্র ও সূর্য্যকে অনধিক প্রভাযুক্ত দেখিয়া আপন তপোবলে রণস্থলে আলোক দান করিলেন ॥৯॥

এবং তিনি আপন তেজে সমগ্র জগৎকেই অন্ধকারশূন্য ও আলোকযুক্ত করিলেন; আর দেবগণের শত্রুগণকে জয় করিলেন ॥১০॥

অত্রি মহাসুরগণকে দগ্ধ করিতেছেন দেখিয়া তখন অত্রিকর্ত্তৃক সুরক্ষিত দেবতারা পরাক্রমদ্বারা মহাসুরগণকে বিনাশ করিলেন। তৎকালে সূর্য্য পূর্ব্বের ন্যায় তেজস্বী হইলেন, দেবগণ রক্ষা পাইলেন এবং অসুরগণ নিহত হইল ॥১১॥

---

(১১)···ব্যত্যঘ্নন্নত্রিরক্ষিতাঃ—পি।

অত্রিণা ত্বথ সামর্থ্যং কৃতমুত্তমতেজসা।
দ্বিজেনাগ্নিদ্বিতীয়েন জপতা চর্ম্মবাসসা ॥১২॥
ফলভক্ষেণ রাজর্ষে! পশ্য কর্ম্মাত্রিণা কৃতম্।
তস্যাপি বিস্তরেণোক্তং কর্ম্মাত্রেঃ সুমহাত্মনঃ।
ব্রবীম্যহং ব্রূহি বা ত্বমত্রিতঃ ক্ষত্রিয়ং বরম্ ॥১৩॥
ইত্যুক্তস্ত্বর্জ্জুনস্তূষ্ণীমভূদ্বায়ুস্ততোঽব্রবীৎ।
শৃণু রাজন্! মহৎ কর্ম্ম চ্যবনস্য মহাত্মনঃ ॥১৪॥
অশ্বিনোঃ প্রতিসংশ্রুত্য চ্যবনঃ পাকশাসনম্।
প্রোবাচ সহিতো দেবৈঃ সোমপাবশ্বিনৌ কুরু ॥১৫॥

ইন্দ্র উবাচ।

অস্মাভির্নিন্দিতাবেতৌ ভবেতাং সোমপৌ কথম্।
দেবৈর্ন সম্মিতাবেতৌ তস্মান্মৈবং বদস্ব নঃ ॥১৬॥

---

ভারতকৌমুদী

অত্রিণেতি। অগ্নির্দ্বিতীয়ঃ সদৃশো যস্য তেন ॥১২॥
ফলেতি। উক্তং ময়া। ষট্পাদোঽয়ং শ্লোকঃ ॥১৩॥
ইতীতি। চ্যবনস্য তদাখ্যস্য মহর্ষেঃ ॥১৪॥
অশ্বিনোরিতি। প্রতিসংশ্রুত্য ভবন্তৌ সোমপায়িনৌ করিষ্যামীতি প্রতিজ্ঞায় ॥১৫॥
অস্মাভিরিতি। নিন্দিতৌ চিকিৎসাব্যবসায়িত্বাৎ। সম্মিতৌ তুল্যৌ ॥১৬॥

---

অগ্নির তুল্য মহাতেজা, জপকারী ও মৃগচর্ম্মপরিধায়ী ব্রাহ্মণ অত্রি দেবগণের শক্তি বর্দ্ধিত করিলেন ॥১২॥

রাজর্ষি! ফলভোজী অত্রির কর্ম্ম দেখুন; আমি অতি মহাত্মা অত্রির কার্য্য বিস্তরক্রমে বলিলাম। আমি ত বলিতেছি, আপনিও বলুন দেখি, এই অত্রি হইতে ক্ষত্রিয় প্রধান কি না?' ॥১৩॥

বায়ু এই কথা বলিলে, অর্জ্জুন নীরবই রহিলেন; তাহার পর বায়ু আবার বলিতে লাগিলেন—'রাজা! মহাত্মা চ্যবনের গুরুতর কার্য্যের কথা শ্রবণ করুন ॥১৪॥

একদা চ্যবন অশ্বিনীকুমারদ্বয়ের নিকট তাঁহাদের সোমরস পানের প্রতিশ্রুতি দিয়া ইন্দ্রকে বলিলেন—'দেবরাজ! আপনি দেবগণের সহিত মিলিত হইয়া অশ্বিনীকুমারদ্বয়কে সোমপায়ী করুন' ॥১৫॥

---

(১৬) অস্মাভির্বর্জ্জিতাবেতৌ—পি।

অশ্বিভ্যাং সহ নেচ্ছামঃ সোমং পাতুং মহাব্রত!।
যদন্যদ্বক্ষ্যসে বিপ্র! তৎ করিষ্যাম তে বচঃ ॥১৭॥

চ্যবন উবাচ।

পিবেতামশ্বিনৌ সোমং ভবদ্ভিঃ সহিতাবুভৌ।
উভাবেতাবপি সুরৌ সূর্য্যপুত্রৌ সুরেশ্বর! ॥১৮॥
ক্রিয়তাং মদ্বচো দেবা যথা বৈ সমুদাহৃতম্।
এতদ্বঃ কুর্ব্বতাং শ্রেয়ো ভবেন্নৈতদকুর্ব্বতাম্ ॥১৯॥

ইন্দ্র উবাচ।

অশ্বিভ্যাং সহ সোমং বৈ ন পাস্যামি দ্বিজোত্তম!।
পিবন্ত্বন্যে যথাকামং নাহং পাতুমিহোৎসহে ॥২০॥

---

ভারতকৌমুদী

অশ্বিভ্যামিতি। অশ্বিভ্যাম্ অশ্বিনীকুমারাভ্যাম্ ॥১৭॥
পিবেতামিতি। সহিতৌ মিলিতৌ সন্তৌ। সুরৌ দেবৌ ॥১৮॥
ক্রিয়তামিতি। সমুদাহৃতমুক্তম্। শ্রেয়ো মঙ্গলম্ ॥১৯॥
অশ্বিভ্যামিতি। অন্যে দেবাঃ। উৎসহে শক্নোমি ॥২০॥

---

ইন্দ্র বলিলেন—'আমরা অশ্বিনীকুমারদ্বয়কে নিন্দিত বলিয়া গণ্য করিয়াছি; সুতরাং ইহারা সোমপায়ী হইবে কি প্রকারে? বিশেষতঃ, ইহারা দেবগণের তুল্যও নহে; অতএব আপনি আমাদিগকে এই প্রকার বলিবেন না ॥১৬॥

মহাব্রত ব্রাহ্মণ! আমরা অশ্বিনীকুমারদের সহিত সোম পান করিতে ইচ্ছা করি না; অতএব আপনি অন্য যাহা বলিবেন, আমরা আপনার সেই বাক্য রক্ষা করিব' ॥১৭॥

চ্যবন বলিলেন—'দেবরাজ! অশ্বিনীকুমারেরা নিশ্চয়ই আপনাদের সহিত সোম পান করিবেন। কারণ, উঁহারাও সূর্য্যের পুত্র বলিয়া দেবতা ॥১৮॥

দেবগণ! আমি যাহা বলিলাম, আপনারা আমার সেই বাক্য রক্ষা করুন। ইহা করিলে আপনাদের মঙ্গল হইবে; না করিলে মঙ্গল হইবে না' ॥১৯॥

ইন্দ্র বলিলেন—'ব্রাহ্মণশ্রেষ্ঠ! আমি অশ্বিনীকুমারদের সহিত সোমরস পান করিব না; অন্য দেবতারা ইচ্ছানুসারে পান করিতে পারেন; কিন্তু আমি পান করিতে পারি না' ॥২০॥

চ্যবন উবাচ।

ন চেৎ করিষ্যসি বচো ময়োক্তং বলসূদন!।
ময়া প্রমথিতঃ সদ্যঃ সোমং পাস্যসি বৈ মখে ॥২১॥

বায়ুরুবাচ।

ততঃ কর্ম্ম সমারব্ধং হিতায় সহসাশ্বিনোঃ।
চ্যবনেন ততো মন্ত্রৈরভিভূতাঃ সুরাভবন্ ॥২২॥
তত্তু কর্ম্ম সমারব্ধং দৃষ্ট্বেন্দ্রঃ ক্রোধমূর্চ্ছিতঃ।
উদ্যম্য বিপুলং শৈলং চ্যবনং সমুপাদ্রবৎ।
তথা বজ্রেণ ভগবানমর্ষাকুললোচনঃ ॥২৩॥
তমাপতন্তং দৃষ্ট্বৈব চ্যবনস্তপসান্বিতঃ।
অদ্ভিঃ সিক্ত্বাস্তম্ভয়ত্তং সবজ্রং সহপর্ব্বতম্ ॥২৪॥
অথেন্দ্রস্য মহাঘোরং সোঽসৃজচ্ছত্রুমেব হি।
মদং নামাহুতিময়ং ব্যাদিতাস্যং মহামুনিঃ।২৫॥

ভারতকৌমুদী

নেতি। প্রমথিতো নিপীড়িতঃ, মখে যজ্ঞে ॥২১॥

তত ইতি। সুরাভবন্নিতি বিসর্গলোপেঽপি সন্ধিরার্ষঃ ॥২২॥

তদিতি। ক্রোধেন মূর্চ্ছিতঃ কর্ত্তব্যাকর্ত্তব্যজ্ঞানহীনঃ। বিপুলং বিশালম্, শৈলং পর্ব্বতম্। বজ্রেণ সহ। ষট্পাদোঽয়ং শ্লোকঃ ॥২৩॥

তমিতি। অস্তম্ভয়ৎ নিস্পন্দমকরোৎ ॥২৪॥

চ্যবন বলিলেন—'বলাসুরনাশক! আপনি যদি স্বেচ্ছায় আমার বাক্য রক্ষা না করেন, তাহা হইলে আমাকর্ত্তৃক নিপীড়িত হইয়া এইক্ষণই যজ্ঞে অশ্বিনীকুমারদের সহিত সোম পান করিবেন' ॥২১॥

বায়ু বলিলেন—'তাহার পর চ্যবন তৎক্ষণাৎ অশ্বিনীকুমারদের হিতের জন্য একটী যজ্ঞ আরম্ভ করিলেন। তদনন্তর চ্যবনের মন্ত্রের প্রভাবে দেবতারা অভিভূত হইলেন ॥২২॥

চ্যবন সেই কার্য্য আরম্ভ করিয়াছেন দেখিয়া ভগবান্ ইন্দ্র ক্রোধে অধীর ও অসহিষ্ণুতাবশতঃ চঞ্চল নয়ন হইয়া একটা বিশাল পর্ব্বত ও বজ্র লইয়া চ্যবনের দিকে ধাবিত হইলেন ॥২৩॥

ইন্দ্র আসিতেছেন দেখিয়াই তপস্বী চ্যবন জল সেচন করিয়া বজ্র ও পর্বতের সহিত তাঁহাকে স্তব্ধ করিলেন ॥২৪॥

(২৫) মদং মন্ত্রাহুতিময়ম্—পি।

তস্য দন্তসহস্রন্তু বভূব শতযোজনম্।
দ্বিযোজনশতাস্তস্য দংষ্ট্রাঃ পরমদারুণাঃ।
হনুস্তস্যাভবদ্‌ভূমাবাস্যং চাস্যাস্পৃশদ্দিবম্ ॥২৬॥
জিহ্বামূলে স্থিতাস্তস্য সর্ব্বে দেবাঃ সবাসবাঃ।
তিমেরাস্যমনুপ্রাপ্তা যথা মৎস্যা মহার্ণবে ॥২৭॥
তে সংমন্ত্র্য ততো দেবা মদস্যাস্য সমীপগাঃ।
অব্রুবন্ সহিতাঃ শক্রং প্রণমাস্মৈ দ্বিজাতয়ে।
অশ্বিভ্যাং সহ সোমঞ্চ পিবাম বিগতজ্বরাঃ ॥২৮॥
ততঃ স প্রণতঃ শক্রশ্চকার চ্যবনস্য তৎ।
চ্যবনঃ কৃতবানেতাবশ্বিনৌ সোমপায়িনৌ ॥২৯॥

ভারতকৌমুদী

অথেতি। আহুতিময়ম্ আহুত্যা জনিতম্, ব্যদিতাস্যং বিবৃতমুখম্ ॥২৫॥

তস্যেতি। দংষ্ট্রা দন্তমূলদেশাঃ। হনুরধরনিম্নভাগঃ, আস্যম্ ঊর্দ্ধোষ্ঠদেশঃ, দিবং গগনম্। ষট্‌পাদোঽয়ং শ্লোকঃ ॥২৬॥

জিহ্বেতি। বাসবেন ইন্দ্রেণ সহেতি সবাসবাঃ, তিমেঃ তিমিনামকস্য জলজন্তোঃ ॥২৭॥

ত ইতি। সমীপগা উদরসন্নিধানস্থিতাঃ, অস্মৈ চ্যবনায়। বিগতজ্বরাস্তিরোহিতসন্তাপাঃ। ষট্‌পাদোঽয়ং শ্লোকঃ ॥২৮॥

তত ইতি। তৎ বাক্যং সোমপানমিত্যর্থঃ ॥২৯॥

---

তাহার পর মহর্ষি চ্যবন অতি ভীষণ আহুতিময় ও বিবৃত বদন মদনামক ইন্দ্রের একটা শত্রু সৃষ্টি করিলেন ॥২৫॥

মদের সহস্র দন্ত শতযোজনব্যাপী এবং অতি ভীষণ দন্তমূল দ্বিযোজন শত-ব্যাপী হইল এবং তাহার অধরের নিম্নদেশ ভূতলে থাকিল; আর ঊর্দ্ধোষ্ঠ আকাশ স্পর্শ করিল ॥২৬॥

মহাসমুদ্রে মৎস্যগণ যেমন তিমিনামক জলজন্তুর মুখের ভিতরে থাকে; তেমন ইন্দ্রের সহিত সকল দেবতা মদের মুখের ভিতরে জিহ্বামূলে থাকিলেন ॥২৭॥

তাহার পর সেই মদের উদরের নিকটবর্ত্তী সেই দেবতারা পরস্পর পরামর্শ করিয়া মিলিতভাবে ইন্দ্রকে বলিলেন—'এই ব্রাহ্মণকে নমস্কার করুন এবং আমরা সন্তাপশূন্য হইয়া অশ্বিনীকুমারদ্বয়ের সহিত সোম পান করিব' ॥২৮॥

তাহার পর ইন্দ্র চ্যবনের নিকট প্রণত হইলেন এবং দেবতারা সকলেও

ততঃ প্রত্যাহরৎ কর্ম্ম মদঞ্চ ব্যভজন্মুনিঃ।
অক্ষেষু মৃগয়ায়াঞ্চ পানে স্ত্রীষু চ বীর্য্যবান্ ॥৩০॥
এতৈর্দোষৈর্নরা রাজন্! ক্ষয়ং যান্তি ন সংশয়ঃ।
তস্মাদেতান্নরো নিত্যং দূরতঃ পরিবর্জ্জয়েৎ ॥৩১॥
এতত্তে চ্যবনস্যাপি কর্ম্ম রাজন্! প্রকীর্ত্তিতম্।
ব্রবীম্যহং ব্রূহি বা ত্বং ক্ষত্রিয়ং ব্রাহ্মণাদ্বরম্ ॥৩২॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যামনুশাসনপর্ব্বণি
দানধর্ম্মে পবনার্জ্জুনসংবাদে চতুস্ত্রিংশদধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥ *

---

ভারতকৌমুদী

তত ইতি। প্রত্যাহরৎ সমাপিতবান্। ব্যভজৎ বিভজ্যাস্থাপৎ, অক্ষেষু দ্যূতক্রীড়াসু, পানে সুরায়াঃ, বীর্য্যবান্ তপঃশক্তিশালী ॥৩০॥

এতৈরিতি। এতৈ রক্ষাদিভিঃ। এতান্ দোষান্ ॥৩১॥

এতদিতি। কর্ম্ম তপোবলজনিতা ক্রিয়া ॥৩২॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্য-
বিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়ামনুশাসন-
পর্ব্বণি দানধর্ম্মে চতুস্ত্রিংশদধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥

---

চ্যবনের বাক্য রক্ষা করিলেন। এইভাবে চ্যবন সেই অশ্বিনীকুমারদিগকে সোমপায়ী করিয়াছিলেন ॥২৯॥

তাহার পর তপপ্রভাবশালী চ্যবন যজ্ঞকার্য্য সমাপ্ত করিলেন এবং দ্যূতক্রীড়া, মৃগয়া, সুরাপান ও স্ত্রীজাতি—এই চারিটী স্থানে মদকে বিভক্ত করিয়া রাখিলেন ॥৩০॥

অতএব রাজা! এই চারিটা দোষে মানুষেরা ক্ষয়প্রাপ্ত হয়, এই বিষয়ে কোন সন্দেহ নাই; সুতরাং মানুষ সর্ব্বদা এই চারিটা দোষকে দূরে পরিত্যাগ করিবে ॥৩১॥

রাজা! এই আমি আপনার নিকট চ্যবনেরও কার্য্যের কথা বলিলাম। আমি ত বলিতেছি; এখন আপনিও বলুন দেখি, ক্ষত্রিয় ব্রাহ্মণ হইতে শ্রেষ্ঠ কি না?' ॥৩২॥

---

(৩১)…এতৈর্দোষৈর্নরো রাজন্! ক্ষয়ং যাতি ন সংশয়ঃ—পি।

* '…ষট্পঞ্চাশদধিকশততমোঽধ্যায়ঃ'—বঙ্গ বর্দ্ধ।

# পঞ্চত্রিংশদধিকশততমোঽধ্যায়ঃ।

—ঃ*ঃ—

ভীষ্ম উবাচ।

তূষ্ণীমাসীদর্জ্জুনস্তু পবনস্ত্বব্রবীৎ পুনঃ।
শৃণু মে ব্রাহ্মণেষ্বেব মুখ্যং কর্ম্ম জনাধিপ!।১॥
মদস্যাস্যমনুপ্রাপ্তা যদা সেন্দ্রা দিবৌকসঃ।
তদৈব চ্যবনেনেহ হৃতা তেষাং বসুন্ধরা॥২॥
উভৌ লোকৌ হৃতৌ মত্বা তে দেবা দুঃখিতাভবন্।
শোকার্ত্তাশ্চ মহাত্মানো ব্রহ্মাণং শরণং যযুঃ॥৩॥

দেবা উচুঃ।

মদাস্যব্যতিষিক্তানামস্মাকং লোকপূজিত!।
চ্যবনেন হৃতা ভূমিঃ কপৈশ্চৈব দিবং প্রভো!॥৪॥

---

ভারতকৌমুদী

তূষ্ণীমিতি। তূষ্ণীং প্রতিবাদাসম্ভবান্নীরবঃ॥১॥

মদস্যেতি। ইন্দ্রেণ সহেতি সেন্দ্রাঃ। বসুন্ধরা অধিকৃতা পৃথিবী॥২॥

উভাবিতি। লোকৌ স্বর্গমর্ত্ত্যৌ, হৃতৌ আয়ত্তীকৃতৌ। দুঃখিতাভবন্নিতি বিসর্গলোপেঽপি সন্ধিরার্ষঃ॥৩॥

মদেতি। মদস্য তদাখ্যস্য চ্যবনসৃষ্টস্য জন্তোঃ আস্যে মুখে ব্যতিষিক্তানাং প্রবিষ্টানাম্। কপৈস্তদাখ্যৈরসুরৈঃ, দিবং স্বর্গঃ॥৪॥

ভীষ্ম বলিলেন—'তখন অর্জ্জুন নীরবই থাকিলেন এবং বায়ু পুনরায় বলিতে লাগিলেন—'নরনাথ! আপনি আমার নিকট ব্রাহ্মণগণেরই প্রধান কর্ম্ম শ্রবণ করুন॥১॥

ইন্দ্রপ্রভৃতি দেবগণ যখন মদের মুখমধ্যে প্রবিষ্ট ছিলেন, তখনই চ্যবন তাঁহাদের পৃথিবী হরণ করিলেন॥২॥

'আমাদের স্বর্গ ও মর্ত্ত্য—এই উভয় লোকই হৃত হইয়াছে' ইহা মনে করিয়া সেই দেবতারা দুঃখিত ও শোকার্ত্ত হইলেন। তাহার পর সেই মহাত্মারা যাইয়া ব্রহ্মার শরণ লইলেন॥৩॥

দেবগণ বলিলেন—'জগৎপূজিত প্রভু! আমরা মদের মুখমধ্যে প্রবিষ্ট

ব্রহ্মোবাচ।

গচ্ছধ্বং শরণং বিপ্রানাশু সেন্দ্রা দিবৌকসঃ।
প্রসাদ্য তানুভৌ লোকাববাপ্স্যথ যথা পুরা ॥৫॥
তে যযুঃ শরণং বিপ্রানূচুস্তে কান্ জয়ামহে।
ইত্যুক্তাস্তে দ্বিজান্ প্রাহুর্জ্জয়তেহ কপানিতি ॥৬॥
ভূগতান্ হি বিজেতারো বয়মিত্যব্রুবন্ দ্বিজাঃ।
ততঃ কর্ম্ম সমারব্ধং ব্রাহ্মণৈঃ কপনাশনম্ ॥৭॥
তচ্ছ্রুত্বা প্রেষিতো দূতো ব্রাহ্মণেভ্যো ধনী কপৈঃ।
স চ তান্ ব্রাহ্মণানাহ ধনী কপবচো যথা ॥৮॥

---

ভারতকৌমুদী

গচ্ছধ্বমিতি। তান্ বিপ্রান্, লোকৌ স্বর্গমর্ত্ত্যৌ ॥৫॥
ত ইতি। তে দেবাঃ, তে বিপ্রাঃ। ইহ ইদানীম্ ॥৬॥
ভূগতানিতি। ভূগতান্ পৃথিবীস্থিতান্, স্বর্গস্থিতানামবিষয়ত্বাদিতি ভাবঃ ॥৭॥
তদিতি। ধনী নাম, যথা কপানাং বচঃ তথা আহ ব্রবীতি স্ম ॥৮॥

ভারতভাবদীপঃ

তূষ্ণীমিতি ॥১—৩॥ কপৈঃ অসুরবিশেষৈঃ, দিবং দ্যৌঃ ॥৪—৭॥ ধনী তন্নামকো দূতঃ ॥৮—২৭॥

ইতি শ্রীমহাভারতে অনুশাসনপর্ব্বণি দানধর্ম্মে নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে পঞ্চত্রিংশদধিকশততমোঽধ্যায়ঃ ॥১৩৫॥

---

থাকিলে, চ্যবন আমাদের পৃথিবী হরণ করিয়াছেন এবং কপনামক অসুরেরা স্বর্গ হরণ করিয়া লইয়াছে' ॥৪॥

ব্রহ্মা বলিলেন—'ইন্দ্রপ্রভৃতি দেবগণ! তোমরা সত্বর যাইয়া ব্রাহ্মণগণের শরণাপন্ন হও; তাহাদিগকে প্রসন্ন করিয়া পূর্ব্বের ন্যায় উভয় লোকই লাভ করিতে পারিবে' ॥৫॥

তখন দেবতারা যাইয়া ব্রাহ্মণগণের শরণাপন্ন হইলেন। পরে ব্রাহ্মণেরা বলিলেন—'আমরা কাহাদিগকে জয় করিব?' ব্রাহ্মণেরা এইরূপ বলিলে, দেবতারা ব্রাহ্মণগণকে বলিলেন—'আপনারা এখন কপনামক অসুরগণকে জয় করুন' ॥৬॥

তখন ব্রাহ্মণেরা বলিলেন—'আমরা পৃথিবীস্থিত কপগণকে জয় করিব।' তাহার পর ব্রাহ্মণেরা কপনাশক কার্য্য আরম্ভ করিলেন ॥৭॥

তাহা শুনিয়া কপেরা ব্রাহ্মণগণের নিকটে 'ধনী' নামে একজন দূত প্রেরণ

ভবদ্ভিঃ সদৃশাঃ সর্বে কপাঃ কিমিহ বর্ত্ততে।
সর্ব্বে বেদবিদঃ প্রাজ্ঞাঃ সর্বে চ ক্রতুযাজিনঃ ॥৯॥
সর্ব্বে সত্যব্রতাশ্চৈব সর্বে তুল্যা মহর্ষিভিঃ।
শ্রীশ্চৈব রমতে তেষু ধারয়ন্তি শ্রিয়ঞ্চ তে ॥১০॥
বৃথা দারান্ ন গচ্ছন্তি বৃথা মাংসং ন ভুঞ্জতে।
দীপ্তমগ্নিং জুহ্বতে চ গুরূণাং বচনে স্থিতাঃ ॥১১॥
সর্বে চ নিয়তাত্মানো বালানাং সংবিভাগিনঃ।
উপেত্য শনকৈর্যান্তি ন সেবন্তি রজস্বলাম্।
স্বর্গতিশ্চৈব গচ্ছন্তি তথৈব শুভকর্ম্মিণঃ ॥১২॥
অভুক্তবৎসু নাশ্নন্তি গর্ভিণীবৃদ্ধকাদিষু।
পূর্বাহ্নেষু ন দীব্যন্তি দিবা চৈব ন শেরতে ॥১৩॥

---

ভারতকৌমুদী

ভবদ্ভিরিতি। ভবদ্ভির্ব্রাহ্মণৈঃ। কিং কথম্, ইহ বর্ত্ততে কপানামনিষ্টং কর্ম্মেতি শেষঃ ॥৯॥
সর্ব্ব ইতি। শ্রীঃ সম্পৎ, তেষু কপেষু ॥১০॥
বৃথেতি। বৃথা পুত্রার্থতাং বিনা ॥১১॥
সর্ব্ব ইতি। নিয়তাত্মানঃ সংযতচিত্তাঃ, সংবিভাগিনঃ সম্যগ্ বিভজ্যান্নাদিদাতারঃ, উপেত্য পন্থানং প্রাপ্য। ষট্‌পাদোঽয়ং শ্লোকঃ ॥১২॥
অভুক্তেতি। ন দীব্যন্তি ন ক্রীড়ন্তি, ন শেরতে ন স্বপন্তি ॥১৩॥

---

করিল। সেই ধনী যাইয়া কপগণের বাক্য যেরূপ ছিল, সেরূপ বাক্যই ব্রাহ্মণগণকে বলিল—॥৮॥

'ব্রাহ্মণগণ! কপগণের অনিষ্টকারী আপনাদের এই কার্য্য কেন আরম্ভ হইয়াছে? কপেরা সকলেই আপনাদের তুল্য, তাঁহারা সকলেই বেদবিৎ ও প্রাজ্ঞ এবং সকলেই যজ্ঞকারী ॥৯॥

কপেরা সকলেই সত্যপরায়ণ এবং সকলেই মহর্ষিগণের তুল্য; আর তাঁহাদের সম্পদ্ রহিয়াছে এবং তাঁহারা সম্পদ্ ধারণ করেন ॥১০॥

কপেরা অনর্থক ভার্য্যা গমন করেন না, বৃথা মাংস খান না, প্রজ্বলিত অগ্নিতে হোম করেন এবং গুরুজনের আদেশে চলেন ॥১১॥

কপেরা সকলেই সংযত চিত্ত, বালকদিগকে ভাগ করিয়া অন্নাদি দান করেন, পথে উপস্থিত হইয়া ধীরে ধীরে যান এবং রজস্বলা স্ত্রী সম্ভোগ করেন না; সুতরাং তাঁহার শুভ কর্ম্মের ফলে স্বর্গে যাইবার অধিকারী ॥১২॥

এতৈশ্চান্যৈশ্চ বহুভির্গুণৈর্যুক্তান্ কথং কপান্।
বিজেষ্যথ নিবর্ত্তধ্বং নিবৃত্তানাং সুখং হি বঃ ॥১৪॥

ব্রাহ্মণা উচুঃ।

কপান্ বয়ং বিজেষ্যামো যে দেবাস্তে বয়ং স্মৃতাঃ।
তস্মাদ্বধ্যাঃ কপাস্মাকং ধনিন্! যাহি যথাগতম্ ॥১৫॥
ধনী গত্বা কপানাহ ন বো বিপ্রা প্রিয়ঙ্করাঃ।
গৃহীত্বাস্ত্রাণ্যতো বিপ্রান্ কপাঃ সর্ব্বে সমাদ্রবন্ ॥১৬॥
সমুদগ্রধ্বজান্ দৃষ্ট্বা কপান্ সর্ব্বে দ্বিজাতয়ঃ।
ব্যসৃজন্ জ্বলিতানগ্নীন্ কপানাং প্রাণনাশনান্ ॥১৭॥
ব্রহ্মসৃষ্টা হব্যভুজঃ কপান্ হত্বা সনাতনাঃ।
নভসীব যথাভ্রাণি ব্যরাজন্ত নরাধিপ! ॥১৮॥

ভারতকৌমুদী

এতৈরিতি। সুখং পরানিষ্টাকরণাৎ পরিশ্রমাভাবাচ্চেতি ভাবঃ ॥১৪॥

কপানিতি। যে দেবাস্তে দেবা এব বয়ং ভূদেবত্বাদিতি ভাবঃ। কপাস্মাকমিতি বিসর্গলোপেঽপি সন্ধিরার্ষঃ ॥১৫॥

ধনীতি। বো যুষ্মাকম্। সমাদ্রবন্নভ্যধাবন্ ॥১৬॥

সমিতি। সমুদগ্রধ্বজান্ উচ্চকেতূন্। ব্যসৃজন্ ন্যক্ষিপন্ ॥১৭॥

---

গর্ভিণী ও বৃদ্ধপ্রভৃতি ভোজন না করিলে কপেরা ভোজন করেন না এবং তাঁহারা পূর্ব্বাহ্ণে খেলা করেন না বা দিবসে নিদ্রা যান না ॥১৩॥

এই সকল গুণ এবং অন্যান্য বহুতর গুণযুক্ত কপদিগকে আপনারা কেন জয় করিবেন? নিবৃত্ত হউন; আপনারা নিবৃত্ত হইলে আপনাদের সুখই হইবে' ॥১৪॥

ব্রাহ্মণেরা বলিলেন—'আমরা কপগণকে জয় করিব। কারণ, দেবগণ যাহা, আমরাও তাহাই। অতএব কপগণ আমাদের বধ্য; সুতরাং ধনী! তুমি যেমন আসিয়াছ, তেমন চলিয়া যাও' ॥১৫॥

ধনী যাইয়া কপগণকে বলিল—'ব্রাহ্মণগণ আপনাদের প্রিয় কার্য্যকারী হইলেন না।' তাহার পর কপেরা সকলে অস্ত্র ধারণ করিয়া ব্রাহ্মণগণের দিকে ধাবিত হইল ॥১৬॥

তখন ব্রাহ্মণেরা সকলে উচ্চ ধ্বজ কপগণকে দেখিয়া তাহাদের প্রাণনাশক প্রজ্বলিত অগ্নি নিক্ষেপ করিলেন ॥১৭॥

---

(১৬)...স তু গত্বা কপানাহ—পি।

হত্বা বৈ দানবান্ দেবাঃ সর্ব্বে সম্ভূয় সংযুগে।
তেনাভ্যজানন্ হি তদা ব্রাহ্মণৈর্নিহতান্ কপান্ ॥১৯॥
অথাগম্য মহাতেজা নারদোঽকথয়দ্বিভো!।
যথা হতা মহাভাগৈস্তেজসা ব্রাহ্মণৈঃ কপাঃ ॥২০॥
নারদস্য বচঃ শ্রুত্বা প্রীতাঃ সর্ব্বে দিবৌকসঃ।
প্রশশংসুর্দ্বিজাংশ্চাপি ব্রাহ্মণাংশ্চ যশস্বিনঃ ॥২১॥
তেষাং তেজস্তথা বীর্য্যং দেবানাং ববৃধে ততঃ।
অবাপ্নুবংশ্চামরত্বং ত্রিষু লোকেষু পূজিতম্ ॥২২॥
ইত্যুক্তবচনং বায়ুমর্জ্জুনঃ প্রত্যুবাচ হ।
প্রতিপূজ্য মহাবাহো! যত্তচ্ শৃণু যুধিষ্ঠির! ॥২৩॥

---

ভারতকৌমুদী

ব্রহ্মেতি। ব্রহ্মসৃষ্টা ব্রাহ্মণোৎপাদিতা, হব্যভুজঃ অগ্নয়ঃ, সনাতনাঃ স্থায়িনঃ। ইবশব্দঃ সম্ভাবনায়াম্। অভ্রাণি মেঘাঃ ॥১৮॥

হত্বেতি। দানবান্ স্বর্গস্থান্, সম্ভূয় মিলিত্বা ॥১৯॥

অথেতি। আগম্য দেবানাং সমীপে উপস্থায় ॥২০॥

নারদস্যেতি। দ্বিজান্ ক্ষত্রিয়বৈশ্যান্ তেষামপি ব্রাহ্মণসহকারিত্বাদিতি ভাবঃ ॥২১॥

তেষামিতি। ততো ব্রাহ্মণানুগ্রহাৎ অসুরবধাচ্চ ॥২২॥

---

নরনাথ! তখন ব্রাহ্মণগণোৎপাদিত সেই অগ্নি সকল কপগণকে বধ করিয়া আকাশে উঠিয়া স্থায়ী হইয়া মেঘের ন্যায় প্রকাশ পাইতে লাগিল ॥১৮॥

ওদিকে সেই দেবতারা সকলে মিলিত হইয়া যুদ্ধে স্বর্গস্থিত দানবগণকে বধ করিয়া তখনও ব্রাহ্মণেরা যে মর্ত্ত্যস্থিত কপগণকে বধ করিয়াছেন, তাহা জানিতে পারেন নাই ॥১৯॥

রাজা! তাহার পর মহাতেজা নারদ দেবগণের নিকটে উপস্থিত হইয়া বলিলেন যে, 'মহাত্মা ব্রাহ্মণেরা অগ্নিদ্বারা মর্ত্ত্যস্থিত কপগণকে বধ করিয়াছেন' ॥২০॥

নারদের বাক্য শুনিয়া দেবতারা সকলেই সন্তুষ্ট হইলেন এবং সেই দ্বিজগণও যশস্বী ব্রাহ্মণগণের প্রশংসা করিলেন ॥২১॥

ব্রাহ্মণগণের অনুগ্রহ ও অসুর সংহারবশতঃ দেবগণের তেজ ও বল বৃদ্ধি পাইল এবং তাঁহারা ত্রিভুবনপূজিত অমরত্ব লাভ করিলেন' ॥২২॥

---

(২১)...ব্রাহ্মণঞ্চ যশস্বিনম্—পি।

অর্জ্জুন উবাচ।

জীবাম্যহং ব্রাহ্মণার্থং সর্ব্বথা সততং প্রভো।।
ব্রহ্মণ্যো ব্রাহ্মণেভ্যশ্চ প্রণমামি চ নিত্যশঃ ॥২৪॥
দত্তাত্রেয়প্রসাদাচ্চ ময়া প্রাপ্তমিদং বলম্।
লোকে চ পরমা কীর্ত্তির্দ্ধর্ম্মশ্চাচরিতো মহান্ ॥২৫॥
অহো! ব্রাহ্মণকর্ম্মাণি ময়া মারুত! তত্ত্বতঃ।
ত্বয়া প্রোক্তানি কাৎস্নেন শ্রুতানি প্রযতেন চ ॥২৬॥

বায়ুরুবাচ।

ব্রাহ্মণান্ ক্ষাত্রধর্ম্মেণ পালয়স্বেন্দ্রিয়াণি চ।
ভৃগুভ্যস্তে ভয়ং ঘোরং তত্তু কালাদ্ভবিষ্যতি ॥২৭॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যামনুশাসনপর্ব্বণি দানধর্ম্মে পবনার্জ্জুনসংবাদে পঞ্চত্রিংশদধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥ *

---

ভারতকৌমুদী

ইতীতি। ইতি ইত্থম্, উক্তানি বচনানি যেন তং বায়ুম্ ॥২৩॥

জীবামীতি। ব্রহ্মণ্যো ব্রাহ্মণহিতকারী ॥২৪॥

দত্তেতি। দত্তাত্রেয়স্য তদাখ্যস্য মুনেঃ প্রসাদাৎ ॥২৫॥

অহো ইতি। হে মারুত! বায়ো! প্রযতেন সংযতচিত্তেন ॥২৬॥

ব্রাহ্মণানিতি। ইন্দ্রিয়াণি চ পালয়স্ব সংযময়। ভৃগুভ্যো ভৃগুবংশীয়েভ্যো রামাদিভ্যঃ, ঘোরং মহৎ ॥২৭॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্য-বিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়ামনুশাসন-পর্ব্বণি দানধর্ম্মে পঞ্চত্রিংশদধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥

---

মহাবাহু যুধিষ্ঠির! বায়ু এই সকল কথা বলিলে, অর্জ্জুন তাঁহার সম্মান করিয়া যাহা বলিয়াছিলেন; তাহা তুমি শ্রবণ কর ॥২৩॥

অর্জ্জুন বলিলেন—'প্রভু বায়ু! আমি সর্ব্বপ্রকারে ব্রাহ্মণগণের জন্যই জীবন ধারণ করিব, সর্ব্বদা ব্রাহ্মণগণের হিতকারী হইব এবং ব্রাহ্মণগণকে নমস্কার করিব ॥২৪॥

আমি মহর্ষি দত্তাত্রেয়ের অনুগ্রহে এই শক্তি ও জগতে পরম কীর্ত্তি লাভ করিয়াছি এবং গুরুতর ধর্ম্মাচরণও করিতে পারিয়াছি ॥২৫॥

দেব বায়ু! আপনি যে সকল ব্রাহ্মণকার্য্যের কথা বলিলেন, আমি একাগ্র-চিত্ত হইয়া সে সমস্তই শুনিয়াছি' ॥২৬॥

---

* '...সপ্তপঞ্চাশদধিকশততমোঽধ্যায়ঃ'—বঙ্গ বর্দ্ধ।

